অর্জ্জুনের শেষ প্রশ্ন, মৃত্যুকালে যোগিগণ কি উপায়ে ভগবানে মন স্থির রাখিতে পারেন। মৃত্যুকালে যে ভাব মনে উদয় হয়, ভাবনাকারী সেই ভাব লইয়া জন্মগ্রহণ করেন। অতএব আসন্নকালের চিন্তা সম্বন্ধে সকলেরই সাবধান হওয়া কর্ত্তব্য। মনে যে প্রকার সংস্কার বদ্ধমূল হয়, মৃত্যুকালে মনোবৃত্ত্যাদি বিকলাবস্থায় সেই সংস্কার সমুদিত হইবেক, তাহার কোন সংশয় হইতে পারে না। যিনি অভ্যাসযোগদ্বারা নিয়ত সেই পরমপুরুষকে ধ্যান করিয়া থাকেন, মৃত্যুকালেও তাঁহার সেই পুরুষের চিন্তা মনে সমুদিত হইবে, এবং অন্তকালে সেই ভাব প্রাপ্ত হইলে তিনি সেই পরমপুরুষে মুক্তিলাভ করিবেন, ইহা ভগবদ্বাক্য। মৃত্যুকালে যিনি সগুণব্রহ্মের ভাব চিন্তা করিতে করিতে দেহ ত্যাগ করেন তিনি পিতৃযানপথে প্রস্থিত হন এবং তদনন্তর দেবযানমার্গে উত্তমলোকে গমন করেন। যেসমস্ত ভক্তগণ শ্রীভগবানের নির্গুণ ভাব চিন্তা করিতে করিতে দেহ ত্যাগ করেন তাঁহারা স্বারূপ্য মুক্তি লাভ করেন তাঁহাদের আর পুনরাবৃত্তি হয় না।

শ্রুতি বলিয়াছেন ঃ—

ন তস্য প্রাণাউৎক্রামন্ত অত্রৈব সমবলীয়ন্তে ॥

অর্থাৎ তাঁহার প্রাণ উৎক্রমণ করে না ইহাতেই বিলীন হয়।

যিনি পুনর্জ্জন্ম স্বীকার করেন না তাঁহার নিকট এই সমস্ত কথা অলীক বলিয়া বোধ হইবে। যেমন স্থিরভাবে অবস্থিত পৃথিবী অতি বেগে সূর্য্যমণ্ডলের চতুর্দ্দিকে ঘূর্ণিত হইতেছে বিশ্বাস না করিলে জ্যোতিষগণনা সমস্তই ভ্রমপূর্ণ হয়, তদ্রূপ জন্মমরণশীল পঞ্চমহাভূতে অধিষ্ঠিত জীবাত্মাকে অমর ও কর্ম্মচক্রে বিঘূর্ণিত বিশ্বাস না করিলে আধ্যাত্মিক সমস্ত গণনা ভ্রমপূর্ণ হইবেক। বিশেষতঃ মানুষমাত্রের হৃদয়ে পুনরাবৃত্তি সম্বন্ধে বিশ্বাস অতি প্রগাঢ়রূপে নিহিত হইয়াছে।

যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্।
তং তমেবৈতি কৌন্তেয় সদাতদ্ভাবভাবিতঃ ॥ ৬ ॥ ৮ম অঃ।

কৌন্তেয়! অন্তিমকালে যে যে ভাব স্মরণ করিয়া যিনি কলেবর পরিত্যাগ করেন, তিনি সদা তদ্ভাবে ভাবিত হইয়া সেই সেই তত্ত্বকে লাভ করিয়া থাকেন, এইজন্য ধ্যানের প্রয়োজন। উপনিষদ যাঁহাকে গুণাতীত, রূপাতীত কিন্তু ধ্যান জন্য আদিত্যবর্ণ বলিয়া ব্যাখ্যা করিয়াছেন, সেই সর্ব্বজ্ঞ, নিয়ন্তা, অণু হইতেও অণু এবং সকলের ধাতা পরমেশ্বরকে ধ্যান করিতে হইবে। শ্রীভগবান্ সেই বেদবাক্যানুসরণ করিয়া অন্তিমকালের ধ্যানের প্রকরণ বলিতেছেন।

প্রয়াণকালে মনসাচলেন,
ভক্ত্যাযুক্তো যোগবলেন চৈব।
ভ্রুবোর্ম্মধ্যে প্রাণমাবেশ্য সম্যক্,
স তং পরংপুরুষমুপৈতি দিব্যম্ ॥ ১০ ॥ ৮ম অঃ।

এইস্থলে শ্রীভগবান্ ষট্চক্রভেদ ক্রিয়ার বিষয় সংক্ষেপে উল্লেখ করিলেন। এই ষট্চক্রভেদ অত্যন্ত গুরুতর বিষয়, ইহা গুরুপদেশ ব্যতীত বিশেষরূপে অবগত হওয়া যায় না। কথিত আছে যে আমাদিগের মেরুদণ্ডকে আশ্রয় করিয়া যে সকল নাড়ী আছে তাহারা তিন ভাগে বিভক্ত। মেরুদণ্ডের বামভাগস্থ নাড়ীপুঞ্জের নাম ইড়া, দক্ষিণভাগস্থ নাড়ীগুচ্ছকে পিঙ্গলা এবং এতদুভয়ের মধ্যভাগে অবস্থিত নাড়ীগুলির নাম সুষুম্না। ইড়া ও পিঙ্গলা ক্রিয়াজননী, সুষুম্না জ্ঞানজননী। স্নায়ু সমষ্টিকে নাড়ী বলে। শরীরের তিনটী স্থানে এই তিনটী নাড়ী সংযুক্ত হইয়াছে। এই সংযোগ স্থানের নাম গ্রন্থি। প্রথম গ্রন্থির নাম ব্রহ্মগ্রন্থি, উহা নাড়ীর পশ্চাদ্ভাগে লিঙ্গ ও নাভিপ্রদেশের মধ্যস্থলে অবস্থিত, উহাকে মণিপুর বলিয়া থাকে। দ্বিতীয় বিষ্ণুগ্রন্থি, ইহা অনাহতচক্রে অর্থাৎ বক্ষস্থলের বামদিগে অবস্থিত। তৃতীয় রুদ্রগ্রন্থি ইহা আজ্ঞাচক্র অর্থাৎ গ্রীবাদেশে অবস্থিত। গুহ্যদেশ ও মেঢ্রের মধ্যস্থলকে যোনিমণ্ডল বলিয়া থাকে। এই যোনিমণ্ডল কুলকুণ্ডলিনীর আবাসস্থল। এই কুলকুণ্ডলিনী সার্দ্ধত্রিবলয়াকারে নিজ মুখে নিজ পুচ্ছ প্রদান করিয়া যোনিমণ্ডল বেষ্টন করিয়া রহিয়াছেন। ইহাকে জাগরিত করিয়া মূলাধার (গুহ্যদেশ), স্বাধিষ্ঠান (লিঙ্গমূল), মণিপুর (নাভি), অনাহত (হৃদয়), বিশুদ্ধ (কণ্ঠ) এবং আজ্ঞা (ভ্রূ মধ্যে) এই ষট্চক্রভেদ করিয়া মস্তকোপরি সহস্রদলপদ্মে (সহস্রারে) পরব্রহ্মকে দর্শন করিতে পারিলে ষট্চক্রভেদ করা হইল। কুলকুণ্ডলিনী নিজ মুখ দ্বারা সুষুম্নার মধ্যগত ব্রহ্মনাড়ীর ব্রহ্মদ্বার আচ্ছাদিত করিয়া রহিয়াছেন। প্রাণায়ামদ্বারা এই শক্তি জাগরিতা হইলে ব্রহ্মদ্বার উন্মুক্ত হয় এই শক্তি প্রভাবে সাধক ক্রমে ক্রমে ষট্চক্র ভেদ করেন।

ভ্রুবোর্মধ্যে প্রাণমাবেশ্য সম্যক্।
সতং পরংপুরুষমুপৈতি দিব্যম্ ॥

অর্থাৎ সুষুম্না আজ্ঞাচক্রে পঞ্চপ্রাণ স্থির করিয়া সহস্রারে আত্মদর্শন করেন। ষট্চক্র অত্যন্ত গুহ্য ও কঠিন। তন্ত্রে লিখিত হইয়াছে ;—

"হৃদয়স্থ জীবাত্মানং প্রদীপ কালিকাকারং মূলাধারস্থিত কুলকুণ্ডলিন্যা সহ মূলাধার, স্বাধিষ্ঠান, মণিপুর, অনাহত, বিশুদ্ধাজ্ঞাখ্য, ষট্চক্রানি ভিত্বা, শিরোবস্থিতাঽধোমুখ সহস্রদলকমল, কর্ণিকান্তর্গত পরমাত্মানি সংযোজ্য ক্রিয়য়া সোঽহমিত্যাদি চিন্তয়েৎ।"

দশম শ্লোকে বলিলেন ভ্রূযুগল মধ্যে পঞ্চপ্রাণ সংযমিত করিয়া সেই অক্ষরপরব্রহ্মকে লাভ করিতে হইবেক। কিন্তু সেই পরব্রহ্ম কোথায় তাহা দ্বাদশ শ্লোকে কীর্ত্তন করিলেন। ষট্চক্রের বিষয় বিশদরূপে বলিতেছেন।

সর্ব্বদ্বারাণি সংযম্য মনোহৃদি নিরুধ্য চ।
মূর্দ্ধ্ন্যাধ্যায়াত্মনঃ প্রাণমাস্থিতো যোগধারণাম্ ॥
ওমিত্যেকাক্ষরং ব্রহ্মব্যাহরন্মামনুস্মরন্।
যঃ প্রযাতি ত্যজন্ দেহং সযাতি পরমাংগতিম্ ॥ ১২।১৩ ॥ ৮ম অঃ।

ইন্দ্রিয়দ্বার সকল বিষয় হইতে বিরত এবং মনকে হৃদয়ে নিরুদ্ধ করিয়া প্রাণকে ব্রহ্ম-রন্ধ্রে সংস্থাপন পূর্ব্বক যোগ ধারণ করিয়া ওঁ উচ্চারণ ও আমাকে স্মরণ করিয়া যিনি দেহ ত্যাগ করেন তিনি পরমগতি প্রাপ্ত হন। সহস্রারে যে পরমব্রহ্ম অবস্থান করিতেছেন তাহাতে মনকে স্থির করিয়া আত্মধারণ করিতে হইবেক। কিন্তু এই ষট্‌চক্র অত্যন্ত কঠিন, তজ্জন্য পরমকারুণিক শ্রীভগবান্ মানুষকে একটী অতি সহজ উপায় দেখাইতেছেন।

অনন্যচেতাঃ সততং, যো মাং স্মরতি নিত্যশঃ।
তস্যাহং সুলভঃ পার্থ, নিত্যযুক্তস্য যোগিনঃ ॥ ১৪ ॥ ৮ম অঃ।

অনন্যচিত্তে যিনি আমাকে নিত্য স্মরণ করেন সেই নিত্যযুক্ত যোগীর নিকট হে পার্থ, আমি অত্যন্ত সুলভ। প্রাণায়াম, ষট্‌চক্রভেদ, প্রত্যাহার, ধারণা, সমাধি ইত্যাদি কঠিন যোগ, সকলের ভাগ্যে ঘটিয়া উঠে না তজ্জন্য একটী সহজ উপায়ের কথা বলিলেন যদ্দ্বারা ভগবদ্ভক্তগণ অনায়াসে পরমপদ লাভ করিতে পারিবেন।

পাঠকগণ গীতার মধ্যে অনেকস্থলে "পরমাংগতিম্," "পদমব্যয়ম্," "তদ্ধাম পরমং মম," "পরাং শান্তিং," "স্থানং শাশ্বতম্" ইত্যাদি শব্দ পাঠ করিয়াছেন। ইহাদিগের এক অর্থ, ভগবান্ ইহার অর্থ অত্রাধ্যায়ে ২১ শ্লোকে ব্যাখ্যা করিলেন।

"যং প্রাপ্য ন নিবর্ত্তন্তে তদ্ধাম পরমং মম।"

দেহান্তে যে স্থানে গমন করিলে আর পুনর্জ্জন্ম হয় না তাহাকে ভগবানের পদ বলে। ঐ পদে আরোহণ করিতে পারিলে জীবাত্মা অনন্তকালের জন্য ব্রহ্মানন্দ লাভ করেন ইহা-কেই নির্ব্বাণ বলে।

আসন্নকালে কি সহজ উপায়ে ভগবানের ভক্তগণ ব্রহ্মপদ লাভ করিতে সমর্থ হন তাহা কীর্ত্তন করিয়া, দেহ-ত্যাগ সম্বন্ধে কাল-মাহাত্ম্য বলিতেছেন।

"যত্র কালেত্বনাবৃত্তি, মাবৃত্তিঞ্চৈব যোগিনঃ।
প্রয়াতা যান্তি তং কালং, বক্ষ্যামি ভরতর্ষভ ॥ ২৩ ॥ ৮ম অঃ।

যে কালে দেহ-ত্যাগ করিলে পুনর্জ্জন্ম হয় ও হয় না তাহা বলিতেছেন :—

অগ্নির্জ্যোতিরহঃ শুক্লঃ, ষণ্মাসা উত্তরায়ণম্।
তত্র প্রয়াতা গচ্ছন্তি ,ব্রহ্ম ব্রহ্মবিদোজনাঃ ॥ ২৪ ॥ ৮ম অঃ।

অগ্নি, জ্যোতি, দিন, শুক্লপক্ষ, উত্তরায়ণ ছয় মাস এই সকল সময়ে দেহ ত্যাগ করিলে ব্রহ্মবিৎ ব্রহ্মকে প্রাপ্ত হন। ইহাকে দেবযান বলে

অপরদিকে :—

ধূমো রাত্রিস্তথা কৃষ্ণঃ, ষণ্মাসা দক্ষিণায়নম্
তত্র চান্দ্রমসং জ্যোতি, র্যোগী প্রাপ্য নিবর্ত্ততে ॥ ২৫ ॥ ৮ম অঃ।

ধূম, রাত্রি, কৃষ্ণপক্ষ ও দক্ষিণায়ন ছয় মাস, এই সময়ে গমন করিলে, যোগী, চান্দ্রমস জ্যোতি প্রাপ্ত হইয়া পুনর্ব্বার ইহলোকে প্রত্যাগমন করেন। ইহাকে পিতৃযান্ বলে।

অনাদি কাল হইতে এই উভয় মার্গ জীবাত্মাকে মুক্তি প্রদান অথবা সংসারচক্রে আবর্ত্তন করিতেছে। জ্ঞানমিশ্র এবং কর্ম্মমিশ্র মার্গদ্বারা শ্রীভগবান্‌কে প্রাপ্ত হওয়া যায় না কিন্তু বিশুদ্ধ ভক্তিমার্গে অধিরোহণ করিতে পারিলে, সংসারে পুনরাবৃত্তি হইবার সম্ভাবনা নাই। অষ্টম অধ্যায়কে তারকব্রহ্মযোগ অথবা অষ্ট প্রশ্নার্থ নির্ণয়োযোগ বলিয়া থাকে। এই অষ্ট তত্ত্বের বিষয় বিশেষরূপে অবগত হইতে পারিলে তত্ত্বজ্ঞানী জ্ঞান ও কর্ম্ম সাধনে যে ফল নির্দ্দিষ্ট আছে তাহা অনায়াসে লাভ করিয়া চরমে উৎকৃষ্ট স্থান লাভ করেন।

নবম অধ্যায়ে দুইটী বিষয় কীর্ত্তন করিলেন, প্রথম শ্রীভগবানের প্রতি বিশুদ্ধ ভক্তিই মুক্তির সহজ ও উৎকৃষ্ট সোপান। দ্বিতীয় ভগবানের বিভূতির সম্যক্ জ্ঞানই তাদৃশী ভক্তির উদ্দীপক। আধ্যাত্মিক জগতের কয়েকটী গুহ্য বিষয় ইহাতে ব্যাখ্যাত হইয়াছে বলিয়া ইহাকে রাজগুহ্যযোগ বলে। ক্রমান্বয়ে এই তত্ত্বগুলি নিম্নে সন্নিবিষ্ট করিলাম। আধ্যাত্মিক ধর্ম্মে যাঁহার আস্থা নাই তিনি ভগবান্‌কে না পাইয়া জন্মমৃত্যুরূপ সংসারচক্রে পরিভ্রমণ করেন। কামিনী কাঞ্চনাদি পার্থিব পদার্থ মাত্রেই দুঃখপূর্ণ, তাহাতে বাসনার তৃপ্তি না হইয়া বরং উত্তরোত্তর বৃদ্ধি হইয়া থাকে। তজ্জন্য যিনি পরমানন্দরূপ শান্তি লাভ করিতে ইচ্ছা করেন, তাঁহার পক্ষে নিবৃত্তি পথে আধ্যাত্মিক ধর্ম্মালোচনাই বিশুদ্ধ উপায়। তজ্জন্য বলিলেন ;—

অশ্রদ্দধানাঃ পুরুষা, ধর্ম্মস্যাস্য পরন্তপ।
অপ্রাপ্য মাং নিবর্ত্তন্তে, মৃত্যু সংসারবর্ত্মনি ॥ ৩ ॥ ৯ম অঃ।

ইহার পরে ব্রহ্ম-বিভূতির বিষয় বলিতেছেন। যেমন মহাকাশ সমস্ত ভূতজগৎকে পরিবেষ্টন করিয়া রহিয়াছে তদ্রূপ পরমেশ্বর সমস্ত বিশ্ব মধ্যে অনুস্যূত ভাবে বর্ত্তমান রহিয়াছেন ; কিন্তু তিনি কোথায় নাই। ইহা একটী গুহ্যযোগ।

ময়াততমিদং সর্ব্বং, জগদব্যক্তমূর্ত্তিনা।
মৎস্থানি সর্ব্বভূতানি ন চাহং তেষবস্থিতঃ ॥ ৪ ॥ ৯ম অঃ।

শ্রীভগবান্ বলিলেন :—

হে অর্জ্জুন ! আমাকে খণ্ডাকারে গ্রহণ করিও না, সমষ্টিভাবে গ্রহণ কর। আমার পূর্ণবিকাশ জগতের কেবল একটী মাত্র পদার্থে হইয়াছিল তাহা আমার লীলাময় শ্রীকৃষ্ণ মূর্ত্তি, জগতের অন্য বস্তুতে আমি আংশিকরূপে অবস্থিত।

নবমেতে নিজরূপ করিয়া প্রচার।
প্রমাণ করিলা বিভু পূর্ণ-অবতার ॥

তৎপরে বলিলেন, ভূত সকল আমার সবিকার প্রকৃতিতে অবস্থান করে কিন্তু আমার শুদ্ধস্বরূপে অবস্থান করে না, আমি সকলের আদি হইয়াও নিজে নিঃসঙ্গ ও নির্লিপ্ত। হে অর্জ্জুন ! আমার অঘটনঘটনচাতুরী দর্শন কর। আমি ভূত সকলকে ধারণ করি, পালন করি, অথচ ভূত সম্পৃক্ত নহি। আমার সঙ্কল্প দ্বারা প্রকৃতি সকল কার্য্য করিতেছেন।

"স ঈক্ষত লোকান্ নু সৃজা ইতি"

ঐতরেয় শ্রুতি।

লোক সকল সৃষ্টি করিব এই অভিপ্রায়ে অবলোকন করিতেছিলেন।

ন চ মৎস্থানি ভূতানি, পশ্য মে যোগমৈশ্বরম্।
ভূতভৃন্ন চ ভূতস্থো, মমাত্মা ভূতভাবনঃ ॥ ৫ ॥ ৯ম অঃ।

প্রকৃতিতে পরমাত্মার আধ্যাস একটী অপূর্ব্ব যোগ, ইহাই দ্বিতীয় গুহ্যযোগ। পরমাত্মা নিঃসঙ্গ অথচ সমস্ত ভূতগ্রাম তাঁহা হইতে সমুৎপন্ন হইতেছে, এইরূপ বিরুদ্ধভাব কিপ্রকারে সম্ভব হয় তাহা ব্যাখ্যা করিবার জন্য বলিলেন যে আমি নিজে কিছুই করি না আমার তত্ত্বাবধারণে আমার প্রকৃতি অর্থাৎ ত্রিগুণাত্মিকাশক্তি সমস্ত কার্য্য সম্পাদন করিতেছেন।

ময়াধ্যক্ষেণ প্রকৃতিঃ, সূয়তে স চরাচরম্।
হেতুনানেন কৌন্তেয়, জগদ্বিপরিবর্ত্ততে ॥ ১০ ॥ ৯ম অঃ।

এই বিশ্ব পুনঃ পুনঃ পরিবর্ত্তন হইতেছে কেন না আমার প্রকৃতিই ইহার মূল কারণ, আমি উদাসীনবৎ তাহার নিকট আছি মাত্র। অয়স্কান্তমণি ভূতজগতের অতি দূরবর্ত্তী কেন্দ্রস্থানে অবস্থিত হইলেও তাহার শক্তিপ্রভাবে জড় লৌহ বিচরণ করে।

এইস্থলে পরমাত্মা অয়স্কান্তমণি, লৌহ জড়জগৎ এবং অয়স্কান্তের যে শক্তিপ্রভাবে জড় লৌহ বিচরণ করে তাঁহাই প্রকৃতি।

এইক্ষণ প্রশ্ন হইতে পারে যে পরমাত্মা যদি বাস্তবিক নিষ্ক্রিয় ও নির্লিপ্ত হন তবে এই জগৎ কিজন্য সৃজন করিলেন। এইরূপ প্রশ্নের আশঙ্কায় বলিতেছেন যে জগৎ একবারমাত্র সৃষ্টি হয় নাই। কল্পাদৌজগৎ সৃষ্ট হইয়া কল্পক্ষয়ে বিলীন হইতেছে।

সর্ব্বভূতানি কৌন্তেয়, প্রকৃতিং যান্তিমামিকাম্।
কল্পক্ষয়ে পুনস্তানি, কল্পাদৌ বিসৃজাম্যহম্ ॥ ৭ ॥ ৯ম অঃ।

যদি ভূতজগৎ নিষ্কাম হইত, অর্থাৎ কর্ম্মাদি পরবশ না হইত, তবে পুনঃ পুনঃ সৃষ্টি কার্য্যের প্রয়োজনতা থাকিত না, কিন্তু শ্রীভগবানের প্রকৃতি ত্রিগুণাত্মিকা সত্ত্বঃরজস্তম গুণপূর্ণা, তজ্জন্য স্বকীয় কর্ম্মপরবশ হইয়া এই জীব-জগৎ পুনঃ পুনঃ জরামরণশীল জগতে পরিভ্রমণ করিতেছে। কিন্তু এইরূপ সৃষ্টি তিনি করিতেছেন না কারণ তিনি ক্রিয়াবান্ নহেন তাঁহার সংকল্পমাত্রে অভিভূত হইয়া তাঁহার প্রকৃতি এইরূপ সৃষ্টিকার্য্য করিতেছেন।

এই সঙ্কল্প অথবা আয়াস কিপ্রকার তাহা কীর্ত্তন করিতেছেন। পরমাত্মা নির্লিপ্ত ও উদাসীনের ন্যায় অবস্থান করিতেছেন, ইহাতে এইরূপ কেহ মনে না করেন তিনি জগৎ কার্য্যেও উদাসীন। এইরূপ আশঙ্কা নিবারণ জন্য শ্রীভগবান্ বলিলেন যে আমি এই ভূতজগতের নিয়ামক, আমি পার্থিব ও অধ্যাত্মিক উভয় জগতের নিয়ামক। যেমন বর্ষাকালে জলোচ্ছ্বাস হইলে, শরৎ ঋতু আবির্ভাব হইয়া জলতরঙ্গ প্রশমিত করে, তদ্রূপ যৎকালে পাপের তরঙ্গ জগতে প্রবল হয়, তৎকালে পরমাত্মার সেই নিয়ামকশক্তি মানুষ দেহধারণ করিয়া পাপতরঙ্গ প্রশমিত করিতে জগতে উপস্থিত হয়। আমরা এইক্ষণে অবতারবাদের

মধ্যে আসিয়া পড়িলাম। এই অবতার কার্য্য তৃতীয়গুহ্যযোগ। ইহার বিশেষ ব্যাখ্যা আমাদিগের দ্বারা হওয়া অসম্ভব, কারণ ইহা অতি বিস্তীর্ণ ও কঠিন বিষয়। সামান্যাকারে দুই চারিটী কথা মাত্র বলিব।

অবতার কে, কিজন্য পৃথিবীতে অবতীর্ণ হন তাহা শ্রীভগবান্ স্বয়ং তৃতীয় অধ্যায়ের ৭।৮ শ্লোকে কীর্ত্তন করিয়াছেন। ধর্ম্ম শিক্ষা ভিন্ন মানুষের হৃদয়ে ধর্ম্মভাব সমুদিত হইতে পারে না। ধর্ম্ম শিক্ষার জন্য শিক্ষকের আবশ্যক, ভগবান্ স্বয়ং কি সাত্ত্বিকগুণবিশিষ্ট কোন মহাত্মা মানবাকার ধারণ করিয়া ভূতলে অবতীর্ণ না হইলে এই ধর্ম্ম শিক্ষা হইতে পারে না। তজ্জন্য প্রধানতঃ অবতার দুই প্রকার, পূর্ণাবতার ও আংশিক অবতার। জগতে পূর্ণাবতার একবারমাত্র হইলেই যথেষ্ট, কিন্তু সময়ে সময়ে অর্থাৎ যুগে যুগে আংশিকাবতার হওয়া নিতান্ত প্রয়োজন। ভগবান্ শ্রীকৃষ্ণ যে পূর্ণাবতার তাহা তিনি নিজেই প্রকাশ করিয়াছেন।

অবজানন্তি মাং মূঢ়া, মানুষীং তনুমাশ্রিতং।
পরংভাব মজানন্তো, মমভূত মহেশ্বরম্ ॥ ১১ ॥ ৯ম অঃ।

সপ্তম অধ্যায়ে বলিয়াছেন :—

অব্যক্তং ব্যক্তিমাপন্নং, মন্যন্তে মামবুদ্ধয়ঃ।
পরংভাব মজানন্তো, মমাব্যয় মনুত্তমম্ ॥ ২৪ ॥ ৭ম অঃ।

এইরূপ দৃঢ় বাক্যদ্বারা শ্রীকৃষ্ণ তাঁহার পূর্ণত্ব জগতে প্রচার করিয়াছেন। বাস্তবিক তাঁহার অপূর্ব্ব চরিত আলোচনা করিলেই "কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ং" ইহাই সুন্দর রূপে প্রতীতি হইবেক। যে সকল ব্যক্তি আসুরী ও রাক্ষসী প্রকৃতিকে আশ্রয় করিয়াছে তাহারা মোহান্ধকারে সমাচ্ছন্ন হইয়া শ্রীকৃষ্ণকে সামান্য মানুষ বলিয়া ঘৃণা করে। পক্ষান্তরে দৈবী প্রকৃতি বিশিষ্ট মহাত্মাগণ তাঁহাকে সমুদায় ভূতের আদি জানিয়া অনন্যমনে ভজনা করিয়া থাকেন। ভগবানের ঐশ্বর্য্যে দৃঢ় বিশ্বাস তাঁহার প্রতি ভক্তির উদ্দীপক, এবং তৎপ্রতি সংশয় ভক্তির নাশক, তাহা এই অধ্যায়ে বিশদরূপে ব্যাখ্যা করিলেন।

ইহার পরে উপাসনা সম্বন্ধে কয়েকটী কথা বলিয়া নবম অধ্যায় উপসংহার করিলেন। উপাসনা দ্বিবিধ, সাকার ও নিরাকার। নিরাকার ব্রহ্মের উপাসনা কঠিন, তাহা উচ্চাধিকারীর জন্য, সাকার উপাসনা সহজ, তাহা সকলের জন্য। উপাসকের সহিত উপাস্য দেবতার একীকরণের নাম উপাসনাযোগ। সমাধি ভিন্ন নিরাকার উপাসনা-যোগ সিদ্ধ হয় না, কিন্তু সমাধি বড় কঠিন সামগ্রী, সকলের ভাগ্যে ঘটিয়া উঠে না। চিত্তশুদ্ধি না হওয়া পর্য্যন্ত সাকার উপাসনাই কর্ত্তব্য।

কেহ "অহং ব্রহ্মাস্মীতি," অভেদভাবে, কেহ "দাসোঽহমিতি" পৃথক্‌ভাবে এবং কেহ বহুভাবে ব্রহ্মা রুদ্রাদিরূপে ভগবানকে উপাসনা করিয়া থাকেন।

জ্ঞানযজ্ঞেন চাপ্যন্যে, যজন্তোমামুপাসতে।
একত্বেন পৃথক্ত্বেন, বহুধা বিশ্বতোমুখম্ ॥ ১৫ ॥ ৯ম অঃ।

এস্থলে অভেদ ভাবনাকেই জ্ঞানযজ্ঞ বলিলেন. সমস্তই বাসুদেব এইরূপ জ্ঞানের দ্বারা যিনি নিরাকার পরব্রহ্মের উপাসনা করেন, তিনিই জ্ঞানযোগী। শ্রীভগবান্ বিশ্বতোমুখম্ অর্থাৎ সর্ব্বাত্মক, তাহা ব্যাখ্যা করিয়া ইহাই নির্দ্দেশ করিলেন যে ভক্তিপূর্ব্বক উপাসনা করিলে সাকার বা নিরাকার হউক সমস্তই ভগবানের উপাসনা হইল। যিনি যেখানে যেরূপ যজ্ঞের অনুষ্ঠান করেন তাহার ভোক্তা ভগবান্ তজ্জন্য বলিলেন :—

অহং হি সর্ব্বযজ্ঞানাং, ভোক্তা চ প্রভুরেব চ ॥ ২৪ ॥ ৯ম অঃ।

মহা আড়ম্বরের সহিত তামসিক কি রাজসিক পূজা শ্রীভগবানের তৃপ্তিজনক নহে। ভক্ত যদি বিশুদ্ধ ভক্তিভাবে কৃষ্ণচরণে গঙ্গাজলে সিঞ্চিত তুলসীপত্র, রম্ভা ও বনফুল প্রদান করে তবে তিনি তাহাতেই পরিতোষ লাভ করেন। অপৃথক্ জ্ঞানে খণ্ড-বিভূতির উপাসনাও ভাল কিন্তু পৃথক্ জ্ঞানে দেবতাদিগের উপাসনা ঘোর তামসী উপাসনা। ধর্ম্মমার্গে চিত্তশুদ্ধি নিতান্ত প্রয়োজনীয়, সকল কার্য্য শ্রীভগবান্‌কে অর্পণ করিলে অত্যল্পকাল মধ্যেই অন্তঃকরণের নির্ম্মলতা হয়, তজ্জন্য বলিলেন :—

যৎকরোষি যদশ্নাসি, যজ্জুহোষি দদাসি যৎ।
যত্তপস্যসি কৌন্তেয়, তৎকুরুষ্ব মদর্পণম্ ॥ ২৭ ॥ ৯ম অঃ।

সমস্ত কর্ম্মজাত শ্রীভগবান্‌কে সমর্পণ কর। মন্দ কার্য্য, মন্দ চিন্তা, মন্দ আহার, মন্দ কথা কখনই ভগবান্‌কে সমর্পণ করা যায় না। যিনি সমস্তই তাঁহাকে অর্পণ করিতে পারেন, তিনিই যোগী, তিনিই মহাত্মা ও প্রাতঃস্মরণীয়। মন্দজন্মাধিকৃত ব্যক্তি অথবা স্ত্রী, বৈশ্য ও শূদ্রগণ ভগবানের আশ্রয় গ্রহণ করিলে পরমগতি লাভ করেন।

ভক্ত হৃদে নিজৈশ্বর্য্য করিতে বিকাশ।
দশমে বিভূতিযোগ করিলা প্রকাশ ॥

সপ্তমে যে বিভূতি সংক্ষিপ্তভাবে কথিত হইয়াছে দশমে তাহা প্রপঞ্চিত হইল। অগ্রেই বলা হইয়াছে সপ্তম হইতে "তৎ" পদার্থের ব্যাখ্যা করিতেছেন, সেই কারণ এই ষট্‌কের সমস্ত অধ্যায়ে ভগবানের বিভূতি কিছু না কিছু বর্ণিত হইয়াছে। সপ্তম অধ্যায়ে "রসোঽহমপ্সু" ইত্যাদি, অষ্টমে "অধিযজ্ঞোঽহমেবাত্র" ইত্যাদি, নবমে "অহং ক্রতুরহং যজ্ঞঃ" ইত্যাদি বলিয়া নিজৈশ্বর্য্য বর্ণন্ করিয়াছেন। অর্জ্জুন ইহাতে তৃপ্ত না হইয়া এই বিভূতিযোগ পূর্ণমাত্রায় জানিবার জন্য বলিলেন :—

বিস্তরেণাত্মনোযোগং, বিভূতিঞ্চ জনার্দ্দন।
ভূয়ঃ কথয় তৃপ্তির্হি শৃণ্বতো নাস্তি মেঽমৃতম্ ॥ ১৮ ॥ ১০ম অঃ।

এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান্ জগতে একগাছি তৃণ হইতে ব্রহ্মা পর্য্যন্ত সমস্ত বিশ্বে ভগবানের শক্তি প্রকাশিত রহিয়াছে। তবে তৃণে যে ভগবচ্ছক্তি বিকাশিত হইয়াছে তাহার পূর্ণবিকাশ অশ্বত্থ বৃক্ষে তজ্জন্য বলিলেন :—

"অশ্বত্থং সর্ব্ববৃক্ষাণাং।"

সৌরচক্রে ছয় ঋতু পরিভ্রমণ করিয়া অবনীমণ্ডলকে বিবিধভাবে বিভূষিত করিতেছে

কিন্তু বসন্তকালে প্রকৃতিসুন্দরী যে অপূর্ব্ব রূপরাশি বিস্তার করেন তাহা অন্য ঋতুতে লক্ষিত হয় না ; তজ্জন্য বলিলেন ঃ—

"ঋতুনাং কুসুমাকরঃ।"

ফলকথা এই বিশ্বে ঐশ্বর্য্য সমন্বিত, সম্পত্তি বিশিষ্ট, বল প্রভাবাদি সম্পন্ন যে কোন বস্তু আছে তাহা সকলই ভগবানের তেজাংশ সম্ভূত। যিনি ভগবৎ সত্তার পূর্ণ উপলব্ধি করিয়া সর্ব্বত্র ঈশ্বর দর্শন করেন তিনি প্রকৃতপক্ষে জ্ঞানী। কৃমিকীট, পশুপক্ষী, মনুষ্য সমস্ত জীবে তাঁহার সত্তা বিরাজিত, কিন্তু কৃমি কীটে যে পরিমাণে তাঁহার সত্তা বিকাশিত হইয়াছে তাহা হইতে অধিক পরিমাণে মানুষে বিরাজিত। যেমন কোন সম্পত্তির ষোল আনা আমার বলিলে দুই আনা, এক আনা ইত্যাদিও আমার বুঝিতে হইবে, তদ্রূপ যৎকালে বলিলেন ঃ—

"ঝষাণাং মকরশ্চাস্মি।"

তখনই বুঝিতে হইবে সমস্ত মৎস্য জাতিতে, সফরী ইত্যাদি হইতে তিমি পর্য্যন্ত তাঁহার সত্তা বিরাজিত। অষ্টম ও নবম অধ্যায়ে অর্জ্জুন অন্তর্জগতে ঈশ্বর দেখিয়াছেন, এইক্ষণ বাহ্যজগতে ঈশ্বর সন্দর্শন করিতেছেন। বাহিরে ঈশ্বর, অন্তরে ঈশ্বর, সর্ব্বত্র ঈশ্বর যখন এইরূপ সর্ব্বভূতে ঈশ্বর দর্শন হইবে তখনই ঈশ্বর দর্শন হইল। এইরূপ দর্শনের চরমাবস্থা তত্ত্বমসির প্রকৃত অনুশীলন, এবং এই চরমের শেষ "সোঽহং"। এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান্ বিশ্বে শ্রীভগবানের শক্তি অল্পমাত্র প্রকাশিত হইয়াছে। যেমন প্রকাণ্ড চন্দ্রমণ্ডলের কথকাংশ আমরা দেখিতে পাইতেছি, তদ্রূপ ভগবৎ সত্তার কথকাংশ মাত্র আমরা দেখিতেছি, কিন্তু অধিকাংশই আমাদিগের সসীম জ্ঞানের অগোচরে অবস্থান করিতেছে। তজ্জন্য বলিলেন ঃ—

অথবা বহুনৈতেন, কিং জ্ঞাতেন তবার্জ্জুন।
বিষ্টভ্যাহমিদং কৃৎস্ন, মেকাংশেন স্থিতোজগৎ ॥ ৪২ ॥ ১০ম অঃ।

যে শক্তি প্রভাবে সূর্য্য তেজ করে দান,
যাঁহার কণিকাপরে বিশ্ব বিনির্ম্মিত।
অন্তরে বাহিরে যার সদা বিদ্যমান,
সেই শক্তি কৃষ্ণরূপে দশমে অর্চ্চিত ॥

দেবতান্তরের পূজা করিলেই সেই উপাসনাও ব্রহ্মোপাসনা হইল, কিন্তু একটী বিভূতির উপাসনায় সমগ্র বিভূতির উপাসনা হয় না এই দুইটী বিষয় দেখাইবার জন্য এই দশম অধ্যায়ের অবতারণা করিলেন। যে কোন মূর্ত্তির উপাসনা কর না কেন তাহার অন্তরালে বিভূতি সমষ্টিকে শ্রীকৃষ্ণ বলিয়া ধ্যান করিতে হইবেক। মূর্ত্তিগুলি কেবল বিভূতি, চিত্তশুদ্ধি ও মন স্থির করিবার উপায় মাত্র।

ভক্তিমিশ্র পুণ্যফলে পাণ্ডবনন্দন।
একাদশে বিশ্বরূপ করিলা দর্শন ॥

ইহাতে ত্রিবিধ মূর্ত্তির কথা উল্লিখিত হইয়াছে, যথা,— সহস্রবাহু, চতুর্ভুজ ও দ্বিভুজ। সর্ব্বাশ্রয়রূপ নররূপ যে শ্রেষ্ঠতম তাহা এই অধ্যায়ে প্রমাণিত হইল। ভক্তের হৃদয়ে লীলাময়ের দ্বিভুজ যত মধুরিমাময় তত আর কোন রূপই নহে। কংসের কারাগারে যৎকালে ভগবান্ চতুর্ভুজরূপ ধারণ করিয়া ভূমিষ্ঠ হইয়াছিলেন, তৎকালে, বসুদেব কৃতাঞ্জলিপুটে বলিয়াছিলেন :—

সংহারিয়া মায়া, ধর নরকায়া,
ত্রাসিত দেবকী সতী।
হেরি চারি কর, চক্র ভয়ঙ্কর,
ঘোর চিন্তাম্বিত মতি ॥ মৎপ্রণীত কৃষ্ণলীলা ১ম খণ্ড ১০ম সর্গ।

আবার একাদশেও অর্জ্জুন বলিলেন :—

দৃষ্ট্বেদং মানুষং রূপং, তব সৌম্যং জনার্দ্দন।
ইদানীমস্মি সংবৃত্তঃ, সচেতাঃ প্রকৃতিংগতঃ ॥ ৫১ ॥ ১১শ অঃ।

কোন বৈষ্ণব কবি বলিয়াছেন :—

কৃষ্ণ দেহে বিষ্ণুরূপ করয়ে বিহার।
নররূপে ভক্তি প্রভু করিলা প্রচার ॥

সর্ব্বরূপের আশ্রয় বলিয়া নররূপ ঈশ্বরের শ্রেষ্ঠ মূর্ত্তি।

পূর্ণ অবতার কৃষ্ণ সর্ব্বশক্তিমান্,
কৃষ্ণ ভক্ত সদা জয়ী সংসার সংগ্রামে।
একাদশে এই তত্ত্ব করিলা প্রমাণ,
বিশ্বরূপ হেরে ভক্ত এই বিশ্বধামে ॥

সেই বিশ্বরূপ কি তাহা অর্জ্জুন দিব্যচক্ষে দেখিয়া বলিলেন :—

অনাদি মধ্যান্তমনন্তবীর্য্য,
মনন্তবাহুং শশী সূর্য্য নেত্রম্।
পশ্যামি ত্বাং দীপ্তহুতাশ বক্ত্রং,
স্বতেজসা বিশ্বমিদং তপন্তম্ ॥ ১৯ ॥ ১১শ অঃ।

যোগী অদ্য কার্য্যতঃ সমস্ত জগতে ভগবৎসত্তা দর্শন করিয়া মন প্রাণ সুশীতল করিলেন। বিশ্বরূপ সন্দর্শন করিয়া সমস্ত জগতে সেই ভগবানের সত্তা অবলোকন করিয়া অর্জ্জুন বিমোহিত হইয়া বলিলেন :—

ত্বমাদিদেবঃ পুরুষঃ পুরাণ,
স্ত্বমস্য বিশ্বস্য পরংনিধানম্।
বেত্তাসি বেদ্যঞ্চ পরঞ্চ ধাম,
ত্বয়া ততং বিশ্বমনন্তরূপ ॥ ৩৮ ॥ ১১শ অঃ।

সর্ব্বত্র তাঁহাকে দর্শন করিয়া বলিলেন :—

নমঃ পুরস্তাদথ পৃষ্ঠতস্তে,
নমোঽস্তু তে সর্ব্বত এব সর্ব্ব।
অনন্তবীর্য্যামিত বিক্রমস্ত্বং,
সর্ব্বং সমাপ্নোষি ততোঽসি সর্ব্বঃ॥ ৪০॥ ১১শ অঃ।

হে ভগবন্! তোমাকে সর্ব্ব স্থানে দেখিতেছি, অতএব তোমাকে আর কি বলিয়া ডাকিব, তোমাকে সর্ব্ব বলিয়া প্রণাম করিলাম, তুমি আমার অন্তরে, বাহিরে, পৃষ্ঠদেশে, অবস্থান করিতেছ, সকল স্থানে তোমাকে প্রণাম। একাদশে শ্রীভগবান্ "তৎ" পদার্থের সম্যক্ আলোচনা শেষ করিলেন।

জ্ঞানমার্গে সুদুষ্কর পূজা নিরাকার,
সহজ সাকার ধ্যান ভক্তির সাধন।
দ্বাদশে ধর্ম্মের তত্ত্ব করিয়া প্রচার,
ভক্তির মাহাত্ম্য হরি করিলা কীর্ত্তন॥

দ্বাদশে ভগবান্ গীতামৃতরূপ দুগ্ধ হইতে নবনীত মন্থন করিয়া তাঁহার ভক্তগণকে উপহার প্রদান করিলেন। এই সুধামৃত ভক্ষণ করিয়া সাধকগণ যে অমরত্ব লাভ করিয়া থাকেন, তাহা তৃতীয় ষট্‌কে ব্যাখ্যাত হইল।

দ্বাদশ অধ্যায়ের প্রথমে অর্জ্জুন জিজ্ঞাসা করিলেন, ভগবন্! যাঁহারা তোমার সগুণ লীলাময় মূর্ত্তির উপাসনা করেন, এবং যাঁহারা তোমাকে নির্গুণ নিরাকার ভাবে উপাসনা করেন ইহাঁদিগের মধ্যে কোন্ উপাসক শ্রেষ্ঠ। তদুত্তরে শ্রীভগবান্ বলিলেনঃ—

ময্যাবেশ্য মনো যে মাং, নিত্যযুক্তা উপাসতে।
শ্রদ্ধয়া পরয়োপেতা স্তে মে যুক্ততমামতাঃ॥ ২॥ ১২শ অঃ।

আমার সাকাররূপ যাঁহারা শ্রদ্ধাপূর্ব্বক উপাসনা করেন, তাঁহারাই আমার মতে উৎকৃষ্ট-উপাসক। এই দ্বিবিধ প্রকার উপাসনা দ্বারা ঈশ্বরকে লাভ করা যায়, কিন্তু জ্ঞানমার্গে নিরাকার উপাসনা অত্যন্ত কষ্টকর, কারণ দেহধারী সসীম ব্যক্তি সকলের অব্যক্ত বিষয়িণী নিষ্ঠা অতি কষ্টে লব্ধ হইয়া থাকে। জ্ঞানপথে নিরাকার উপাসনা ও ভক্তিপথে সাকার উপাসনা এই উভয় মধ্যে শেষেরটী সহজ ও অনায়াসলভ্য। কিন্তু ইহাতে অধিকারী ভেদও আছে। যাঁহাদিগের মন শুদ্ধ হইয়াছে, যাঁহারা বেদান্ত বিচার করিয়া শ্রবণ মনন, নিদিধ্যাসন দ্বারা আত্মজ্ঞান লাভ করিয়াছেন তাঁহাদিগের পক্ষে নিরাকার ধ্যানই প্রশস্ত। কিন্তু এই নিরাকার ও সাকার উপাসনা সম্বন্ধে আজকাল নানা বিবাদ বিতণ্ডা হইতেছে, অধিকারী নিজ শক্তি অনুসারে নিরাকার অথবা সাকার পূজা করিবেন, অন্যে বলিয়া দিতে হইবে না। উপাসকের হৃদয়স্থিত ঈশ্বর তাঁহাকে এই বিষয় উপদেশ দিবেন। সাধকগণের সংশয় মোচনার্থে ভগবদ্বাক্যও এই বিষয়ের উত্তম প্রমাণ। ইহার পর কর্ম্মফল ত্যাগ যে শান্তির নিদান তাহা কীর্ত্তন করিলেন। কর্ম্মের ফলাভিলাষী হইলে মানুষ যে শান্তি লাভ করিতে পারে না তাহা আমরা এই সংসার কার্য্যক্ষেত্রে প্রতিদিন উপলব্ধি করিয়া থাকি।

ধন জন পুত্র কলত্রাদির প্রতি মমতার ত্যাগকে ফলত্যাগ বলিয়া থাকে। এই ত্যাগ ভিন্ন বাসনার বিরাম নাই, বাসনার বিরাম ভিন্ন মুক্তি হইতে পারে না। তৎপরে ত্রয়োদশ শ্লোক হইতে বিংশতি শ্লোক পর্য্যন্ত আটটী শ্লোকে শ্রীভগবান্ ধর্ম্মামৃতরূপ গীতাধর্ম্ম প্রচার করিলেন। ইহাতে জ্ঞানমার্গে অবস্থিত উচ্চ সন্ন্যাসীর দৃষ্টান্ত পরিকীর্ত্তিত হইল। এই জগৎ ভগবৎসত্তা পরিপূর্ণ, ও ত্যাগই গীতার চরম উপদেশ। এই দুইটী বিষয় বিশদরূপে ব্যাখ্যা করিয়া শ্রীভগবান্ দ্বিতীয় ষট্‌ক সমাপ্ত করিলেন।

নবীন নীরদরূপ গলে বনমালা,
যাঁহার লাবণ্যে পূর্ণ রম্য বিশ্বাগার।
যাঁহার বাঁশরী শুনি ব্রজে গোপবালা,
ত্যজিলা ভক্তির ভরে অনিত্য সংসার॥
শিখাইতে জীবগণে ভক্তিরসামৃত,
পূর্ণব্রহ্ম কৃষ্ণরূপে হৈলা অবতার।
যাঁহার অসীম শক্তি ভুবনে বিদিত,
সেই কৃষ্ণপদে মম শত নমস্কার॥

উপসংহার কালে কৃতজ্ঞতা সহকারে স্বীকার করিতেছি যে, পণ্ডিতবর শ্রীযুক্ত আনন্দচন্দ্র তর্কবাগীশ মহাশয় ও ফরিদপুরের সংস্কৃত চতুষ্পাঠীর অধ্যাপক শ্রীযুক্ত শশধর স্মৃতিভূষণ মহাশয় এই গ্রন্থের সংস্কৃত ও বাঙ্গালা ভাগ আদ্যোপান্ত সংশোধন করিয়া আমার বিশেষ সাহায্য করিয়াছেন। ইতি

ফরিদপুর।
২২ বৈশাখ, সন ১৩০৭।

শ্রীকালীপ্রসন্ন সরকার।

# শ্রীমদ্ভগবদ্গীতা।

---

## সপ্তমোঽধ্যায়ঃ।

### BOOK VII.

### বিজ্ঞান-যোগঃ।

### THE RELIGION BY CONCEPTION.

শ্রীভগবানুবাচ।

মষ্যাসক্তমনাঃ পার্থ, যোগং যুঞ্জন্মাদাশ্রয়ঃ।
অসংশয়ং সমগ্রং মাং, যথা জ্ঞাস্যসি তচ্ছৃণু॥ ১॥

---

শ্রীভগবান্ উবাচ।

ভোঃ পার্থ! ময়ি আসক্তমনাঃ, মৎ আশ্রয়ঃ, যোগং যুঞ্জন্, অসংশয়ং যথা মাং সমগ্রং জ্ঞাস্যসি তৎ শৃণু॥ ১॥

শ্রীভগবান্ কহিলেন।

হে পার্থ! তুমি আমাতে (পরমেশ্বরে) আসক্তচিত্ত ও শরণাপন্ন হইয়া যোগানুষ্ঠান করিলে যে প্রকারে আমাকে নিশ্চিত ও সম্পূর্ণরূপে জানিতে পারিবে, তাহা শ্রবণ কর॥ ১॥

SRIKRISHNA SAID.

1. Hear then, Pártha! how with thy mind attached to Me and depending on Me, thou shalt be able in thy devotions to see Me in all My glories.

---

স্বামী॥ বিজ্ঞেয়মাত্মনস্তত্ত্বং, সযোগং সমুদাহৃতং।
ভজনীয়মথেদানীং, মৈশ্বরং রূপমীর্য্যতে॥

ষষ্ঠাধ্যায়ান্তে মদ্গতেন অন্তরাত্মনা যঃ মাং ভজতে সঃ মে যুক্ততমঃ মতঃ ইতি উক্তং তত্র কীদৃশঃ ত্বং যস্য ভক্তিঃ কর্ত্তব্যা ইতি অপেক্ষায়াং স্ব স্বরূপং নিরূপয়িষ্যন্ শ্রীভগবান্ উবাচ ময়ি ইতি। ময়ি—পরমেশ্বরে, আসক্তং—অভিনিবিষ্টং মনঃ যস্য সঃ। মদাশ্রয়ঃ—অহং এব আশ্রয়ঃ যস্য অনন্য শরণঃ সন্ যোগং যুঞ্জন্—অভ্যাস্যন্, অসংশয়ং যথা ভবতি এবং

মাং সমগ্রং—বিভূতিবলৈশ্বর্য্যাদি সহিতং যথা জ্ঞাস্যসি তৎ ইদং—ময়া বক্ষ্যমাণং শৃণু ॥ ১ ॥

ময়ি—পরমেশ্বরে। আসক্তমনাঃ=বিষয়ান্তর পরিহারেণ সর্ব্বদা নিবিষ্টং মনো যস্য স আসক্তমনাঃ; অন্য বিষয়ের চিন্তা পরিত্যাগ করিয়া কোন এক বিষয়ের চিন্তায় অনন্যমনা হইলে তাহাকে উক্ত বিষয়ে আসক্তমনা বলা যায়। মদাশ্রয়ঃ=অহং পরমেশ্বরঃ আশ্রয়ো যস্য স মদাশ্রয়ঃ, সকল প্রকারের আশ্রয় পরিত্যাগ পূর্ব্বক যিনি কেবল ঈশ্বরের শরণাপন্ন। যোগং যুঞ্জন্=ষষ্ঠোক্ত প্রকারেণ মনঃ সমাধানং কুর্ব্বন্, ষষ্ঠাধ্যায়োক্ত প্রকারে মনঃ সমাধান করিয়া। (ষষ্ঠাধ্যায়ের ১০ম হইতে ১৪ চতুর্দ্দশ শ্লোকের তাৎপর্য্য দেখুন)। অসংশয়ং= নিঃসংশয়রূপে। যথা=যেন প্রকারেণ। সমগ্রং=সর্ব্ববিভূতি বলশক্ত্যৈশ্বর্য্যাদি সম্পন্নং। তৎ=তদিদং ময়া বক্ষ্যমাণং; আমা কর্ত্তৃক যাহা বলা হইতেছে। শৃণু=আকর্ণয়, শোন।

ষষ্ঠাধ্যায়ের শেষ শ্লোকে ভগবান্ নির্দ্দেশ করিলেন যে, যে যোগী মদ্গতচিত্ত হইয়া শ্রদ্ধাপূর্ব্বক ঈশ্বরারাধনা করেন, তিনিই সর্ব্বশ্রেষ্ঠ যোগী। এবম্বিধ শ্রেষ্ঠ যোগী পরমেশ্বরে চিত্ত সমর্পণ করিয়া এবং তাঁহার শরণাগত হইয়া ষষ্ঠাধ্যায়োক্ত যোগানুষ্ঠান করিলে তাঁহার যেরূপে সমগ্র বিভূতিসম্পন্ন ব্রহ্মকে প্রত্যক্ষ দর্শন হয়, অর্থাৎ অপরোক্ষানুভূতি হয়, তাহা ভগবান্ বলিতেছেন। প্রথম ষট্‌কে ভগবান্ "ত্বং" শব্দের আলোচনা করিয়াছেন। এই-ক্ষণে মধ্য ষট্‌কে অর্থাৎ সপ্তম হইতে দ্বাদশাধ্যায়ে "তৎ" শব্দের আলোচনা করিতেছেন। এই ষট্‌কে কিপ্রকারে মানব সমগ্র বিভূতিসম্পন্ন পরমাত্মাকে প্রত্যক্ষ দর্শন করিতে পারেন তাহাই বর্ণিত হইতেছে। ভগবান্ তটস্থ লক্ষণ দ্বারা অর্জ্জুনকে পরমেশ্বরের স্বরূপ নির্দ্দেশ করিতেছেন। স্বরূপ লক্ষণদ্বারা ঈশ্বরের সম্যক্ জ্ঞান হওয়া অত্যন্ত কঠিন। একাদশ অধ্যায়ের ত্রয়োদশ শ্লোকে ভগবান্ এই তটস্থ লক্ষণের আভাস দিয়াছেন। কিন্তু এই প্রত্যক্ষ দর্শন সকলের ভাগ্যে ঘটিয়া উঠে না। যাঁহারা ঈশ্বরের একান্ত ভক্ত ও নিতান্ত শরণাগত তাঁহারাই যোগবলে ঈশ্বরকে দর্শন করিতে পারেন। ভগবান্ এই শ্লোকে "আশ্রয়" এবং "আসক্ত" এই দুইটী পদ ব্যবহার করিয়াছেন। আমার ভৃত্য আমার আশ্রিত বটে কিন্তু সে তাহার স্ত্রী পুত্রে আসক্ত। যিনি পরমেশ্বরের আশ্রিত ও তাঁহাতেই আসক্ত তিনিই তাঁহাকে দর্শনলাভ করিতে পারেন। যোগী কিপ্রকারে ঈশ্বরের দর্শনলাভ করিতে পারেন, তাহা এই অধ্যায়ে বর্ণিত হইবেক বলিয়া ইহাকে বিজ্ঞান-যোগ বলে ॥ ১ ॥

1. We have already said in Vol I that Githa is divided into three cantoes, each canto containing six Books. In the 2nd canto Srikrishna deals with the elucidation of the word "towat" (তৎ) i e what is God. The 7th Book opens with a description of the soul which is capable of seeing the great Spirit in all its glories. These glories will be described in detail in the succeeding verses of this Book. No one can see God unless he loves Him and depends on Him. And even then, he can see

জ্ঞানং তেঽহং সবিজ্ঞান, মিদং বক্ষ্যাম্যশেষতঃ।
যজ্জ্ঞাত্বা নেহ ভূয়োঽন্যজ্, জ্ঞাতব্যমবশিষ্যতে ॥ ২ ॥

---

অহং ইদং সবিজ্ঞানং জ্ঞানং (চ) তে অশেষতঃ বক্ষ্যামি। যৎজ্ঞাত্বা ইহ ভূয়ঃ অন্যৎ জ্ঞাতব্যং ন অবশিষ্যতে ॥ ২ ॥

পরমাত্মাবিষয়ক প্রত্যক্ষ জ্ঞান এবং শাস্ত্রীয় জ্ঞান সম্পূর্ণরূপে আমি তোমাকে বলিতেছি, যাহা অবগত হইলে মোক্ষ সাধনের জন্য পুনরায় অন্য কিছু জানিবার অবশিষ্ট থাকিবেক না ॥ ২ ॥

2. I will speak to thee exhaustively of knowledge and of conception of God. When these have been learnt, there will remain nothing more for thee to know to achieve salvation.

---

Him in his devotions only. As this Book describes the glories of the Great Spirit which can be conceived by man in his devotions, it is called the Book on the Religion by conception.

স্বামী ॥ বক্ষ্যমাণং স্তৌতি জ্ঞানং ইতি। জ্ঞানং শাস্ত্রীয়ং, বিজ্ঞানং অনুভবঃ, তৎ সহিতং ইদং—মদ্বিষয়ং, অশেষতঃ—সাকল্যেন, বক্ষ্যামি। যৎ জ্ঞাত্বা ইহ—শ্রেয়ঃমার্গে বর্ত্তমানস্য পুনঃ অন্যং জ্ঞাতব্যং ন অবশিষ্যতে ॥ ২ ॥

অহং=পরমাপ্তঃ, যিনি ঈশ্বরকে লাভ করিয়াছেন। ভগবান্ বাসুদেব ঈশ্বরকে লাভ করিয়াছিলেন বলিয়া ঈশ্বর সম্বন্ধে জ্ঞান ও বিজ্ঞানের বিষয় কীর্ত্তন করিতে সামর্থবান্ ছিলেন। ইদং=মদ্বিষয়ং, পরমাত্মাবিষয়ক। সবিজ্ঞানং=বিজ্ঞান সহিতং, অনুভব বিশিষ্টমিত্যর্থঃ, শ্রবণ মনন নিদিধ্যাসন দ্বারা পরমাত্মার অনুভবের নাম বিজ্ঞান। জ্ঞানং=শাস্ত্রীয় জ্ঞানং, শাস্ত্রাধ্যয়ন দ্বারা যে ঈশ্বরের জ্ঞান হয় তাহার নাম জ্ঞান। অশেষতঃ=সাধন ফলাদি সহিতত্বেন নিরবশেষং, সাধন এবং ফলাদি সহিত সম্পূর্ণরূপে। তে=তুভ্যং তোমাকে। বক্ষ্যামি=কথয়িষ্যামি, কীর্ত্তন করিব। যৎ=জ্ঞানং নিত্য চৈতন্যরূপং, নিত্য চৈতন্যরূপ জ্ঞান। জ্ঞাত্বা=বেদান্ত জন্য মনোবৃত্তি বিষয়ীকৃত্য, মনোমধ্যে অবধারণ করিয়া। ইহ=শ্রেয়ামার্গে, মোক্ষসাধনোপায়ে। ভূয়ঃ=পুনরপি, পুনর্ব্বার। অন্যৎ=অন্য কিছু মাত্র। ন অবশিষ্যতে=ন অবশিষ্টং স্যাৎ, আর কিছু অবশিষ্ট থাকিবে না।

ঈশ্বর এই বিশ্বের স্রষ্টা, তিনি এক ও অদ্বিতীয় ও পূর্ণ এইরূপ ধারণার নাম "জ্ঞান"। তাঁহার আত্মানুভব করার নাম "বিজ্ঞান"। এই অধ্যায়ের নাম বিজ্ঞান বা বিভূতি-যোগ। যে উপায় অবলম্বন করিয়া যোগী-শ্রেষ্ঠ পরমাত্মাকে প্রত্যক্ষ দর্শন করেন ও সেই প্রত্যক্ষ দর্শনই বা কি তাহা এই অধ্যায়ে বিবৃত হইবেক। ধর্ম্মশাস্ত্রালোচনায় ঈশ্বরের জ্ঞান হয়,

মনুষ্যাণাং সহস্রেষু, কশ্চিদ্যততি সিদ্ধয়ে।
যততামপি সিদ্ধানাং, কশ্চিন্মাং বেত্তি তত্ত্বতঃ ॥ ৩ ॥

মনুষ্যাণাং সহস্রেষু কশ্চিৎ সিদ্ধয়ে যততি। যততাং সিদ্ধানাং অপি কশ্চিৎ মাং তত্ত্বতঃ বেত্তি ॥ ৩ ॥

অসংখ্য মনুষ্যগণের মধ্যে কোন এক ব্যক্তি আত্মজ্ঞানলাভার্থে যত্ন করেন। আত্মজ্ঞান প্রযত্নশীল মহাত্মাগণের মধ্যেও কোন এক ব্যক্তি আমাকে যথার্থরূপে জানিতে পারেন ॥ ৩ ॥

3. Scarce one in a thousand men strives to acquire the conception of the Supreme Soul and of those that have acquired it, scarce one knoweth Me truly.

---

পরে নিদিধ্যাসন দ্বারা তাঁহাকে অনুভব করা যায়। এই জ্ঞান ও বিজ্ঞান লাভ করিলে সাধকের পক্ষে আর কিছুই জানিবার অবশিষ্ট থাকে না। কারণ, ইহার দ্বারা সাধক "সাধন" এবং "ফল" লাভ করিতে পারেন। প্রথমতঃ জ্ঞানদ্বারা সাধনের উপায় অবগত হওয়া যায়, এবং তদনন্তর বিজ্ঞানদ্বারা উক্ত সাধনার ফল লাভ করা যায়। মধুসূদন সরস্বতী এই শ্লোকে ভগবান্‌কে পরমাপ্ত বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। যিনি পরমাত্মাকে প্রাপ্ত হইয়াছেন তিনিই পরমাপ্ত পদবাচ্য ॥ ২ ॥

2. In this verse knowledge is distinguished from conception. God exists, He is Almighty, Omniscient &c. &c. and is the great first cause of this universe. This is knowledge and it is gained by study and observation. To see God in all His works and to feel His presence in the soul is conception. This conception is the result of contemplation ( সমাধি ).

স্বামী ॥ মদ্ভক্তিং বিনা তু মজ্জ্ঞানং দুর্ল্লভং ইতি আহ মনুষ্যানাং ইতি। অসংখ্যাতানাং জীবানাং মধ্যে মনুষ্য ব্যতিরিক্তানাং শ্রেয়সি প্রবৃত্তিঃ এব ন অস্তি; মনুষ্যানাং তু সহস্রেষু মধ্যে কশ্চিৎ এব পুণ্যবশাৎ সিদ্ধয়ে—আত্মজ্ঞানায়, প্রযততে। প্রযত্নং কুর্ব্বতাং অপি সহস্রেষু প্রাক্তন পুণ্যবশাৎ আত্মানং বেত্তি, তাদৃশানাং চ আত্মজ্ঞানানাং সহস্রেষু কশ্চিৎ এব মাং—পরমাত্মানং, মৎপ্রসাদেন তত্ত্বতঃ বেত্তি, তৎ এবং অতিদুর্ল্লভং অপি আত্মতত্ত্বং তুভ্যং অহং বক্ষ্যামি ইত্যর্থঃ ॥ ৩ ॥

মনুষ্যাণাং=শাস্ত্রীয় জ্ঞানকর্ম্মযোগ্যানাং; কর্ম্মযোগিগণের মধ্যে। কশ্চিৎ=একঃ; কোন এক ব্যক্তি। সিদ্ধয়ে=সত্ত্বশুদ্ধিদ্বারা জ্ঞানোৎপত্তয়ে; আত্মশুদ্ধিদ্বারা জ্ঞানলাভার্থে

ভূমিরাপোঽনলো বায়ুঃ, খং মনোবুদ্ধিরেব চ।
অহঙ্কার ইতীয়ং মে, ভিন্নাপ্রকৃতিরষ্টধা ॥ ৪ ॥

---

ভূমিঃ, আপঃ, অনলঃ, বায়ুঃ, খং, মনঃ বুদ্ধিঃ, অহঙ্কারঃ, চ ইতি এব মে ইয়ং প্রকৃতিঃ অষ্টধা ভিন্না ॥ ৪ ॥

পৃথিবী, জল, অগ্নি, বায়ু, আকাশ, মন, বুদ্ধি এবং অহংজ্ঞান, আমার এই প্রকৃতি অষ্টপ্রকারে বিভক্ত ॥ ৪ ॥

4. My Nature is divided into eight parts viz:— Earth, water, fire, air, space, mind, intelligence and self-consciousness.

---

যততি=যততে (পরস্মৈপদ আর্ষ) প্রযত্নং করোতি। যততাং=যতমানানাম্ (আর্ষ প্রয়োগ) জ্ঞানায় যতমানানাং; আত্মজ্ঞানলাভার্থে প্রযত্নশীল। সিদ্ধানাং=সাধকানাং; সাধকগণের মধ্যে। মাং=ঈশ্বরং। তত্ত্বতঃ=যথাবস্থিতং; অদ্বৈতভাবে। বেত্তি=সাক্ষাৎ করোতি; স্বরূপতঃ অবগত হন। গুরূপদিষ্ট "তত্ত্বমসি" বাক্যদ্বারা অবগত হন।

আমরা সকলেই বিষয়বাসনায় লিপ্ত। ঈশ্বর কি পদার্থ ও তাঁহাকে কিরূপে দর্শন করিতে পারা যায় ইহা অবগত হইবার জন্য অসংখ্য লোকের মধ্যে হয়ত একজন যত্ন করেন। আবার যাঁহারা তাঁহাকে জানিবার জন্য ব্যগ্র তাঁহাদের মধ্যে অতি অল্প সংখ্যক মহাত্মাই যথার্থরূপে পরমেশ্বরকে সন্দর্শন করিতে পারিয়াছেন। এই জগৎ ঈশ্বরের বিস্তার বা প্রপঞ্চ। ঈশ্বর হইতে জগৎ প্রসূত হইয়াছে. পরমাত্মা সত্য ও অবিনাশী কিন্তু জগৎ অসত্য ও বিনাশী। এই অসত্য জগতে সত্যজ্ঞান, রজ্জুতে সর্পজ্ঞানের ন্যায় অতিশয় ভ্রমাত্মক। যে পর্য্যন্ত আমরা রজ্জুকে সর্প জ্ঞান করি, রজ্জু প্রকৃত সর্প না হইলেও তাদৃশ ভ্রমাত্মক সর্পজ্ঞানই আমাদিগের কষ্টের কারণ হয়। কিন্তু উহাকে রজ্জুজ্ঞান হইবা মাত্র সকল কষ্টের অবসান হয়। সেইরূপ আত্মবিবেক দ্বারা যৎকালে আমরা দৃঢ়রূপে জানিতে পারি যে, সমগ্র জগৎ অনিত্য, বিনাশী ও অসত্য তৎকালে পার্থিব সুখ দুঃখে আমাদিগের কাতরতা, শোক ও ভয় এককালে তিরোহিত হয়। এই সত্যজ্ঞানের স্ফুরণ না হইলে মানুষ বিজ্ঞানযোগী হইতে পারে না। প্রারব্ধফল হেতু নানাবিধ বিঘ্ন উপস্থিত হইয়া থাকে তজ্জন্য আত্মজ্ঞানলাভার্থ প্রযত্নশীল সাধকগণ বিশেষ যত্ন করিয়াও এক জন্মে এই দর্শন লাভ করিতে পারেন না ॥ ৩ ॥

3. A few only have striven to obtain a true conception of God. Some seek it in trinities, some in idols, and some in worshipping great men and objects of nature. God is in them, but they are not God, Men are so devotedly attached to worldly objects that a few only have the

time and inclination to acquire a true conception of God. Again a few only of those who strive hard to obtain this conception, can succeed in their efforts, for there are some very difficult conditions which a few only can satisfy.

স্বামী ॥ এবং শ্রোতারং অভিমুখীকৃত্য ইদানীং প্রকৃতিদ্বারা সৃষ্ট্যাদি কর্তৃত্বেন ঈশ্বর তত্ত্বং প্রতিজ্ঞাতং নিরূপয়িষ্যন্ পরাপরভেদেন প্রকৃতিদ্বয়ং আহ—ভূমিঃ ইতি দ্বাভ্যাং। ভূম্যাদিনী পঞ্চভূত সূক্ষ্মাণি মনঃশব্দেন তৎকারণভূতঃ অহঙ্কারঃ, বুদ্ধিশব্দেন তৎকারণং মহতত্ত্বং। অহঙ্কার শব্দেন তৎকারণং অবিদ্যা, ইতি এবং অষ্টধা ভিন্না। যদ্বা ভূম্যাদি শব্দৈঃ পঞ্চমহাভূতানি সূক্ষ্মৈঃ সহ একীকৃত্য গৃহ্যন্তে। অহঙ্কার শব্দেন এব অহঙ্কারঃ তেন এব তৎকার্য্যাণি ইন্দ্রিয়াণি অপি গৃহ্যন্তে। বুদ্ধি ইতি মহত্তত্ত্বং মনঃশব্দেন তু মনসা এব উন্নেয়ং অব্যক্ত স্বরূপং প্রধানং ইতি অনেন প্রকারেণ মে প্রকৃতিঃ—মায়াখ্যাশক্তিঃ অষ্টধা ভিন্না—বিভাগং প্রাপ্তা, চতুর্বিংশতি ভেদ ভিন্নঃ অপি অষ্টসু এব অন্তর্ভাব বিবক্ষয়া অষ্টধা ভিন্নঃ ইতি উক্তং। তথাচ ক্ষেত্রাধ্যায়ে ইমামেব প্রকৃতিং চতুর্বিংশতি তত্ত্বাত্মনা প্রপঞ্চয়িষ্যতি, "মহাভূতান্যহঙ্কারো বুদ্ধিরব্যক্তমেব চ। ইন্দ্রিয়াণি দশৈকঞ্চ পঞ্চচেন্দ্রিয় গোচরাঃ" ইতি ॥ ৪ ॥

ভূমিঃ=গন্ধতন্মাত্রযুক্তাঃ ; পৃথিবী। আপঃ=রসতন্মাত্রযুক্তং জলং। অনলঃ=তেজস্তন্মাত্র যুক্তঃ অগ্নিঃ। বায়ুঃ=স্পর্শতন্মাত্র যুক্তঃ অনিলঃ। খং=শব্দতন্মাত্র যুক্তং আকাশং। মনঃ=মহদাদ্যং কার্য্য তন্মনঃ (৬৯ সাংখ্য সূত্র)। প্রকৃতির প্রথম বিকাশ বা পরিণামের নাম মহত্তত্ত্ব তাহাকে মন বলিয়া থাকে। বুদ্ধিঃ=যৎপ্রকৃতেরাদ্যং তন্মহৎ মহত্তত্ত্বং বুদ্ধিঃ। সাংখ্যমতে মন এবং বুদ্ধি একই তত্ত্ব এবং উহাও প্রকৃতির আদিবিকার। অহঙ্কারঃ=চরমোঽহঙ্কারঃ, অন্তরদ্বন্দ্বেঃ কার্য্যমহঙ্কারঃ। প্রকৃতির দ্বিতীয় বিকারে নাম "অহং" এই অহং অর্থাৎ "আমি" জ্ঞানের অঙ্কুর মহত্তত্ত্ব নামক সমষ্টি বুদ্ধির প্রথমবিকার ইহা আত্মাকেই আশ্রয় করিয়া উত্থিত হয় ও বিদ্যমান থাকে। ইতি=উক্ত প্রকারেণ, উপরোক্ত প্রকারে। ইয়ং=অপরোক্ষাসাক্ষী ; ইন্দ্রিয়গণের প্রত্যক্ষ বিষয়। মে=প্রকৃতির্মায়াখ্যা শক্তিঃ, প্রকৃতিসম্ভূত মায়াশক্তি। অষ্টধা ভিন্না=অষ্টভিঃ প্রকারৈর্ভেদমাগতা, অষ্ট প্রকার বিভিন্ন প্রকৃতি।

* ঈশ্বর কি পদার্থ তাহা ভগবান্ এই স্থলে বিস্তার করিতেছেন। এক এবং অদ্বিতীয় কারণস্বরূপ ব্রহ্ম সৃষ্টির জন্য প্রকৃতি এবং পুরুষরূপে অভিহিত হইয়া থাকেন। সত্ত্ব, রজঃ, তমঃ এই ত্রিগুণের সাম্যাবস্থার নাম প্রকৃতি। এই প্রকৃতি হইতে মহত্তত্ত্ব অথবা মনঃ, মহত্তত্ত্ব হইতে অহংতত্ত্ব, অহংতত্ত্ব হইতে পঞ্চতন্মাত্র যথা গন্ধ, রস, রূপ, স্পর্শ, শব্দ ও একাদশেন্দ্রিয়। উক্ত পঞ্চতন্মাত্রা হইতে পঞ্চমহাভূত, যথা— ক্ষিতি, অপ, তেজ, মরুৎ ব্যোম্। এবং পুরুষ এই পঞ্চবিংশতি প্রকার তত্ত্ব। উক্ত পঞ্চস্থূল ভূততত্ত্ব ব্যতীত আর সমস্ত

অপরেয়মিতস্ত্বন্যাং, প্রকৃতিং বিদ্ধিমেপরাম্।
জীবভূতাং মহাবাহো, যয়েদং ধার্য্যতে জগৎ ॥ ৫ ॥

ভোঃ মহাবাহো! ইয়ং অপরা তু ইতঃ অন্যাং মে জীবভূতাং পরাং প্রকৃতিং বিদ্ধি। যয়া ইদং জগৎ ধার্য্যতে ॥ ৫ ॥

হে মহাবাহো! এই অষ্টধা নিকৃষ্ট প্রকৃতি। কিন্তু ইহা ব্যতীত জীবগণের প্রাণধারণের কারণভূত জীবাত্মা আমার শ্রেষ্ঠ প্রকৃতি জানিবে। যাহার শক্তিপ্রভাবে এই জগৎ বর্ত্তমান রহিয়াছে ॥ ৫ ॥

5. O Mighty Armed! these Eight principles constitute My lower nature. But, besides these, I have yet a higher nature which thou shouldest know is the life of all created beings. By the power of this the universe is upheld.

তত্ত্বই অনুমেয়। জগৎ ত্রৈগুণ্য দেখিয়া আমরা অনুমান করিতেছি যে ত্রিগুণাত্মিকা প্রকৃতিই জগতের আদিকারণ। তদনন্তর পদার্থের সংঘাত অবলোকন করিয়া পরপ্রয়োজনতা অনুমান করিতেছি। গৃহশয্যাদি ভোগ্য পদার্থের অস্তিত্ব দেখিয়া একজন ভোক্তার অনুমান করিয়া থাকি। তজ্জন্য উক্ত সকল তত্ত্বের সংঘাত অবলোকন করিয়া একজন পুরুষের অনুমান করি। ইহা সাংখ্য সূত্র অবলম্বন করিয়া লিখিত হইল। ফলতঃ অহংভাব অথবা বাসনাদ্বারা আমাদিগের দেহাদি প্রস্তুত হইয়া থাকে, অহঙ্কার যত দিন থাকিবে তত দিন আমাদিগের পুনরাবৃত্তির নিবৃত্তি হইবে না। অহঙ্কার সম্পূর্ণরূপে বিনষ্ট হইলে আমরা আর জন্মমরণরূপ সংসারচক্রে পরিভ্রমণ করিব না ॥ ৪ ॥

4. According to the Sha´nkhya doctrines, the Nature of the Great Spirit (মূলাপ্রকৃতি) remained quiescent before creation. This Nature is composed of three distinct forces, which are called creative, preservative, and destructive. When the period of quiescence, called the Night of Brahma´, expires, these forces revive and the process of creation commences.

The Nature of the Universal Spirit produces Mahatthathya which is equivalent to mind or intelligence. This Mahatthathya produces Ahanka´r which is egoism or self-consciousness. This consciousness brings forth the five atomic forces viz:—sound, motion, lustre, moisture and smell which respectively produce space, air, fire, water and earth. These

produce the gross body with its various organs. Apart from all these is the Purusha or the Spirit.

In the Yoga-Vashishtha this process is thus described :—

"His Nature spreads herself like a Magic creeper (Mayá-latá) all over the space of vacuity and produces the fair fruit in the form of the Mundane egg ( Brahmánda ) while the outward organs of bodies, resembling the branches of this plant, keep dancing about the stem ( the intelligent soul ) shaken by the breeze of life which is ever-fleeting" Vide Vehari Lal Mittra's translation of Yoga-Vashistha Vol I p. 244 verse 17.

স্বামী॥ অপরাং ইমাং প্রকৃতিং উপসংহরন্. পরাংপ্রকৃতিং আহ অপরেয়ং ইতি। অষ্টধা যা প্রকৃতিঃ উক্তা ইয়ং অপরা—নিকৃষ্টা জড়ত্বাৎ পরার্থত্বাৎ চ। ইতঃ—সকাশাৎ পরাং-প্রকৃষ্টাং অন্যাং জীবভূতাং—জীবস্বরূপাং, মে প্রকৃতিং জানীহি। পরত্বে হেতুঃ যথা চেতনয়া ক্ষেত্রজ্ঞস্বরূপয়া, স্বকর্ম্মদ্বারেণ ইদং জগৎ ধার্য্যতে ॥ ৫ ॥

ইয়ং=মমাপরা প্রকৃতিঃ, এই অষ্টবিধ প্রকৃতি। অপরা=ন পরা নিকৃষ্টা অনর্থকরী সংসারবন্ধনরূপত্বাৎ, নিকৃষ্ট জীবাত্মার বিষম অনর্থকরী সংসারবন্ধন কারণ। তু=কথঞ্চিদ্‌প্যন্যত্বব্যাবৃত্ত্যর্থস্তুশব্দঃ, পূর্ব্বোল্লিখিত অর্থের কিঞ্চিৎ ভিন্নার্থ প্রদর্শনার্থ তু শব্দ প্রয়োগ। ইতঃ=অচেতন বর্গরূপায়াঃ, অচেতন প্রকৃতি হইতে। অন্যাং=বিলক্ষণাং, অন্য বিশুদ্ধ প্রকৃতি। মে=মম, আমার। জীবভূতাং=ক্ষেত্রজ্ঞ লক্ষণাং, প্রাণধারণ নিমিত্তভূতাং, জীবগণের প্রাণধারণের কারণস্বরূপ। পরাং=প্রকৃষ্টাং, শ্রেষ্ঠ। বিদ্ধি=জানীহি, জানিবে। যয়া=ক্ষেত্রলক্ষণয়া জীবভূতয়া অন্তরনুপ্রবিষ্টয়া প্রকৃত্যা, ক্ষেত্রলক্ষণ জীবাত্মারূপী প্রকৃতি দ্বারা। ইদং জগৎ=অচেতনং কৃৎস্নং জগৎ, এই সমগ্র অচেতন জগৎ। ধার্য্যতে=ধৃত হইয়া রহিয়াছে।

৪র্থ শ্লোকে পরমাত্মার যে অষ্টবিধ প্রকৃতির কথা কথিত হইয়াছে তাহা পরমাত্মার নিকৃষ্ট প্রকৃতি, অর্থাৎ অচেতন জড়াত্মক প্রকৃতি। ইহা ব্যতীত পরমাত্মার আর একটী শ্রেষ্ঠতম প্রকৃতি আছে যাহার নাম জীবাত্মা, যাহার চৈতন্যশক্তি প্রভাবে এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান জগৎ বর্ত্তমান রহিয়াছে।

"ময়ি সর্ব্বমিদং প্রোতং সূত্রে মণি গণাইব।"

যেমন অয়স্কান্ত মণির সান্নিধ্য বশতঃ লৌহ বিশিষ্ট শক্তি প্রাপ্ত হয় তদ্রূপ জীবাত্মা জড়-জগতের মধ্যে অনুপ্রবিষ্ট হইলে জড়জগৎ চৈতন্যলাভ করে; এই নিকৃষ্ট প্রকৃতিদ্বারা আমরা সংসারবন্ধনে আবদ্ধ হইয়া থাকি, এবং জীবাত্মারূপ পরাপ্রকৃতিদ্বারা আমরা সংসার-বন্ধন হইতে মুক্তিলাভ করিয়া থাকি।

এতদ্যোনীনি ভূতানি, সর্ব্বাণীত্যুপধারয়।
অহং কৃৎস্নস্য জগতঃ, প্রভবঃ প্রলয়স্তথা ॥ ৬ ॥

---

সর্ব্বাণি ভূতানি এতৎ যোনীনি ইতি উপধারয়। অহং কৃৎস্নস্য জগতঃ প্রভবঃ তথা প্রলয়ঃ ॥ ৬ ॥

সমগ্র জগৎ এই নয় প্রকার প্রকৃতি হইতে উৎপন্ন হইয়াছে জানিবে, আমিই সমস্ত জগতের উৎপত্তি এবং বিনাশের কারণ ॥ ৬ ॥

6. Know that this two fold Nature is the womb of all created things; and that I am the cause of the formation and dissolution of the universe.

---

শ্রুতি বলিয়াছেন

"অনেন জীবেনাত্মনানুপ্রবিশ্য নামরূপে ব্যাকরবাণি।"

আমি (পরমাত্মা) জীবে অনুপ্রবিষ্ট হইয়া এই জড়জগতের নাম ও রূপ প্রকাশ করি। জড় জগৎ ক্ষেত্র, চৈতন্যজগৎ ক্ষেত্রজ্ঞ। মায়ারূপ ক্ষেত্রের গুণ দ্বারা নির্গুণ ক্ষেত্রজ্ঞের দিব্য চৈতন্য ক্ষণকালের জন্য আবৃত হয়। ফলতঃ এই নববিধ প্রকৃতি হইতে জগৎ উৎপন্ন হইয়াছে ॥ ৫ ॥

5. His Nature is divided into two parts, Viz:—the lower and the higher. The lower constitutes the objective world, and the higher the spiritual world. The one differs from the other by qualities that are opposite to one another; while the Spirit is innate, eternal and immortal, Matter is definite and subject to growth and decay. While Matter chains us with the world, Spirit sets us free and opens the door to our liberation.

স্বামী ॥ অনয়োঃ প্রকৃতিত্বং দর্শয়ন্ স্বস্য তদ্দ্বারা সৃষ্ট্যাদি কারণত্বং আহ এতৎ ইতি। এতে—ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ স্বরূপে প্রকৃতি, যোনী—কারণভূতে যেষাং তানি, এতদ্যোনীনি স্থাবর জঙ্গমাত্মকানি সর্ব্বাণি ভূতানি, ইতি উপাধারয়—বুধ্যস্ব, তত্র জড়া প্রকৃতিঃ দেহরূপেণ পরিণমতে, চেতনাতু মদংশভূতা ভোক্তৃত্বেন দেহেষু প্রবিশ্য স্বকর্ম্মণা তানিধারয়তি। তেচমদীয়ে প্রকৃতী মত্তঃসম্ভূতে, অতঃ অহংএব, কৃৎস্নস্য—সপ্রকৃতিকস্যজগতঃ, প্রভবঃ—প্রকর্ষেণ ভবতি অস্মাৎ ইতি প্রভবঃ পরম কারণং অহং ইত্যর্থঃ। তথা প্রলীয়তে অনেন ইতি প্রলয়ঃ সংহর্ত্তা অপি অহং এব ইত্যর্থঃ ॥ ৬ ॥

সর্ব্বাণি=চেতনা চেতনানি, চেতন ও অচেতন। ভূতানি=ব্রহ্মাদি স্তম্ব পর্য্যন্তানি, ব্রহ্ম হইতে তৃণ পর্য্যন্ত ভূত সকল। এতদ্ যোনীনি=এতৎ চেতনা চেতন সমষ্টি রূপঃ

মত্তঃ পরতরং নান্যৎ, কিঞ্চিদস্তি ধনঞ্জয় ! ।
ময়ি সর্ব্বমিদং প্রোতং, সূত্রে মণি গণাইব ॥ ৭ ॥

ভোঃ ধনঞ্জয় ! মত্তঃপরতরং অন্যৎ কিঞ্চিৎ ন অস্তি, ইদং সর্ব্বং সূত্রে মণি গণাইব ময়ি প্রোতং ॥ ৭ ॥

হে ধনঞ্জয় ! আমা হইতে শ্রেষ্ঠ স্বতন্ত্র কেহই নাই। একগাছি সূত্রে যেমত মণি সকল গ্রথিত থাকে তদ্রূপ আমাতে এই সমস্ত গ্রথিত রহিয়াছে ॥ ৭ ॥

7. O Dhananjay ! nothing exists apart from or independent of Me. All are strung in Me like gems in a thread.

---

মদীয় প্রকৃতি দ্বয়ং, এই দুই প্রকার ( বা নয় প্রকার ) প্রকৃতি, যোনিঃ কারণং যেষাং। পূর্ব্বোক্ত প্রকৃতি উৎপত্তির কারণ যাহাদের। উপাধারয়=বুধ্যস্ব, জানিবে। অহং=পরমাত্মা। কৃৎস্নস্য=চরাচরাত্মকস্য জগতঃ, সমগ্রবিশ্বের। প্রভবঃ=উৎপত্তি কারণং। প্রলয়=বিনাশ হেতুঃ ॥ ৬ ॥

চৈতন্য ও জড় এই উভয় প্রকার প্রকৃতিই যদি জগতের প্রকৃত কারণ হইল, তবে ঈশ্বর কি প্রকারে জগতের কারণ হইতে পারেন অর্জ্জুনের এই সন্দেহ নিরাকরণ জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। ঈশ্বর চৈতন্য ও জড় প্রকৃতি দ্বারা এই জগৎ সৃষ্টি করিয়াছেন বলিয়া তিনি এই উভয়বিধ প্রকৃতি হইতে ভিন্ন নহেন। যেমন স্বর্ণদ্বারা বলয় প্রস্তুত হইলে বলয় স্বর্ণ হইতে পৃথক্ নহে, তদ্রূপ ঈশ্বর হইতে জড় ও চৈতন্যজগৎ প্রস্তুত হইয়াছে বলিয়া উহাদিগকে ঈশ্বর হইতে পৃথক্ বলাযায় না। কেবল প্রকৃতিদ্বয়ের গুণদ্বারা জগৎ প্রকাশিত হইয়াছে এমত নহে ভগবানের সত্তাই তাহাদের মূল কারণ।

এতস্মাজ্জায়তে প্রাণো মনঃ সর্ব্বেন্দ্রিয়ানিচ।
খং বায়ুর্জ্যোতিরাপঃ পৃথিবী বিশ্বস্য ধারিণী ॥
মুণ্ডকোপনিষদ ২।৩ শ্লোক ॥ ৬ ॥

6. God the increate cause of all becomes manifest to us by His two fold nature viz His spiritual and material nature. From this two-fold nature all created things sprang. But it must not be considered that they are separate from God. On the contrary they are the manifestation of God whose spirit pervades the whole universe. The meaning of this verse is made clearer in the next verse.

রসোঽহমপ্সু কৌন্তেয়! প্রভাস্মি শশিসূর্য্যয়োঃ।
প্রণবঃ সর্ব্ববেদেষু, শব্দঃখে পৌরুষং নৃষু ॥ ৮ ॥

---

ভোঃ কৌন্তেয়! অহং অপ্সু রসঃ, শশিসূর্য্যয়োঃ প্রভা (চ) অস্মি! (অহং) বেদেষু প্রণবঃ খে শব্দঃ নৃষু পৌরুষং ॥ ৮ ॥

হে কুন্তী নন্দন! আমি জলে রস, চন্দ্র সূর্য্যে প্রভা, বেদ সকলে ওঁকার, আকাশে শব্দ, ও পুরুষগণে পুরুষত্ব ॥ ৮ ॥

8. O son of Kunthi! I am moisture in water, light in sun and moon, Om in all tho Vedas, sound in space, and energy in man.

---

স্বামী ॥ মত্তঃ এবং তস্মাৎ মত্তঃ ইতি। মত্তঃ—সকাশাৎ; পরতরং—শ্রেষ্ঠং জগতঃ সৃষ্টি সংহারয়োঃ স্বতন্ত্রং কারণং কিঞ্চিৎ অপি ন অস্তি। স্থিতি হেতুঃ অপি অহং এব ইতি আহ ময়ি ইতি। ময়ি সর্ব্বং ইদং জগৎ প্রোতং—গ্রথিতং আশ্রিতং ইত্যর্থঃ। দৃষ্টান্তঃ স্পষ্টঃ ॥ ৭ ॥

মত্তঃ=পরমেশ্বরাৎ, পরমেশ্বর হইতে। পরতরং=শ্রেষ্ঠং, জগতঃ সৃষ্টিসংহারয়োঃ স্বতন্ত্রং কারণং, জগতের সৃষ্টিস্থিতির স্বতন্ত্র কারণ। অন্যৎ=কারণান্তরং, অন্য কারণ। ন অস্তি=ন বিদ্যতে, অহমেব জগৎ কারণমিত্যর্থঃ, অন্য কারণ নাই অর্থাৎ আমিই একমাত্র জগতের কারণ। ইদং সর্ব্বং=সর্ব্বাণি ভূতানি সর্ব্বমিদং জগৎ, সমস্তভূত সহিত সমস্ত বিশ্ব। প্রোতং=গ্রথিতং, গাঁথা আছে ॥ ৭ ॥

জড় ও চৈতন্য জগতের সহিত কারণ স্বরূপ ঈশ্বরের কীদৃশ সম্বন্ধ তাহাই ভগবান্ এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। যেমত একগাছি সূত্র মুক্তাবলির মধ্যে প্রবিষ্ট হইয়া মুক্তাহার গ্রথিত হয়, তদ্রূপ ভগবানের সত্তা এই অনন্ত বিশ্বমণ্ডলের মধ্যে অনুপ্রবিষ্ট হইয়া ইহাকে ধারণ করিয়া রাখিয়াছে। এই শ্লোকে সূত্র শব্দে পরমাত্মা ও মণিগণ শব্দে চন্দ্র, সূর্য্য, পৃথিবী ও গ্রহ উপগ্রহ, তারা ইত্যাদি অনন্ত বিশ্ব বুঝিতে হইবে। যেমত একগাছি সূত্র অনেকগুলি মণির মধ্যে প্রবিষ্ট হইয়া তাহাদের একত্ব সম্পাদন করে তদ্রূপ পরমাত্মা যাবতীয় পদার্থের মধ্যে অনুপ্রবিষ্ট হইয়া তাহাদের একত্ব সম্পাদন করিতেছেন। অন্তবন্ত দেহ মধ্যে থাকিয়া আমাদিগের বুদ্ধি অনন্ত ব্রহ্মাণ্ডের ও অনন্ত ব্রহ্মের প্রণিধান করিতে অসমর্থ। কিন্তু পরমাত্মা কীদৃশ পদার্থ তাহা অনায়াসে উপলব্ধি হইবার জন্য ভগবান্ পার্থিব বস্তুর সহিত অবাঙ্মনস ব্রহ্মের উপমা দিলেন ॥ ৭ ॥

7. The metaphor in this verse is clear enough. God says "I am

not only the first great cause, but I am also the great living force which upholds the universe." This was said to dispel the doubts of a certain class of philosophers who maintain that the first great cause which created the universe, died itself when creation was over. As a thread passing through a number of pearls, keeps them together, so does the spirit of God pervade through the universe. It is to be found in the elements, the Suns, the Moons and the Stars and it is this living force which sustains the worlds and holds them in one harmonious whole.

স্বামী। জগৎ স্থিতিহেতুত্বং এব প্রপঞ্চয়তি রসোঽহং—ইতি পঞ্চভিঃ। অপ্সু রসঃ অহং—রসতন্মাত্র স্বরূপয়া বিভূত্যা আশ্রয়ত্বেন অপ্সু স্থিতঃ অহং ইত্যর্থঃ তথা শশিসূর্য্যয়োঃ প্রভা অস্মি—চন্দ্রে সূর্য্যে চ প্রকাশ রূপয়া বিভূত্যা তদাশ্রয়ত্বেন স্থিতঃ অহং ইত্যর্থঃ। অন্যত্র অপি এবং দ্রষ্টব্যং। সর্ব্বেষু বেদেষু বৈখরী রূপেষু তন্মূলভূতঃ ওঁকারঃ অস্মি, খে আকাশে শব্দঃ—শব্দ তন্মাত্ররূপঃ অস্মি, নৃষু—পুরুষেষু, পৌরুষং—উদ্যমঃ অস্মি, উদ্যমেহি পুরষাঃ তিষ্ঠন্তি ॥ ৮ ॥

কেন কেন ধর্ম্মেণ বিশিষ্টেত্বয়ি সর্ব্বমিদং প্রোতমিত্যাচ্যতে রস ইতি। অহং অপ্সু রসঃ=জলে রস তন্মাত্র রূপোস্মি, জলের রসগুণ আমি। শশিসূর্য্যয়োঃ প্রভাস্মি= চন্দ্রে সূর্য্যে চ প্রকাশ রূপয়া বিভূত্যা তদাশ্রয়ত্বেন স্থিতোহং, চন্দ্রে এবং সূর্য্যে যে প্রভা বর্ত্তমান রহিয়াছে সেই প্রভা আমি। অহং বেদেষু প্রণবং=সর্ব্ববেদেষু সারভূতঃ ওঁকারোস্মি, সকল বেদের মূলতত্ত্ব যে ওঁকারধ্বনি তাহাই আমি। খে শব্দঃ=আকাশে সারভূত শব্দ স্তুদ্রূপে পরমেশ্বরে প্রোতম্, আকাশে শব্দঃ তন্মাত্র রূপোস্মি, আকাশের মূলতত্ত্ব শব্দ আমিই। নৃষু পৌরুষং=পুরুষেষু উদ্যমোস্মি, আমি পুরুষে পৌরুষতেজ স্বরূপে বিদ্যমান আছি ॥ ৮ ॥

ভগবৎ শক্তি কার্য্য; কারণ স্বরূপে সর্ব্বত্র বিদ্যমান। জলের কার্য্যরস, শশিসূর্য্যের কার্য্য প্রভা, বেদের কার্য্যওঁকার, আকাশের কার্য্য শব্দ ও পুরুষের কার্য্য উদ্যম, ইহা সমস্তই ভগবৎ শক্তি। ঈশ্বর সমস্ত বিশ্বমণ্ডল সৃজন করিয়া তাহাকে ধারণ করিয়া রহিয়াছেন। এইরূপ জ্ঞানদ্বারা ভগবানের বিভূতির পূর্ণ উপলব্ধি হইল না। ইহা ব্যতীত সমস্ত সৃষ্ট পদার্থে ভগবানের সত্তা বিদ্যমান রহিয়াছে। এই যে দিগন্তব্যাপ্ত রবিকিরণ, চন্দ্রমার পরমস্নিগ্ধকর কৌমুদীরাশি, লীলাময় অনন্তাকাশে শব্দের আবর্ত্ত, নির্ম্মল জলোচ্ছ্বাস এই সমস্ত পদার্থেই ভগবানের বিভূতি প্রকাশমান রহিয়াছে। ধ্যানাবস্থিত তদ্গতমনাযোগিগণ যে ওঁকারে সমাধি প্রাপ্ত হইয়া তুরীয় ব্রহ্মকে উপলব্ধি করিয়া থাকেন সেই প্রণবরূপ ওঁকারে ভগবৎশক্তি বিদ্যমান রহিয়াছে। যে অনন্ত

পুণ্যোগন্ধঃ পৃথিব্যাং চ, তেজশ্চাস্মি বিভাবসৌ।
জীবনং সর্ব্বভূতেষু, তপশ্চাস্মি তপস্বিষু ॥ ৯ ॥

অহং পৃথিব্যাং পুণ্যঃগন্ধঃ (অস্মি) বিভাবসৌ তেজঃ অস্মি, চ সর্ব্ব ভূতেষু জীবনং, তপস্বিষু তপঃ চ অস্মি ॥ ৯ ॥

আমিই পৃথিবীতে পবিত্র গন্ধ, এবং অগ্নিতে তেজ, এবং জীবগণে জীবন, এবং তপস্বিগণে তপ ॥ ৯ ॥

9. I am the pure smell of the earth, the refulgence in the fire, life in all animated beings and fortitude in ascetics.

---

উদ্যমাগ্নিদ্বারা মানব স্বকীয় কর্ম্ম সকল ভস্মাবশেষ করিয়া নির্ব্বাণ মুক্তিলাভ করিয়া থাকেন সেই উদ্যমে ভগবৎ সত্তা বিদ্যমান রহিয়াছে ॥ ৮ ॥

8. The conception of God is not completed by thinking Him to be the creator of the universe. We must also conceive His spirit as pervading all. The qualities by which the Sun, Moon, Water, Earth, &c are known to us, are but the living representation of God's spirit. The word Om whose expansion is the Vedas and the energy of man by which he eventually obtains Nirvana, also represent the spirit of God. Om is supposed to be composed of three letters A. U. M, which form a most sacred monosyllable significant of the Supreme being. Read manu II 83 and 84, as also Gita VIII. 13.

স্বামী ॥ কিঞ্চ পুণ্যঃইতি। পুণ্যঃ—অবিকৃতঃ, গন্ধঃ—গন্ধতন্মাত্রং পৃথিব্যাশ্রয়ভূতঃ অহং ইত্যর্থঃ। যদ্বা বিভূতিরূপেণ আশ্রয়ত্বস্য বিবক্ষিতত্বাৎ সুরভি গন্ধস্য এব উৎকৃষ্টতয়া বিভূতিত্বাৎ "পুণ্যোগন্ধঃ" ইতি উক্তং। তথা বিভাবসৌ—অগ্নৌ, যৎতেজঃ—দুঃসহা-দীপ্তিঃ তৎ অহং। সর্ব্বভূতেষু জীবনং - প্রাণধারণং আয়ু অহং ইত্যর্থঃ। তপস্বিষু—বানপ্রস্থাদিষু দ্বন্দ্বসহন রূপং তপঃ অস্মি ॥ ৯ ॥

অহং পৃথিব্যাং পুণ্যঃ গন্ধঃ—সুরভিরবিকৃতোগন্ধঃ সর্ব্বপৃথিবী সামান্য রূপ তন্মাত্রাভ্যঃ পৃথিব্যাসমুদ্ভূতোঽহং, পৃথিবীতে যে অবিকৃত সুরভিগন্ধ রহিয়াছে তাহা আমিই। পুণ্যঃ=অবিকৃতঃ, সম্ভাবিতঃ, মধুর। গন্ধঃ=তন্মাত্রং পৃথিবীর পরমাণু। বিভাবসৌ তেজঃ অস্মি=অগ্নৌ দীপ্তিশ্চাস্মি, অগ্নিতে যে উজ্জ্বল প্রভা আছে তাহা আমিই। বিভাবসু=(বিভা=প্রভা × বসু=ধন যাহার) বহুব্রীহিঃ, প্রভা যাহার ধন অর্থাৎ অগ্নি।

বীজং মাং সর্ব্বভূতানাং, বিদ্ধি পার্থ সনাতনম্।
বুদ্ধির্বুদ্ধিমতামস্মি, তেজস্তেজস্বিনামহম্ ॥ ১০ ॥

ভোঃ পার্থ! মাং সর্ব্বভূতানাং সনাতনং বীজং বিদ্ধি। অহং বুদ্ধিমতাং বুদ্ধিঃ, তেজস্বিনাং তেজঃ অস্মি ॥ ১০ ॥

হে পার্থ! আমাকে সমগ্র চরাচরভূতের চিরন্তন উৎপত্তির কারণ স্বরূপ জানিবে। আমি বুদ্ধিমান্‌দিগের বিবেক জ্ঞানশক্তি, এবং তেজস্বী পুরুষের তেজঃশক্তি ॥ ১০ ॥

10 O Partha; know Me as the eternal seed of all creation. I am the wisdom of the wise, and the glory of the glorious.

---

তেজঃ (তেজস্) দীপ্তিঃ, সর্ব্বদহন প্রকাশন-সামর্থ্য রূপং। জীবনং = সর্ব্বাণিভূতানি যেন জীবন্তি তজ্জীবনং, যাহার প্রভাবে জীবগণ প্রাণধারণ করিয়া রহিয়াছে। সর্ব্বভূতেষু = সর্ব্বেষু প্রাণিষু, সকল প্রাণিতে। তপস্বিষু = নিত্যং তপোযুক্তেষু, বানপ্রস্থাদিষু, তপস্বিগণে। তপঃ শীতোষ্ণ ক্ষুৎপিপাসা দ্বন্দ্ব সহন সামর্থ্যরূপং ॥ ৯ ॥

গন্ধ তন্মাত্র হইতে পৃথিবীর উৎপত্তি। পৃথিবীর এই পবিত্র অবিকৃত গন্ধ হইতে সমস্ত সুগন্ধের উৎপত্তি হইয়া থাকে। এই গন্ধে ভগবানের সত্তা বিরাজমান রহিয়াছে। ভগবৎ শক্তিদ্বারা জীবগণ প্রাণধারণ করিয়া রহিয়াছে, অগ্নি দহন ও আলোকদান করিতেছেন, এবং তপস্বিগণ শীতোষ্ণাদি দ্বন্দ্ব সমুহ সহ্য করিয়া ঈশ্বরের উপাসনা করিতেছেন। অর্থাৎ এই সমস্ত পদার্থের বিষয় আলোচনা করিলে ইহাই প্রতীয়মান হইবে যে ভগবানের শক্তিই তাহাদের মূল সত্তা ॥ ৯ ॥

9. Of the five elements, earth imparts smell and fire heat and light. The other elements are not mentioned, but they are meant by implication. God is life in all animated beings for it is under His supreme will that the heart beats and the lungs digest the air. তপঃ is that power in a yogi whereby he bears up the pairs of opposites (দ্বন্দ্ব) e. g. cold and heat, pleasure and pain, honor and dishonor, misery and happiness. That power in a yogi by which he enjoys the equillibrium of his mind in all these extremes is called তপঃ

স্বামী। কিঞ্চ বীজং ইত্যাদি। সর্ব্বেষাং চরাচরাণাং ভূতানাং বীজং সজাতীয়

কার্য্যোৎপাদন সামর্থ্যং, সনাতনং—নিত্যং, উত্তরোত্তর সর্ব্বকার্য্যেষু অনুস্যূতং তৎ এব বীজং মদ্বিভূতিং বিদ্ধি, নতু প্রকৃতি ব্যক্তিঃ ইবনশ্বরং। তথা বুদ্ধিমতাং বুদ্ধিঃ প্রজ্ঞা, অহং অস্মি, তেজস্বিনাং—প্রাগল্‌ভানাং] তেজঃ—প্রাগল্ভ্যং, অহং ॥ ১০ ॥

নহু সর্ব্বাণি ভূতানি স্বস্ব কারণে প্রোতানি, কথং তেষাং ত্বয়িপ্রোতত্বং তত্রাহ বীজমিতি। ভূত সকল নিজ নিজ কারণে গ্রথিত হইয়াছে কি ঈশ্বর তাহাদিগকে গ্রথিত করিয়াছেন তদুত্তরে ভগবান্ বলিতেছেন। সর্ব্বভূতানাং=স্থাবর জঙ্গমানাং। সনাতনং=চিরন্তনং। বীজং=কারণং, স্বজাতীয় কার্য্যোৎপাদন সামর্থ্যং, প্ররোহ কারণং। বুদ্ধিমতাং=বিবেক শক্তি মতাং, বিবেকশক্তিমান্‌দিগের। বুদ্ধিঃ=বিবেকশক্তি, অন্তঃকরণং, প্রজ্ঞা। তেজস্বিনাং=প্রগল্‌ভানাং পরাভিভব সামর্থ্যবতাং, অন্যের ভ্রম সংশোধকগণের। তেজঃ=প্রাগল্‌ভ্যং, বিচারদ্বারা অন্যের ভ্রম সংশোধন সামর্থ্য, যথা নাস্তিকগণের নাস্তিকতা ইত্যাদি ॥ ১০ ॥

ভগবান্ অগ্রে বলিয়াছেন যে সমগ্রবিশ্ব আমাতে গ্রথিত রহিয়াছে এইক্ষণ সেই বস্তু নিজশক্তি বলে গ্রথিত হইয়াছে কি অন্য কেহ গ্রথিত করিয়াছে অর্জ্জুনের এবম্বিধ সংশয় অপনয়নার্থে ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। ঈশ্বর সকল বস্তুর সনাতন বীজ স্বরূপ। পার্থিব বীজ সকল স্বকার্য্য সাধন করিয়া বিনষ্ট হইয়া যায় কিন্তু ভগবান্ অনন্ত বিশ্বের সনাতন অর্থাৎ অক্ষয় বীজ স্বরূপ। এবং তাঁহারই বিভূতি বলে সমগ্রবিশ্ব প্রোথিত হইয়াছে। যে বিবেকশক্তি বলে মানব ঈশ্বরত্ব লাভ করেন, এবং যে প্রখর বিতণ্ডা বুদ্ধিদ্বারা ভ্রান্তগণের ঈশ্বর ও ধর্ম্ম বিষয়ে ভ্রম সকল সমূলে উৎপাটিত হয় তাহা ভগবদ্‌বিভূতি ॥ ১০ ॥

10. An ordinary seed dies, when its seedling is produced. But the energy of God from which the universe is created is undying. Hence God is the eternal seed of all Nature. Arnold renders it—"the root undying whence hath sprung whatever is." It would have been better had he used "seed" in place of root. That wisdom ( বুদ্ধিঃ ) by which man keeps himself straight in the path of rectitude and by which he discerns the truths about God and Religion e. g. the the existence of one God, the immortality of the soul, and its passage through numerous births until it reaches the final goal, is a manifestation of God's energy. Therefore whatever is revealed by the light of such wisdom is God's Revelation. In the absence of a proper word for তেজঃ which literally means প্রাগল্‌ভ্যং I have followed the other translators and have rendered it by glory. It

বলং বলবতাং চাহং, কামরাগ বিবর্জ্জিতম্।
ধর্ম্মাবিরুদ্ধোভূতেষু, কামোঽস্মি ভরতর্ষভ ॥ ১১ ॥

---

ভো ভরতর্ষভ! অহং বলবতাং কামরাগ বিবর্জ্জিতং বলং ভূতেষু ধর্ম্মাবিরুদ্ধঃ কামঃ অস্মি ॥ ১১ ॥

হে ভরত শ্রেষ্ঠ! আমি বলবান্দিগের কামনাসক্তিশূন্য বল, এবং প্রাণিগণের ধর্ম্মশাস্ত্রাবিরোধি পুত্রোৎপাদন শক্তি ॥ ১১ ॥

11. O chief of the Bharathas! I am the strength of the strong free from desires and attachments, and in all beings I am the desire for lawful propagation—a propagation sanctioned by religion.

---

however, literally means that power in man by which he successfuly refutes the fallacies of false doctrines about God and Religion.

স্বামী ॥ কিঞ্চ বলং ইত্যাদি। কামঃ অপ্রাপ্তেষু বস্তুষু অভিলাষঃ, রাজসংরাগঃ, পুনঃ অভিলষিতে অর্থে প্রাপ্তে অপি পুনঃ অধিক অর্থে চিত্তরঞ্জনাত্মকঃ তৃষ্ণাপর্য্যায় তামসঃ, তাভ্যাং বিবর্জ্জিতং বলবতাং বলং অস্মি, সাত্ত্বিকং স্বধর্ম্মানুষ্ঠান সামর্থ্যং অহং ইত্যর্থঃ। ধর্ম্মেণ অবিরুদ্ধঃ স্বদারেষু পুত্রোৎপাদন মাত্রোপযোগী কামঃ অহং ইতি ॥ ১১ ॥

ভরতর্ষভ=(ভরত+ঋষভ=শ্রেষ্ঠ) ভরতশ্রেষ্ঠ। বলবতাং=তাদৃশ সাত্ত্বিক বলযুক্তানাং, তাদৃশ সাত্ত্বিক বলযুক্ত ব্যক্তিদিগের। কামঃ=অপ্রাপ্তেবিষয়ঃ প্রাপ্তিকারণাভাবেপি প্রাপ্যতামিত্যাকারশ্চিত্তবৃত্তি বিশেষঃ, অপ্রাপ্ত বিষয় প্রাপ্তি ইচ্ছার নাম কাম। রাগঃ=প্রাপ্ত বিষয় ক্ষয়কারণে সত্যপি নক্ষীয়তামিত্যাকারশ্চিত্তবৃত্তি বিশেষো রঞ্জনাত্মা, প্রাপ্ত বিষয়ের নশ্বরত্ব সত্ত্বেও চিরস্থায়িত্ব জ্ঞানে তৎপ্রতি আসক্তির নাম রাগ। বিবর্জ্জিতং=কামরাগাভ্যাং বিশেষেণ বর্জ্জিতং বিরহিতং, কামরাগ ইত্যাদি বৃত্তি সমুদায় বিরহিত। বলং=স্বধর্ম্মানুষ্ঠানায় দেহেন্দ্রিয়াদি ধারণ সামর্থ্যং, নিজধর্ম্মানুষ্ঠান নিমিত্ত দেহাদি ইন্দ্রিয়গণকে ধারণ করিবার শক্তি। চ শব্দ স্তুশব্দার্থে ভিন্নক্রমঃ কামরাগ বিবর্জ্জিতমেব বলং মদ্রূপত্বেন ধ্যেয়ং নতু সংসারিণাং কামরাগ কারণং বলমিত্যর্থঃ, ভিন্ন ক্রম বুঝাইবার জন্য চ শব্দ ব্যবহার করিয়াছেন। কামরাগ বিরহিত সাত্ত্বিকবল ভগবানেরই সত্তা কিন্তু কামরাগপূর্ণ সাংসারিকগণের হেয় সামর্থ্যে ভগবানের কোন সংস্রব নাই। ভূতেষু=প্রাণিষু, প্রাণিগণে। ধর্ম্মাবিরুদ্ধ=ধর্ম্মশাস্ত্রাপ্রতিষিদ্ধঃ, ধর্ম্মশাস্ত্রানুমোদিত। কামঃ=জায়া পুত্র ইত্যাদি বিষয়াভিলাষঃ, অথবা স্বদারেষু পুত্রোৎপাদন মাত্রোপযোগী ॥ ১১ ॥

যে চৈব সাত্ত্বিকাভাবা, রাজসা স্তামসাশ্চ যে।
মত্তএবেতিতান্ বিদ্ধি, নত্বহং তেষুতে ময়ি॥ ১২॥

যে সাত্ত্বিকাঃভাবাঃ যেচ রাজসাঃ তামসাশ্চএবভাবাঃ তান্ মত্ত এব ইতি বিদ্ধি, অহং তেষু ন (বর্ত্তে) তেতু ময়ি (বর্ত্তন্তে)॥ ১২॥
যে সকল সাত্ত্বিকভাব এবং যে সকল রাজসিক ভাব এবং যে সকল তামসিক ভাব আছে তাহা আমা হইতেই উদ্ভব জানিবে। কিন্তু আমি ঐ সকলে লিপ্ত নহি, উহারা আমাতে অবস্থান করিতেছে॥ ১২॥

12. Know that from Me has sprung the three-fold Nature called the spiritual, the essential and the carnal. I am not in them, but they exist in Me.

---

এই শ্লোকে ভগবান্ তদীয় বিভূতি সকল বর্ণন শেষ করিলেন। যে সকল বিষয়ে তদীয় সত্তা বিরাজিত তাহাই কীর্ত্তন করিলেন। ব্রাহ্মণগণ কামনাসক্তি বিরহিত হইয়া যে সামর্থ্যেরদ্বারা ভারতে ধর্ম্মপ্রচার করিয়া থাকেন, যাহাদ্বারা ক্ষত্রিয় বীরগণ স্বদেশের স্বাধীনতা পরিরক্ষণ করেন, যদ্দ্বারা বৈশ্যগণ ভারতের ধনগৌরব বৃদ্ধি করিয়া থাকেন, এবং যে সামর্থ্যের বলে কর্ম্মযোগিগণ তাহাদিগের দারা পুত্রাদির ভরণ পোষণ করিয়া থাকেন সেই সামর্থ্যই ভগবানের অনুরূপ ও ধ্যেয়॥ ১১॥

11. The word Ka´ma in the second line of this verse has been variously explained by the different commentators. Shankara explains it by saying that it is desire of eating and drinking. Madhusudan says it is the desire for enjoying fame and riches. I have adopted the most accepted explanation of Sridhar viz, the desire of propagation when unattended with lust. In order to have a clear idea about the personality of God, as manifested in this creation, Srikrishna has been narrating from verse 4 the nature of God. In this verse He concludes this description. The Lord says in effect—that strength in man by which he accomplishes the good of all without any desire for gain and without any attachment to worldly objects, is God's energy. Similarly endowed with God's spirit is the desire

for propagation. In other words He shews the holiness of true patriotism and love.

স্বামী। কিঞ্চ যে চৈব ইত্যাদি। যে চ অন্যে অপি সাত্ত্বিকাঃভাবাঃ—শমদমাদয়ঃ, রাজসাঃ চ—হর্ষদর্পাদয়ঃ, তামসাশ্চ যে—শোক মোহাদয়ঃ প্রাণিনাং স্বকর্ম্মবশাৎ জায়ন্তে তান্ সর্ব্বান্ মত্তঃএব জাতান্ বিদ্ধি, মদীয় প্রকৃতি গুণত্রয় কার্য্যত্বাৎ। এবং অপি তেষু অহং ন বর্ত্তে—জীববৎ তদধীনঃ অহং ন ভবামি ইত্যর্থঃ, তেতু মদধীনাঃ সন্তঃ ময়ি বর্ত্তন্তে ইত্যর্থঃ॥ ১২॥

সাত্ত্বিকাঃ=শমদমাদয়ঃ, অর্থাৎ শম, দম, উপরতি, তিতিক্ষা, সমাধান, শ্রদ্ধা, বিবেক, বৈরাগ্য, শ্রবণ, মনন ও নিদিধ্যাসন, এই একাদশ প্রকার চিত্তবৃত্তির নাম সাত্ত্বিকভাব। শম=সকলের প্রতি সমদৃষ্টি। দম=মন ও অন্যান্য ইন্দ্রিয়গণের নিগ্রহ। উপরতি=অনিত্য বস্তুতে নিরাসক্তি ও নিত্যবস্তুতে আসক্তি। তিতিক্ষা=দ্বন্দ্বসহিষ্ণুতা, সুখ ও দুঃখে সমভাব। সমাধান=বহির্ম্মুখোন্মুখী মনোবৃত্তিকে রুদ্ধ করিয়া আত্মতত্ত্বে মনোনিবেশ করা। শ্রদ্ধা=ভক্তি ও বিশ্বাসপূর্ব্বক নিজ কর্ত্তব্যকর্ম্ম সম্পন্ন করা। বিবেক=সৎ অসৎ বিবেচনা। বৈরাগ্য=পৃথিবীস্থ সমস্ত বস্তু মান, অপমান, জয়, পরাজয়, রোগ, শোক, মৃত্যু ইত্যাদি অনিত্য, আমি জীবাত্মা, শুদ্ধ, বুদ্ধ, মুক্ত, চৈতন্য ও নিত্য; আমার অনিত্য বস্তুতে আসক্তি হওয়া অত্যন্ত ভ্রম ইত্যাদি মনে করাও কেবলমাত্র জ্যোতিঃ স্বরূপ পরমাত্মায় চিত্তার্পণ করা। শ্রবণ=অধ্যয়ন করা ও গুরূপদেশ শ্রবণ করা। মনন=অধীত ও গুরূপদিষ্ট বিষয় সকল মনে ধারণ করা। নিদিধ্যাসন=(ধৈ—চিন্তা করা) আত্মতত্ত্বে অবিশ্রান্ত প্রগাঢ় চিন্তা। রাজসাঃ=হর্ষদর্পাদয়ঃ, হর্ষদর্প ইত্যাদি। তামসাঃ=শোক-মোহাদয়ঃ, শোকমোহ ইত্যাদি। ভাবাঃ=চিত্তপরিণামাঃ, চিত্তের পরিণতাবস্থা। মত্তএব=মদীয় প্রকৃতি গুণত্রয় কার্য্যত্বাৎ, আমার ত্রিগুণ প্রকৃতির কার্য্য। মত্তঃ=(অস্মৎ শব্দের পঞ্চমীর একবচনে তস্ প্রত্যয়ঃ) আমা হইতে। তান্=উক্তান্ ভাবান্, পূর্ব্বোক্ত ভাব সকল। বিদ্ধি=জানীহি, জানিবে। তু=কিন্তু। অহং=নির্ব্বিকার পরমাত্মাঃ। তেষু=সাত্ত্বিকাদিষু ভাবেষু। ময়ি=ঈশ্বরে, মত্তঃ জায়ন্তে, আমাতে আছে অর্থাৎ আমা হইতে উৎপন্ন হইয়াছে। যৎকালে ভগবান্ তদীয় বিভূতি সমস্ত বর্ণন করিতেছিলেন, তৎকালে অর্জ্জুনের মনে সন্দেহ হইল যে, যদি ভগবান্ শুদ্ধ, মুক্ত নির্ব্বিকার হইলেন, তবে পাপ কি প্রকারে বিশ্বে প্রবিষ্ট হইল। অনেক সময়ে অনেক ভাবুক মহাত্মাগণের মনে এই চিন্তা উপস্থিত হইয়া থাকে। খ্রীষ্টিয়ান মহাত্মাগণ সয়তান্কে সৃষ্টি করিয়া পাপের অস্তিত্ব মীমাংসা করিতে গিয়া বিষম ভ্রমে নিপতিত হইয়াছেন। তাঁহারা বলেন যে, এই সয়তান ঈশ্বর হইতে পৃথক্ ও তাঁহার বিরোধী। এইরূপ সিদ্ধান্তদ্বারা তাঁহারা ঈশ্বরের অনন্তশক্তিকে সীমাবিশিষ্ট করিয়া অনবস্থা দোষে পতিত হইয়াছেন। ভগবান্ অর্জ্জুনের এবম্বিধ সংশয় অপনয়নার্থে এই শ্লোকের অবতারণা করিলেন। এই সম্বন্ধে পাঠক গীতার ৫ম অধ্যায়ের নিম্নলিখিত শ্লোকার্থ চিন্তা করুন।

নবদ্বারে পুরে দেহী, নৈব কুর্ব্বন্নকারয়ন্ ॥ ১৩ ॥
নকর্ত্তৃত্বং নকর্ম্মাণি, লোকস্য সৃজতি প্রভুঃ।
ন কর্ম্মফল সংযোগং, স্বভাবস্তু প্রবর্ত্ততে ॥ ১৪ ॥
নাদত্তে কস্যচিৎ পাপং, ন চৈব সুকৃতং বিভুঃ।
অজ্ঞানেনাবৃতং জ্ঞানং, তেন মুহ্যন্তি জন্তবঃ ॥ ১৫ ॥

সত্ত্ব রজঃ তামসাত্মিকা প্রকৃতি ঈশ্বর হইতে উৎপন্ন হইয়াছে। যেমন রজ্জু হইতেই সর্পরূপ বিকার বুদ্ধি উৎপন্ন হইয়া থাকে। এস্থলে রজ্জু স্বরূপই পরমাত্মা, ও সর্পরূপ বিকার-বুদ্ধি প্রকৃতি। কিন্তু এই মিথ্যার্পিত বিকার দোষে যেমন রজ্জু সর্প হয় না, তদ্রূপ প্রকৃতি আত্মাকে আশ্রয় করিয়া থাকিলেও পরমাত্মার নির্ব্বিকারত্বে কোন ব্যাঘাত হয় না। প্রকৃতি, পাপ, মোহ, মায়া, অজ্ঞান সমস্তই এক পদার্থ। এই মায়ারূপ প্রকৃতিদ্বারা আবৃত হইয়া মনুষ্যের রজ্জুতে সর্পজ্ঞান উপস্থিত হয় ॥ ১২ ॥

12 While Srikrishna was explaining the personality of God, a doubt sprang in the mind of His disciple—"If God be pure and sinless how could sin enter into the world ?" This verse was meant to explain away this doubt. On this subject the reader is referred to verses 14 and 15 Book V.

The problem of Evil is intimately connected with the personality of God. The Bible tried to explain the former by alluding to man's first disobedience and to Satan's influence. By creating a Satan all powerful to spread evil against the wishes of the Almighty the Bible has created an incongruity which no amount of logic can explain. The Vedantha on which Githa is founded, has taken a most rational view of this subject. It starts with the doctrine that all have sprung from God. The nature of man and all other living beings may be divided into three broad qualities, viz, the good, indifferent and bad. This is called Prakrithe or Nature. Like all things this Nature has sprung from God. But it is not God's nature as God is sinless. A coiled rope appears like a snake, under certain circumstances. It is a misapprehension, but nevertheless it causes fear and anxiety. This misapprehension, however, does not convert the rope into a snake, and the rope remains as it is. In this allegory the rope is God and the delusion of a snake is the Má'yá' or Nature. The Má'ya springs from God but it is not in Him.

ত্রিভির্গুণময়ৈর্ভাবৈঃ, এভিঃ সর্ব্বমিদং জগৎ।
মোহিতং নাভিজানাতি, মামেভ্যঃ পরমব্যয়ম্ ॥ ১৩ ॥

---

এভিঃ ত্রিভিঃ গুণময়ৈঃ ভাবৈঃ সর্ব্বং ইদং জগৎ মোহিতং ( সৎ ) এভ্যঃ পরং অব্যয়ং মাং ন অভিজানাতি ॥ ১৩ ॥

পূর্ব্বোক্ত ত্রিবিধ গুণসমষ্টির দ্বারা এই সমস্ত বিশ্ব বিমোহিত হইয়া আমি যে উক্ত প্রকার গুণসমষ্টি হইতে ভিন্ন ও শ্রেষ্ঠ তাহা জানে না ॥১৩॥

13. The whole world deluded by the influence of these qualities, knoweth Me not who am separate from them and imperishable.

---

স্বামী। এবং ভূতং ঈশ্বরং তাং অয়ং জনঃ কিং ইতি ন জানাতি অতঃ আহ ত্রিভিঃ- ইতি। ত্রিভিঃ- ত্রিবিধৈঃ, এভিঃ—পূর্ব্বোক্তৈঃ, গুণময়ৈঃ—কামলোভাদিভির্গুণবিকারৈঃ, ভাবৈঃ—স্বাভাবৈঃ, মোহিতং ইদং জগৎ, অতঃ মাং ন অভিজানাতি, কথম্ভূতং এভ্যঃ ভাবেভ্যঃ পরং—এভিঃ অস্পৃষ্টং, এতেষাং নিয়ন্তারং অতএব অব্যয়ং নির্ব্বিকারং ইত্যর্থঃ ॥ ১৩ ॥

এবম্ভূতমপি পরমেশ্বরং নিত্য শুদ্ধ বুদ্ধ মুক্তস্বভাবং সর্ব্বভূতাত্মানং নির্গুণং সংসার দোষবীজ প্ররোহ কারণং মাং নাভিজানাতি জগদিত্যনুক্রোশং দর্শয়তি ভগবান্ তচ্চ কিং নিমিত্তং জগতোঽজ্ঞান মুচ্যতে ত্রিভিরিতি।

এবম্বিধ নিত্য শুদ্ধ বুদ্ধ মুক্ত স্বভাবসম্পন্ন গুণাতীত সর্ব্বভূতাত্মা প্রকৃতির আদিকারণ পরমেশ্বরকে কিজন্য মনুষ্য অবগত হইতে পারে না, তাহাই দেখাইবার জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

এভি=যথোক্তৈঃ, পূর্ব্বোল্লিখিত। ত্রিভিঃ=ত্রিবিধৈঃ, তিন প্রকার। গুণময়ৈঃ=সত্ত্ব রজস্তমগুণবিকারৈঃ, সত্ত্ব রজস্তমঃ প্রভৃতি গুণবিকারদ্বারা। ইদংসর্ব্বংজগৎ=সর্ব্বং প্রাণিজাতং, এই সমস্ত প্রাণিগণ। মোহিতং=বিবেকাযোগ্যত্বমাপাদিতং, বিবেকবুদ্ধির অযোগ্য হইয়া। এভ্যঃ=যথোক্তেভ্যোগুণেভ্যঃ, পূর্ব্বোল্লিখিত গুণসমষ্টি হইতে। পরং=ব্যতিরিক্তং বিলক্ষণং, পৃথক্ ও শ্রেষ্ঠ। অব্যয়ং=ব্যয়রহিতং জন্মাদি সর্ব্বভাব বিকার বর্জ্জিতং।

ভগবান্ বলিলেন, অর্জ্জুন! উল্লিখিত ত্রিগুণময়ী মায়া দ্বারা এই প্রাণিগণ এতদূর বিমুগ্ধ হইয়াছে যে, পরমাত্মা যে এই সকল গুণ হইতে পৃথক্ ও নির্ব্বিকার তাহা জানিতে

দৈবীহ্যেষা গুণময়ী, মমমায়া দুরত্যয়া।
মামেব যে প্রপদ্যন্তে, মায়ামেতাং তরন্তিতে ॥ ১৪ ॥

এষা দৈবী গুণময়ী মম মায়া হি দুরত্যয়া, যেমাং এব প্রপদ্যন্তে তে এতাং মায়াং তরন্তি ॥ ১৪ ॥

আমার এই স্বভাবভূতা ত্রিগুণাত্মিকা মায়া অতিক্রম করা অত্যন্ত দুষ্কর, কিন্তু যাঁহারা আমার আশ্রয় গ্রহণ করেন, তাঁহারাই এই মায়াকে অতিক্রম করিতে পারেন ॥ ১৪ ॥

14. It is hard to get rid of this divine delusion made up of three fold qualities. But only those who have taken refuge in Me can overcome its influence.

---

পারে না। ত্রিগুণের অতীত না হইলে, ত্রিগুণাতীত ঈশ্বরকে উপলব্ধি করা যায় না, তজ্জন্য সমাধির প্রয়োজনতা নির্দ্দেশ করা হইয়াছে। পূর্ব্বশ্লোকে বলা হইয়াছে যে, প্রকৃতি আত্মা হইতে সমুদ্ভূত, কিন্তু উহা হইতে পৃথক্। এই প্রকৃতির মোহিনীশক্তি প্রভাবে যাঁহারা বিমুগ্ধ হইয়াছেন, তাঁহারা পরমাত্মার বিজ্ঞানে অসমর্থ। এই অধ্যায়ের নাম বিজ্ঞান যোগ। তজ্জন্য ভগবান্ অর্জ্জুনকে আত্মার বিজ্ঞান সম্বন্ধে কীর্ত্তন করিলেন ॥১৩ ॥

13. It is certainly very surprising that though every thing is born of God whose spirit pervades everywhere, man should not know Him. The Maya has so completely wrapped up the true knowledge of man that he cannot conceive the universal soul which is everywhere, nor the soul ( atma ) which is in him. The reader should remember that this book is called the "Religion by conception." Owing to the influence of this Má'yá' the true conception of the atma cannot be obtained.

স্বামী। কে তর্হি ত্বাং জানন্তি ইতি আহ-দৈবী ইতি। দৈবী—অলৌকিকী অত্যদ্ভুতা ইত্যর্থঃ। গুণময়ী—সত্ত্বাদিগুণ বিকারাত্মিকা, মম—পরমেশ্বরস্য শক্তিঃমায়া, দুরত্যয়া—দুস্তরা, হি প্রসিদ্ধং এতৎ, তথাপি মাং এব ইতি "এব কারেণ" অব্যভিচারিণ্যা ভক্ত্যা যে প্রপদ্যন্তে—ভজন্তি, মায়াং এতাং সুদুস্তরাং অপি তে তরন্তি, ততঃ মাং জানন্তি, ইতি ভাবঃ ॥ ১৪ ॥

কথং পুনর্দৈবী মেতাং ত্রিগুণাত্মিকাং বৈষ্ণবীং মায়ামতিক্রামন্তি মানব। কি প্রকারে এই দৈবী ত্রিগুণাত্মিকা বৈষ্ণবীমায়া অতিক্রম করিতে শক্ত হয়; অর্জ্জুনের এই সন্দেহ অপনয়নার্থে ভগবান্ বলিলেন দৈবী ইত্যাদি।

এষা=এবম্বিধা, যথোক্তা, এই প্রকার, পূর্ব্বোল্লিখিত। দৈবী=দেবস্য মম ঈশ্বরস্য বিষ্ণোঃ স্বভাবভূতা, ঈশ্বর প্রসূত। গুণময়ী=সত্ত্ব রজ তমোময়ী। মায়া=সর্ব্বভূত চিত্ত মোহিনী, সমস্ত প্রাণি জগৎকে মোহিত করিবার শক্তি। দুরত্যয়া=দুঃখেন অত্যয়োহতিক্রমণং যস্যাঃ, যাহার হস্ত হইতে মুক্তিলাভ করা অত্যন্ত কষ্টকর। প্রপদ্যন্তে=ভজন্তি, ভজনা করে, আশ্রয় গ্রহণ করে। তরন্তি=জানন্তি, অবগত হইতে পারেন। সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেব মায়াবিনং স্বাত্মভূতং সর্ব্বাত্মনা যে প্রপদ্যন্তে তে মায়া মেতাং সর্ব্বভূত চিত্তমোহিনীং অতিক্রমন্তি-সংসারবন্ধনাৎ মুচ্যন্তে ইত্যর্থঃ।

যেরূপ অন্ধকার গৃহমধ্যে আশ্রয় গ্রহণ করিয়া উক্ত গৃহকে তমসাবৃত করে, অথবা যেমত ব্যাধি শরীরকে আশ্রয় করিয়া, আশ্রয়দাতাকে বিনষ্ট করে, তদ্রূপ মায়া আত্মাকে আশ্রয় করিয়া এবং আত্মা হইতে প্রসূত হইয়া আত্মাকেই অজ্ঞানতিমিরে আচ্ছন্ন করে। অসৎ বস্তুতে আসক্তি দ্বারা আমারা মায়াজালে বিজড়িত হই, এবং সৎপদার্থে অনুরাগ দ্বারা আমরা ক্রমে ক্রমে মায়া হইতে বিচ্ছিন্ন হইয়া থাকি। এই অসীম বিশ্বে ঈশ্বর কেবলমাত্র সৎ পদার্থ, অতএব যে মানব তাঁহার আশ্রয় গ্রহণ করেন, তিনিই মায়ার গহন কানন অতিক্রম করিতে সক্ষম। এই ত্রিগুণাত্মিকা মায়া আত্মার আশ্রিত ও আত্মা হইতে প্রসূত বলিয়া দৈবী অর্থাৎ মামেশ্বর স্বভাবভূতা বলা হইল। এই ত্রিগুণময়ী রজ্জুরূপ প্রকৃতি দ্বারা মানবাত্ম দৃঢ়রূপে অবরুদ্ধ। সর্ব্বদা আত্মাতে অবস্থান করিতে না পারিলে এই দৈবী অথবা বৈষ্ণবী মায়া হইতে পরিত্রাণের অন্য উপায় নাই। ভগবান্ বলিলেন, হে অর্জ্জুন! যদি মায়ার হস্ত হইতে পরিত্রাণের ইচ্ছা কর, তবে কামরূপকে বিনাশ করিয়া মানস ও বুদ্ধি হইতে শ্রেষ্ঠ আত্মাতে সতত অবস্থান কর, কারণ হে ভারত! যাঁহারা মায়া দ্বারা আবৃত, তাঁহারা ক্রোধ দর্পাদি আসুরিক ভাবাপন্ন হইয়া আমাকে লাভ করিতে পারে না ॥ ১৪ ॥

14. If the influence of this ma´ya´ or the three fold qualities, be so great, how can man know God? In answer to such a question, the reply embodied in this verse was given. This delusion disappears, as melts the darkness before the rising sun, when man clings to the Shat (real) leaving the ashat (unreal) behind him. God is the only real thing in this world for while He remains the same, everything else changes. Man's attachment to unreal objects causes the delusion but when he abandons it, he sees the true spirit of God.

ন মাং দুষ্কৃতিনো মূঢ়াঃ, প্রপদ্যন্তে নরাধমাঃ।
মায়য়াপহৃত জ্ঞানাঃ, আসুরং ভাবমাশ্রিতাঃ ॥ ১৫ ॥

দুষ্কৃতিনঃ মূঢ়াঃ নরাধমাঃ মায়য়া অপহৃত জ্ঞানাঃ ( অতএব ) আসুরং ভাবং আশ্রিতাঃ ( সন্তঃ ) মাং ন প্রপদ্যন্তে ॥ ১৫ ॥

পাপশীল মূঢ় নরাধম ব্যক্তিরা যাহারা উক্ত ত্রিগুণাত্মিকা মায়া দ্বারা হৃতজ্ঞান হইয়াছেন এবং ক্রোধদর্পাদি আসুরিক ভাবাপন্ন তাহারা আমাকে ভজনা করে না ॥ ১৫ ॥

15. The vicious, the unprincipled, the vilest and those that have lost their sense by the influence of this three fold delusion as well as those that are inclined to the ways of the unholy ( demons ) worship Me not or do not take refuge in Me.

স্বামী। কিমিতি তর্হি সর্ব্বে ত্বাং এব ন ভজন্তি ইতি আহ—ন মাং ইতি। নরেষু যে অধমাঃ তেমাং ন প্রপ্রদ্যন্তে—ন ভজন্তি, অধমত্বে হেতুঃ, মূঢ়াঃ—বিবেকশূন্যাঃ, তৎকুতঃ? দুষ্কৃতিনঃ—পাপশীলাঃ, অতঃ মায়য়াপহৃতং, নিরস্তং শাস্ত্রাচার্য্যোপদেশাভ্যাং জাতং অপিজ্ঞানং যেষাং তে তথা অতএব "দম্ভোদর্পোঽভিমানশ্চ ক্রোধঃ পারুষ্য মেব চ" ইত্যাদিনা বক্ষ্যমাণং আসুরং ভাবং—স্বভাবং প্রাপ্তঃ সন্তঃ ন মাং ভজন্তি ॥ ১৫ ॥

যদি ত্বাং প্রপন্নাঃ মায়া মেতাং তরন্তি, তদা কস্মাত্ত্বামেব সর্ব্বেন প্রপদ্যন্তে, যদি ঈশ্বরকে ভজনা করিলে সকল ব্যক্তিই মায়ার হস্ত হইতে পরিত্রাণ লাভ করিতে পারে, তবে কিজন্য সকল মনুষ্য ঈশ্বরের আশ্রয় গ্রহণ করে না?

দুষ্কৃতিন=পাপকারিণঃ পাপশীলাঃ, পাপী ব্যক্তিরা। মূঢ়াঃ—( মুহ্ মুগ্ধ হওয়া ) ইদমর্থ সাধনং ইদং অনর্থ সাধনং ইতি বিবেক শূন্যাঃ সতি প্রমাণে কুতো ন বিশ্বিসন্তি, কোন্ উপায় দ্বারা কোন্ কার্য্য সাধন হয় ইত্যাদি বিবেকশূন্য ব্যক্তি, প্রমাণিত বিষয়েও অবিশ্বাসী ব্যক্তি। নরাধমাঃ=নরাণাং মধ্যে নিকৃষ্টাঃ, মায়য়া অপহৃত জ্ঞানাঃ=শরীরেন্দ্রিয় সংঘাত তাদাত্ম্য ভ্রান্তিরূপেণ পরিণতয়া মায়য়া পূর্ব্বোক্তয়া অপহৃতং প্রতিবদ্ধং, জ্ঞানং—বিবেকসামর্থ্যং যেষাং তে, যাহার বিবেক সামর্থ মায়া অর্থাৎ শরীর ও ইন্দ্রিয়গণের সংঘাতরূপ আত্মভ্রান্তি দ্বারা বিলুপ্ত হইয়াছে। আসুরং ভাবং অশ্রিতাঃ=দম্ভোদর্পোঽভিমানশ্চ ক্রোধঃ পারুষ্যমেব চ, ইত্যাদিনা অগ্রে বক্ষ্যমাণমাসুরং ভাবং হিংসানৃতাদি স্বভাবমাশ্রিতাঃ, দর্প অভিমান পারুষ্য হিংসানৃতাদি আসুরিক স্বভাব বিশিষ্ট। মাং=সর্ব্বেশ্বরং। ন প্রপদ্যন্তে—ন ভজন্তে অহো দৌর্ভাগ্যং তেষাং ॥ ১৫ ॥

চতুর্ব্বিধা ভজন্তে মাং, জনাঃসুকৃতিনোঽর্জ্জুন।
আর্ত্তো জিজ্ঞাসুরর্থার্থী, জ্ঞানী চ ভরতর্ষভ ॥ ১৬ ॥

---

ভো ভরতর্ষভ অর্জ্জুন। আর্ত্তঃ, জিজ্ঞাসুঃ, অর্থার্থী, জ্ঞানী চ (এব) চতুর্ব্বিধাঃ সুকৃতিনঃ জনাঃ মাং ভজন্তে ॥ ১৬ ॥

হে ভরতশ্রেষ্ঠ অর্জ্জুন! রোগাদিতে অভিভূত, তত্ত্বানুসন্ধানকারী, অর্থাকাঙ্ক্ষী, এবং জ্ঞানী এই চারি প্রকার পুণ্যবান্ লোকে আমাকে ভজনা করে ॥ ১৬ ॥

16. O chief of the Bharathas! the distressed, the searchers after truth, the wishers of wealth or bliss and the wise, these four classes of virtuous men worship Me.

---

ভক্তির মাহাত্ম্য প্রদর্শন করিবার জন্য ভগবান্ বলিলেন যে, ভক্তিপূর্ব্বক ঈশ্বরকে উপাসনা না করিলে মায়ার হস্ত হইতে মানব পরিত্রাণ পাইতে পারে না, ইহা জানিয়াও মানব কি জন্য ঈশ্বরের আশ্রয় গ্রহণ করে না, তাহা প্রদর্শন করিবার জন্য এই শ্লোকের অবতারণা করিলেন। চতুর্ব্বিধ ব্যক্তি ঈশ্বরকে ভজনা করে এবং চতুর্ব্বিধ ব্যক্তি তাঁহাকে ভজনা করে না। যে চারি প্রকার ব্যক্তিরা ভজনা করে না, তাহাদের বিবরণ এই শ্লোকে লিখিত হইল। মূঢ়, মায়া দ্বারা হতজ্ঞান, আসুরিক স্বভাবসম্পন্ন এবং দুষ্কৃতকারী ব্যক্তি এই চতুর্ব্বিধ নিকৃষ্ট ব্যক্তি ঈশ্বরের ভজনা করিতে পারে না। এই সকল ব্যক্তি মায়ার চিত্তমোহিনী শক্তি দ্বারা এরূপ বিমুগ্ধ হইয়াছে যে, তাহারা নিরন্তর সাংসারিক বিষয়ে আসক্ত থাকে। ঈশ্বর সর্ব্বেশ্বর ইহা জানিয়াও তাঁহাকে ভজনা করে না ॥ ১৫ ॥

15. Four sorts of mortals worship God and four sorts of men never worship Him. The last is described in this verse and the first in the succeeding verse. The four sorts of men who do not worship God are the following (I) the evil doers, ie, men steeped in sinful acts, (II) men who cannot discern the real from the unreal, (III) men whose wisdom has been wrapped up by delusion and (IV) men who are subject to pride, anger, hatred and lust which form the characteristics of demons. Such men never know God and all their lives they dwell in darkness.

স্বামী। সুকৃতিনঃ তু মাং ভজন্তি এব, তে চ সুকৃত তারতম্যেন চতুর্ব্বিধাঃ ইতি আহ চতুর্ব্বিধাঃ ইতি। পূর্ব্বজন্মসু যে কৃতপুণ্যাঃ তে মাং ভজন্তি, তে চতুর্ব্বিধাঃ—আর্ত্তরোগাদ্যভিভূতঃ, সঃ যদি পূর্ব্বং কৃতপুণ্যঃ তর্হিমাং ভজতি অন্যথা ক্ষুদ্র দেবতা ভজনেন সংসরতি, এবং উত্তরত্রাপিদ্রষ্টব্যং। জিজ্ঞাসুঃ--আত্মজ্ঞানেচ্ছুঃ, অর্থার্থী—অত্র পরত্রচ ভোগসাধনভূতার্থপ্রেপ্সুঃ, জ্ঞানীচ—আত্মবিৎ ॥ ১৬॥

পূর্ব্বজন্ম সুকৃতিফলে চতুর্ব্বিধ ব্যক্তি ভগবানের ভজনা করিতে পারে। ইঁহারা সকাম ও নিষ্কাম দুই শ্রেণীতে বিভক্ত। আর্ত্ত, জিজ্ঞাসু, অর্থার্থী ইহাঁরা সকাম ভাবে ঈশ্বরোপাসনা করেন। এবং জ্ঞানী ব্যক্তি নিষ্কামভাবে ঈশ্বরারাধনা করিয়া থাকেন।

আর্ত্ত=(আ-ঋ=গমন করা ক্ত প্রত্যয়ঃ) তস্কর ব্যাঘ্র রোগাদিনাভিভূতঃ শত্রুব্যাধ্যাদ্যাপদ্‌গ্রস্তা; জরাসন্ধ কারাগারবর্ত্তিরাজনিচয়ঃ, দ্যূতসভায়াং বস্ত্রাপকর্ষণে দ্রৌপদী চ। আধিদৈবিক, আধিভৌতিক ও আধ্যাত্মিক ত্রিবিধ তাপাক্রান্ত ব্যক্তি। জিজ্ঞাসুঃ=আত্মজ্ঞানার্থী মুমুক্ষুঃ, যঃ ভগবতত্বং জ্ঞাতুমিচ্ছতি, যথা পরম বৈষ্ণবোদ্ধবঃ মৈথিলোজনকঃ, ভগবৎতত্ব অন্বেষণকারী। অর্থার্থী=ইহবাপরত্রবা যদ্ভোগোপকরণং তল্লিপ্সুঃ, তত্রেহ যথা সুগ্রীবো বিভীষণশ্চ, পরত্র যথা ধ্রুবঃ ধর্ম্মার্থ কামমোক্ষ প্রার্থী। জ্ঞানী=বিষ্ণোস্তত্ববিৎ, ভগবৎতত্ব সাক্ষাৎকারস্তেন নিত্যযুক্তঃ, যিনি ভগবৎতত্ব লাভ করিয়াছেন ফলাভিসন্ধিবর্জ্জিত আত্মজ্ঞানী যথা নারদ, প্রহ্লাদ, শুক ও গোপিকাদি। সুকৃতিনঃ জনাঃ=পূর্ব্বজন্মকৃত পুণ্যসঞ্চয় জনাঃ, পূর্ব্বজন্মার্জ্জিত পুণ্যফলভোগীমহাত্মাগণ।

ভগবানের উপাসকগণ দ্বিবিধ শ্রেণীতে বিভক্ত যথা সকাম ও নিষ্কাম। তন্মধ্যে তারতম্যানুসারে জিজ্ঞাসু আর্ত্ত ও অর্থার্থী সকাম উপাসক। জিজ্ঞাসু জ্ঞানলাভ করিলেই মায়ার হস্ত হইতে পরিত্রাণ পাইতে পারেন, কিন্তু অর্থী সর্ব্বনিকৃষ্ট উপাসক। আর্ত্ত প্রথমতঃ জিজ্ঞাসু না হইলে জ্ঞানলাভ করিতে পারেন না। নিষ্কাম প্রেমভক্তিপুর্ণ জ্ঞানী সর্ব্বোৎকৃষ্ট উপাসক। যাঁহারা নিষ্কাম ভাবে প্রেমাবতার শ্রীকৃষ্ণ শ্রীগৌরাঙ্গ মহাপ্রভুর উপাসনা করিয়া থাকেন, তাঁহাদিগের উপাসনা কেবল প্রেমভক্তিপূর্ণ উপাসনার জন্যই হইয়া থাকে। এই চতুর্ব্বিধ ব্যক্তি পূর্ব্বজন্মসঞ্চিত সুকৃত ফলে ভগবান্‌কে লাভ করিয়া থাকেন। ভগবান্ অর্জ্জুনকে ভরতর্ষভ সম্বোধন করিয়া তাহাকে এই চতুর্ব্বিধ উপাসকশ্রেণীমধ্যে প্রবিষ্ট হইতে ইঙ্গিত করিলেন ॥ ১৬ ॥

16. While the worst of mortals forsake God, the virtuous approach and worship him. The word সুকৃতিনঃ literally means persons who are virtuous in consequence of good deeds performed in previous births. These persons are divided into four classes, viz :—( I ) the distressed, i. e, those who are troubled with disease and danger, ( II ) the searchers after truth, i, e, those who aspire after knowing God, ( III ) those who

তেষাং জ্ঞানী নিত্যযুক্তঃ, একভক্তি র্বিশিষ্যতে।
প্রিয়ো হি জ্ঞানিনোঽত্যর্থং, অহংসচ মম প্রিয়ঃ ॥ ১৭ ॥

---

তেষাং নিত্যযুক্তঃ একভক্তিঃ জ্ঞানী বিশিষ্যতে। হি অহং জ্ঞানিনঃ অত্যর্থং প্রিয়ঃ, সচ মম প্রিয়ঃ ( স্যাৎ ) ॥ ১৭ ॥

এই চতুর্ব্বিধ ভক্তগণ মধ্যে যিনি অনন্যচিত্তে একমাত্র পরমাত্মাতেই সমাহিত থাকেন সেই জ্ঞানী সর্ব্বশ্রেষ্ঠ। যেহেতু জ্ঞানীর নিকট আমি অত্যন্ত প্রিয়, এবং জ্ঞানীও আমার অত্যন্ত প্রিয় ॥ ১৭ ॥

17. Of these, superior is the man of wisdom whose devotion is constantly fixed in Me alone. For I am very dear to the wise and he is dear unto Me.

---

long for happiness. This happiness is either temporal or spiritual. Those who want to be really happy here or hereafter must know God. ( IV ) those who have acquired spiritual wisdom which leads to a final communion with God. Of these four classes, the last ( জ্ঞানী ) is the highest of all, for he worships God without any worldly motive, for the sake of wisdom only. The third is the lowest of all.

স্বামী। তেষাং মধ্যে জ্ঞানী শ্রেষ্ঠঃ ইতি আহ তেষাং ইতি। তেষাং মধ্যে জ্ঞানী-বিশিষ্টঃ তত্রহেতবঃ নিত্যযুক্তঃ—সদামন্নিষ্ঠঃ, একস্মিন্ ময়ি এব ভক্তিঃযস্য সঃ। জ্ঞানিনো দেহাদ্যভিমানাভাবেন চিত্তবিক্ষেপাভাবাৎ নিত্যযুক্তত্বং একান্ত ভক্তিত্বঞ্চ সম্ভবতি, ন অন্যস্য। অতএব তস্য অহং অত্যন্তং প্রিয়ঃ, সঃ চ মম। তস্মাৎ এতৈঃ নিত্যযুক্তত্বাদিভিঃ চতুর্ভিঃ হেতুভিঃ সঃ উত্তমঃ ইত্যর্থঃ ॥ ১৭ ॥

চতুর্ব্বিধানাং তেষাং সুকৃতিনাং ভগবদভিমুখানাং তুল্যত্বমাশঙ্ক্যাহ তেষামিতি। ভগবদভিমুখে গমনশীল চতুর্ব্বিধ ধার্ম্মিকগণ মধ্যে কোন বিশেষ তারতম্য নাই, এবম্বিধ আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

তেষাং=চতূর্ণাং মধ্যে, চতুর্ব্বিধ লোকের মধ্যে। নিত্যযুক্তঃ=ভগবতি প্রত্যগভিন্নে সদা সমাহিত চেতাঃ, একমাত্র নিত্য পরমাত্মাতে সর্ব্বদা সমাহিত চেতা ব্যক্তি। একভক্তি=একস্মিন্ ভগবত্যেব ভক্তিরনুরক্তির্যস্য, যিনি একমাত্র ভগবানেই অনুরক্ত। জ্ঞানী=তত্ত্ববিৎ তত্ত্বজ্ঞানবান্নিবৃত্তসর্ব্বকামঃ, তত্ত্বজ্ঞান লাভ দ্বারা যাঁহার সর্ব্বকামনা

উদারাঃ সর্ব্ব এবৈতে, জ্ঞানীত্বাত্মৈব মে মতম্।
আস্থিতঃ স হি যুক্তাত্মা, মামেবানুত্তমাং গতিম্ ॥ ১৮ ॥

এতে সর্ব্বেএব উদারাঃ, তু জ্ঞানী আত্মাএব ( ইতি ) মে মতং। হি সঃ যুক্তাত্মা অনুত্তমাং গতিং মাং এব আস্থিতঃ ॥ ১৮ ॥

ইহারা সকলেই শ্রেষ্ঠ। কিন্তু ইহাদের মধ্যে জ্ঞানী ব্যক্তিই আত্মার স্বরূপ ইহা আমার মত। যে হেতু সেই সমাধিস্থ ব্যক্তি সর্ব্বশ্রেষ্ঠ গতি স্বরূপ পরমাত্মায় অবস্থান করেন ॥ ১৮ ॥

18. All these worshippers are good, but My opinion is that the man of wisdom is like unto Myself, because his devoted soul resteth on Me as his highest goal.

---

তিরোহিত হইয়াছে। বিশিষ্য = সর্ব্বেভোঽতিরিচ্যতে, সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট। হি = যস্মাৎ, যে হেতুক। অহং = প্রত্যগভিন্নঃ পরমাত্মা। অত্যর্থং = অতিশয়েন। প্রিয়ঃ = নিরুপাধি প্রেমাস্পদং।

যে চতুর্ব্বিধ ব্যক্তি ভগবানের উপাসনা করেন, তন্মধ্যে জ্ঞানীই সর্ব্বোৎকৃষ্ট। কারণ আর্ত্ত, জিজ্ঞাসু, অর্থার্থী নিজ নিজ অভিষ্ট সিদ্ধির জন্য ভগবানের আশ্রয় গ্রহণ করেন, কিন্তু জ্ঞানী সকল কামনা পরিশূন্য হইয়া ঈশ্বরের ভজনা করেন। দ্যূতসভায় বস্ত্রাপকর্ষণকালে দ্রৌপদীর উপাসনা আর্ত্তের দৃষ্টান্ত। ভগবৎতত্ত্বান্বেষী পরম বৈষ্ণব উদ্ধব জিজ্ঞাসুর উদাহরণ। এবং সুগ্রীব বিভীষণাদি ইহজীবনের অর্থার্থী ও প্রহ্লাদ ধ্রুব পরজীবনের অর্থার্থীর উৎকৃষ্ট উদাহরণ। এই সকল মহাত্মাগণ কামনাপরবশ হইয়া ভগবানের গুণানুকীর্ত্তন করিয়াছিলেন, কিন্তু শুক, নারদ ও গোপিকাদি ইহারাই জ্ঞানী, কারণ কেবল ভগবানের প্রেমের জন্য সর্ব্বস্ব বিসর্জ্জন দিয়াছিলেন। অতএব জ্ঞানীই সর্ব্বোৎকৃষ্ট উপাসক তাঁহাদিগের মন সর্ব্বদা ঈশ্বরে আসক্ত থাকায় ঈশ্বর তাহাদিগের নিকট অত্যন্ত প্রিয় এবং ঈশ্বরের নিকটও তাঁহারা অত্যন্ত প্রিয় ॥ ১৭ ॥

17, Of the four classes of worshippers mentioned in the preceding verse, the man of wisdom is the highest. For the seeker after truth and happiness and the distressed, worship God out of a motive, but the man of wisdom whose devout soul is always attached to the One Supreme, worships Him without any interest or motive. Such a man is dear to God and God is dear to him. Compare verses 13 to 20 Book XII.

Divested of metaphor this verse means that the man of wisdom stands superior to all, as his mind is constantly attached to the universe with its countless living beings in it. For they are dear to him and he is dear to them. Compare the first line of verse 15 Book XII.

স্বামী। তর্হি ইতরে ত্রয়ঃ ত্বদ্ভক্তাঃ কিং সংসরন্তি নহি নহি ইতি আহ উদারাঃ ইতি। সর্ব্বে অপি এতে উদারাঃ—মহান্তঃ মোক্ষভাজঃ, এব ইত্যর্থঃ। জ্ঞানী তু পুনঃ আত্মাএব ইতি মে মতং নিশ্চয়ঃ, হি—যস্মাৎ সঃজ্ঞানী যুক্তাত্মা মদেকচিত্তঃসন্, নবিদ্যতে উত্তমা যস্যাঃ তাং অনুত্তমাং—সর্ব্বোত্তমাং গতিং মাং এব আস্থিতঃ—আশ্রিতবান্ মৎব্যতিরিক্তং অন্যৎ ফলং ন মন্যতে ইত্যর্থঃ॥ ১৮॥

ন তর্হি আর্ত্তাদয় স্ত্রয়ো বাসুদেবস্যাপ্রিয়াঃ, জ্ঞানী সর্ব্বোৎকৃষ্ট উপাসক তজ্জন্য অন্যান্য ত্রিবিধ উপাসক ভগবানের অপ্রিয় এই আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ এই শ্লোক কীর্ত্তন করিলেন। এতে সর্ব্বেএব=ত্রয়োপি, জ্ঞানী এবং উক্ত ত্রিবিধ উপাসকগণ। উদারাঃ= উৎকৃষ্টাঃ। তু—তুশব্দ দ্বারা সকাম হইতে নিষ্কাম শ্রেষ্ঠ তাহাই প্রদর্শন করিলেন। আত্মাএব=ন মত্তোভিন্নঃ, আমা হইতে অভিন্ন আত্মার স্বরূপ। (ইতি) মেমতং=নিশ্চয়ং ময়া ইতি মন্যতে। যুক্তাত্মা=সমাহিতচিত্তঃ, সদা পরমাত্মাতে সমাহিত চিত্ত। অনুত্তমাং= সর্ব্বোৎকৃষ্টাং। গতিং=গন্তব্যং পরমং ফলং, পরমফল কি পরমপদ। মাং=ভগবন্তং অনন্তমানন্দ ঘনমাত্মানং। আস্থিতঃ=অঙ্গীকৃতবান্, অঙ্গীকার করেন।

ভগবান্ ভক্তির মাহাত্ম্য কীর্ত্তন করিতেছেন।

সর্ব্বপ্রকার উপাসকগণ ভগবানের প্রিয়, কিন্তু তন্মধ্যে জ্ঞানী সর্ব্বদা সমাহিতচিত্ত বলিয়া আত্মার স্বরূপত্ব লাভ করিয়াছেন। ভগবান্ বলিয়াছেন যে, যিনি আমাকে যে ভাবে উপাসনা করেন আমি তাঁহাকে সেইরূপ ফল প্রদান করি। যাঁহারা কামী তাঁহাদের উপাসনাও কামনাপূর্ণ, অতএব ভগবান্ তাহাদিগের কামনা পূর্ণ করিয়া থাকেন। কিন্তু জ্ঞানীর কামনা নাই, তিনি সর্ব্বদা পরমাত্মায় অবস্থান করেন বলিয়া পরিণামে তিনি ভগবানের পরমপদ অর্থাৎ বৈকুণ্ঠে গমন করেন॥ ১৮॥

18. Srikrishna is expatiating on the spiritual glory of Bhakti (devotion). He says, "All who pray for Me are dear to Me but the man of knowledge (জ্ঞানী) I regard as My ownself for he is always in Me." Srikrisna exalts the man of true knowledge as he has obtained the true conception of God. Such a man sees this objective world as an expansion of the universal spirit which he sees everywhere. To him every object in this world is Brahma and as he himself is an object, he considers his own self as Brahma also. He realizes the true conception of সোঽহং ie, I am He. This is the summum bonum of the Religion by conception.

বহূনাং জন্মনামন্তে, জ্ঞানবান্ মাং প্রপদ্যতে।
বাসুদেবঃ সর্ব্বমিতি, স মহাত্মা সুদুর্ল্লভঃ ॥ ১৯ ॥

জ্ঞানবান্ বহূনাং জন্মনাং অন্তে বাসুদেবঃ সর্ব্বং ইতি মাং প্রপদ্যতে। স মহাত্মা সুদুর্ল্লভঃ ॥ ১৯ ॥

জ্ঞানীব্যক্তি বহু জন্ম অতিক্রম করিয়া অবশেষে সমগ্র চরাচর জগৎ ব্রহ্মময় দর্শন করিয়া আমাকে লাভ করেন। এইরূপ মহাত্মা অতিশয় দুর্ল্লভ ॥ ১৯ ॥

19. The man of wisdom after numerous births, obtaineth the just conception of Me by perceiving the spirit of God in all the creation. Such a large hearted man is hard to find.

স্বামী। এবম্ভূতঃ মদ্ভক্তঃ অতি দুর্ল্লভঃ ইতি আহ বহূনাং ইতি। বহূনাং জন্মনাং কিঞ্চিৎ পুণ্যচয়েন অন্তে—চরমে জন্মনি জ্ঞানবান্ সন্ সর্ব্বং ইদং চরাচরং বাসুদেবঃ ইতি সর্ব্বাত্মদৃষ্ট্যা মাং প্রপদ্যতে—ভজতি অতঃ সঃ মহাত্মা অপরিচ্ছিন্নদৃষ্টিঃ সুদুর্ল্লভঃ ॥ ১৯ ॥

জ্ঞানী পুনরপিস্তূয়তে, এবম্ভূতো মদ্ভক্তোঽতি দুর্ল্লভঃ, ঈদৃশ জ্ঞানী পৃথিবীতে অত্যন্ত সুদুর্ল্লভ তাঁহাকে প্রশংসা করতঃ ভগবান্ বলিলেন।

জ্ঞানবান্=প্রাপ্তপরিপাকজ্ঞানঃ, "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" এই জ্ঞানের বিজ্ঞান দ্বারা যিনি তৃপ্ত হইয়াছেন তিনি জ্ঞানবান্। বহূনাং জন্মনাং অন্তে=কিঞ্চিৎ কিঞ্চিৎ পুণ্যোপচয় হেতূনাং অন্তে চরমে জন্মনি সর্ব্বসুকৃত বিপাকরূপে, কিঞ্চিৎ কিঞ্চিৎ পুণ্য প্রতি জন্মে সঞ্চয় করিয়া পরিশেষে সর্ব্বসুকৃতের পরিপাক রূপে। বাসুদেবঃ=প্রত্যগাত্মা ব্রহ্মচৈতন্যং মাং=নিরুপাধি প্রেমাস্পদং। বাসুদেবঃ সর্ব্বমিতিমাং প্রপদ্যতে=সকলভূতে ব্রহ্মচৈতন্য দৃষ্টি করিয়া প্রেমাকর ব্রহ্মকে লাভ করেন। প্রপদ্যতে=প্রত্যক্ষতঃ প্রতিপদ্যতে, প্রত্যক্ষ করিয়া লাভ করিয়া থাকেন। মহাত্মা=মহামনাঃ (মহৎ=সর্ব্বোৎকৃষ্টং, আত্মা=চিত্তঃ যস্য সঃ)। সুদুর্ল্লভঃ=মনুষ্যাণাং সহস্রেষু দুঃখেনাপি লব্ধুমশক্যঃ, সহস্র সহস্র মনুষ্য মধ্যে লাভ হওয়া সুদুষ্কর।

বহুজন্মার্জ্জিত পুণ্যফলের চরমাবস্থায় মহাত্মা সমস্ত জীবে ব্রহ্মচৈতন্য সন্দর্শন পূর্ব্বক্ পরম প্রেমাস্পদ ব্রহ্মকে লাভ করেন। প্রথমে জ্ঞানলাভ করিয়া পরিণামে প্রত্যক্ষত সমস্ত ব্রহ্মাণ্ড ভগবন্ময় দর্শন করেন, এবম্বিধ জ্ঞানবান্ ব্যক্তি অতি সুদুর্ল্লভ। এইরূপ লোকের সংখ্যা অধিক হইলে এই পৃথিবী আনন্দনিকেতন হইত। কিন্তু অধিক সংখ্যক লোকের প্রকৃতি অন্যরূপ, তাহা পরশ্লোকে ভগবান্ কীর্ত্তন করিতেছেন ॥ ১৯ ॥

কামৈস্তৈস্তৈর্হৃতজ্ঞানাঃ, প্রপদ্যন্তেঽন্যদেবতাঃ।
তং তং নিয়মমাস্থায়, প্রকৃত্যা নিয়তাঃ স্বয়া ॥ ২০ ॥

তৈঃ তৈঃ কামৈঃ হৃতজ্ঞানাঃ তং তং নিয়মং আস্থায়, স্বয়া প্রকৃত্যা নিয়তাঃ ( সন্তঃ ) অন্য দেবতাঃ প্রপদ্যন্তে ॥ ২০ ॥

সেই সেই কামনা দ্বারা হৃতজ্ঞান হইয়া এবং সেই সেই নিয়মাদির আশ্রয় গ্রহণ পূর্ব্বক স্বকীয় স্বভাবানুসারে অন্য দেবতার উপাসনা করে ॥ ২০ ॥

20. While others deprived of their wisdom by their various desires, observing numerous rites and fasts, and following the bent of their own nature worship other gods.

19. In occult phraseology this stage is described as an assimilation of the Ego with the Spirit. It is considered to be the last stage which a soul can reach before it enters into Nirva'na. Gradually through numerous births, the man of wisdom accumulates virtue and at last he reaches a stage when he sees Brahma in all His creation. Then he realizes the true conception of God's personality. This perception is based on the principle of love. But alas! such a mahathma is hard to find. If such men had been found in large numbers, this vale of tears, would have been a summit of smiles. But the majority of men led astray by desires pursue a different path.

স্বামী। তদেবং কামিনঃ অপি সন্তঃ কামপ্রাপ্তয়ে পরমেশ্বরং এব যে ভজন্তি তে কামান্ প্রাপ্য শনৈঃ মুচ্যন্তে ইতি উক্তং যেতু অত্যন্তং রাজসাঃ তামসাঃ চ কামাভিভূতাঃ ক্ষুদ্রঃদেবতাঃ সেবন্তে তেসংসরন্তি ইতি আহঃ কামৈঃ ইতি চতুর্ভিঃ। যেতুঃ তৈঃ তৈঃ পুত্রকীর্ত্তি শত্রু-জয়াদি বিষয়ৈঃ কামৈঃ অপহৃত বিবেকাঃ সন্তঃ অন্যাঃ ক্ষুদ্রাঃ—ভূতপ্রেত যক্ষাদি দেবতাঃ ভজন্তি, কিং কৃত্বা তং তদ্ দেবতারাধনে যঃ যঃ নিয়মঃ উপবাসাদি লক্ষণঃ তং তং নিয়মং স্বীকৃত্য তত্রা অপিচ স্বীয়য়া প্রকৃত্যা পূর্ব্বাভ্যাস বাসনয়া নিয়তাঃ বশীকৃতাঃ সন্তঃ দেবতা বিশেষং ভজন্তি ॥ ২০ ॥

অধুনাতু সকামত্বে ভেদদর্শিত্বেঽপি দেবতান্তর ভক্তাপেক্ষা আর্ত্তাদীনাং ত্রয়ানাং স্বভক্তানামুৎকর্ষঃ ভগবতব্যাখ্যায়তে, প্রথমতঃ আর্ত্তাদী উপাসকগণ জ্ঞানী হইতে নিকৃষ্ট

প্রতিপাদন করিয়া ভগবান্ এই শ্লোকে আর্ত্তাদি উপাসকগণ অন্যান্য উপদেবতাগণের উপাসক হইতে শ্রেষ্ঠ তাহাই নির্দ্ধারণ করিতেছেন।

তৈঃ তৈঃ কামৈঃ=পুত্র পশুস্বর্গাদি বিষয়ৈঃ, কামিনীকাঞ্চনচন্দনাদিবিষয়ৈঃ, ভোগ-বিলাসের দ্রব্যাদি দ্বারা। হৃতজ্ঞান=অপহৃত বিবেক বিজ্ঞানাঃ, ভগবতোবাসুদেবাদ্বিমুখী-কৃতাঃ, ভগবানের দিকে অগ্রসর হইতে প্রতিরুদ্ধ হইয়া। তং তং নিয়মং=জপোপবাস প্রদক্ষিণ নমস্কারাদিরূপং তত্তদ্দেবতারাধনে প্রসিদ্ধং, সেই সেই দেবতাগণের উপাসনার জন্য জপোপবাস ইত্যাদি বিষয় সকল। আস্থায়=আশ্রিত্য, আশ্রয় গ্রহণপূর্ব্বক। স্বয়া প্রকৃত্যা নিয়তাঃ=অসাধারণয়া পূর্ব্বাভ্যাসবাসনয়া বশীকৃতাঃ, অর্থাৎ জন্মান্তরার্জ্জিত সংস্কার বিশেষেণ বশীকৃতাঃ সন্তঃ, পূর্ব্বজন্মার্জ্জিত সংস্কার দ্বারা বশীভূত হইয়া। অন্যদেবতাঃ প্রপদ্যন্তে=ভগবতবাসুদেবাদন্যাঃ ক্ষুদ্রদেবতাঃ ভজন্তে, অন্যান্য ক্ষুদ্রদেবতার আরাধনা করিয়া থাকে।

ক্ষুদ্র ক্ষুদ্র অভিলাষপরতন্ত্র উক্তদেবতার উপাসকগণ আর্ত্তাদি উপাসকগণ হইতে আরও নিকৃষ্ট তাহা ভগবান্ নির্দ্দেশ করিলেন। পার্থিব সামান্য সামান্য অভিলাষের বশবর্ত্তী এই সকল মানবগণ ক্ষুদ্র ক্ষুদ্র দেবতাগণের আরাধনা করিয়া তদুপলক্ষে জপ উপবাস ইত্যাদি করিয়া থাকেন। ইহাঁরা পূর্ব্বজন্মার্জ্জিত কামনার বশবর্ত্তী হইয়া পুত্র, কীর্ত্তি, জয়, স্বর্গাদি লাভ করিবার বাসনায় হতজ্ঞান হইয়া অন্য অন্য দেবতার উপাসনা করিয়া থাকেন। ইহাদের উপাসনা নিতান্ত ভ্রমাত্মক হইলেও নিষ্ফল হয় না। "যাদৃশীভাবনা যস্য সিদ্ধি-র্ভবতি তাদৃশী" যিনি যে প্রকারে উপাসনা করেন, তিনি সেই প্রকার ফললাভ করিয়া থাকেন। ভগবান্ বলিয়াছেন "যে যথা মাং প্রপদ্যন্তে তাং স্তথৈব ভজাম্যহং" যিনি আমাকে যে ভাবে উপাসনা করেন আমি তাঁহাকে সেই ভাবে ফলপ্রদান করি। বিংশতি শ্লোক হইতে চতুর্ব্বিংশ শ্লোক পর্য্যন্ত অন্যান্য দেবতার উপাসনা সম্বন্ধে ভগবান্ আলোচনা করিলেন। জীব ভ্রান্তি বশতঃ অন্য দেবতার আরাধনা করিলে সমস্ত জগৎ ব্রহ্মময় বলিয়া উক্ত আরাধনাও সেই পরব্রহ্মের উপাসনা হইয়া থাকে। কিন্তু তদ্দ্বারা তাহাদিগের সামান্য সামান্য পার্থিব অভিলাষ সকল পূর্ণ হয়, তদ্ব্যতীত তাঁহারা মুক্তিলাভ করিতে পারেন না। সমস্ত ব্রহ্মময় হইলেও সোপাধিক ব্রহ্মোপাসনা দ্বারা মুক্তিলাভ হইতে পারে না, কারণ মায়াতীত নিরুপাধিক ব্রহ্মে লীন হওয়াকেই মুক্তি বলিয়া থাকে। যিনি এইরূপ মুক্তিলাভ ইচ্ছা করেন, তাঁহার পক্ষে নিরুপাধিক ব্রহ্মোপাসনাই শ্রেয়ঃ।

শাস্ত্র বলিয়াছেন ;—

"চিন্ময়স্যা দ্বিতীয়স্য, নিষ্কলস্যা শরীরিণঃ।
উপাসকানাং কার্য্যার্থং, ব্রহ্মণোরূপকল্পনা॥"

সাধকগণের হিতের নিমিত্ত চিন্ময় অদ্বিতীয় নির্গুণ ও শরীরহীন পরব্রহ্মের রূপ কল্পনা হইয়াছে। সমগ্র শক্তির আধার নিরাকার ও নির্গুণ পরব্রহ্মের উপাসনা অত্যন্ত কঠিন,

যো যো যাং যাং তনুং ভক্তঃ, শ্রদ্ধয়ার্চ্চিতুমিচ্ছতি।
তস্য তস্যাচলাং শ্রদ্ধাং, তামেব বিদধাম্যহং ॥ ২১ ॥

যঃ যঃ ভক্তঃ যাং যাং তনুং শ্রদ্ধয়া অর্চ্চিতুং ইচ্ছতি, তস্য তস্য তাং অচলাং শ্রদ্ধাং অহং এব বিদধামি ॥ ২১ ॥

যে যে ভক্ত যে যে মূর্ত্তিকে শ্রদ্ধাপূর্ব্বক পূজা করিতে ইচ্ছা করেন সেই সেই ব্যক্তির সেই অচলা ভক্তি আমিই বিধান করি ॥ ২১ ॥

21. But it is I who render firm the steady devotion whereby the devotees desire to worship the various Gods.

---

তজ্জন্য সাধকের মঙ্গলার্থ ভগবানের কোন না কোন শক্তিকে সাকার করিয়া পূজা করা হইয়া থাকে। ইহা নিরাকার ব্রহ্মের উপাসনার সোপান মাত্র ॥ ২০ ॥

20. Having described the man of wisdom who adores the spirit of God, Srikrishna now describes the nature of those who worship minor gods. He assigns two reasons for this idol-worship. ( I ) That wisdom by which man conceives the spirit of God is lost in these idol-worshippers, because of their attachments to worldly objects and ( II ) they follow the bent of their nature which is the fruit of action in past lives, by which they are led to pursue worldly objects. Riches, beauty, victory and prosperity are the objects for which these gods are worshipped, and so long as the rites and ceremonials observed in their worship, are consistent with reason, purity and humanity these worshippers gain their objects, as the spirit of God pervades all which includes the idols also. These idols are as perishable as the desires which called them forth. Hence no permanent good comes out of this idol-worship. But the pure devotion which attends this worship, comes from the higher nature of man.

স্বামী। তেষাং মধ্যে যঃ যঃ ইতি। যঃ যঃ ভক্তঃ যাং যাং তনুং—দেবতা রূপাং মদীয়াং এব মূর্ত্তিং শ্রদ্ধয়া অর্চ্চিতুং ইচ্ছতি—প্রবর্ত্ততে, তস্য তস্য ভক্তস্য তৎ তৎ মূর্ত্তি বিষয়াং তাং এব শ্রদ্ধাং অচলাং—দৃঢ়াং, অহং—অন্তর্যামী, বিদধামি—করোমি ॥ ২১ ॥

তেষাঞ্চ কামিনাং যোয ইতি। সেই সকল সকামী উপাসকগণ মধ্যে ভক্তগণের কথা ভগবান্ উল্লেখ করিতেছেন।

স তয়া শ্রদ্ধয়া যুক্তঃ, তস্যারাধনমীহতে।
লভতে চ ততঃ কামান্, ময়ৈব বিহিতান্ হিতান্ ॥ ২২ ॥

সঃ তয়া শ্রদ্ধয়া যুক্তঃ তস্য আরাধনং ঈহতে। ততঃ ময়াএব বিহিতান্ তান্ কামান্ হি লভতে চ ॥ ২২ ॥

সেই ব্যক্তি উক্ত শ্রদ্ধাযুক্ত হইয়া সেই দেবতার অর্চ্চনা করেন। এবং তিনি তাহা হইতে আমা কর্ত্তৃক তাঁহার সেই সঙ্কল্পিত কামনা সকল নিশ্চয় লাভ করেন ॥ ২২ ॥

22. Thus inspired with devotion, they worship their gods and from them, through my instrumentality, they attain their wished for ends,

---

যঃ যঃ=কামী, যে যে কামী। ভক্তঃ=শ্রদ্ধাবান্। যাং যাং তনুং=যাং যাং দেবতা মূর্ত্তিং। শ্রদ্ধয়া—জন্মান্তর বাসনাবলপ্রাদুর্ভূতয়া ভক্ত্যা সংযুক্তঃ সন্, পূর্ব্বজন্মার্জ্জিত বাসনা-সিদ্ধির জন্য ভক্তিদ্বারা। অর্চ্চিতুং=অর্চ্চয়িতুং, উপাসনা করিবার জন্য। ইচ্ছতি=প্রবর্ত্ততে, প্রবৃত্ত হন। তস্য—কামিনঃ, সকামউপাসকগণের। তাং=দেবতাতনুং প্রতি, সেই দেবমূর্ত্তির প্রতি। অচলাং=স্থিরাং, অবিচলিত। শ্রদ্ধাং=পূর্ব্ববাসনাবশাৎ প্রাপ্তাং ভক্তিং, জন্মান্তরীণ বাসনদ্বারা লব্ধ ভক্তি। অহং=অন্তর্যামী, অন্তরাত্মা। বিদধামি=স্থিরী-করোমি, দৃঢ় করিয়া থাকি।

যদিও সকামপুরুষগণ তাহাদিগের স্বীয় স্বীয় অভীষ্ট লাভার্থে ক্ষুদ্র ক্ষুদ্র দেবতাগণকে উপাসনা করিয়া নির্গুণ পরব্রহ্মের উপাসনাজনিত ব্রহ্মানন্দ লাভ করিতে অক্ষম, তথাপি শ্রদ্ধাপূর্ব্বক দেবোপাসনা কখনই নিষ্ফল হয় না; তাহাই ভগবান্ এই শ্লোকে প্রদর্শন করিতেছেন। যে অচলা ভক্তিদ্বারা উপাসকগণ রামমূর্ত্তি বিষ্ণুমূর্ত্তি কৃষ্ণমূর্ত্তি ইত্যাদি উপাসনা করিয়া থাকেন, সেই অবিচলিত শ্রদ্ধা ভগবানেই অর্পিত হইয়া থাকে। ভগবদ্ভক্তির মাহাত্ম্য এই স্থলে প্রদর্শিত হইল ॥ ২১ ॥

21. Mr. Thompson remarks on this and the succeeding verse that "Our philosopher would seem to be cutting his own throat on this ground." It is clear that Mr. Thompson has not appreciated the true meaning of this verse. Srikrishna does not justify idol-worship, but He praises the *devotion* with which these idols are worshipped. This devotion though misdirected cannot in itself be wrong, for wherever it is found it

must be considered to be an inspiration from the Heaven. It has been said that the man who worships the true spirit of God is hard to find and that the majority of worshippers in all ages and climes are worshippers of men and minor gods. It would be absurd to say that these men and idol-worshippers would not be saved. Srikrshna, therefore, very justly says that whenever these worships are performed with devotion, the worshippers are sure to find salvation.

স্বামী। ততশ্চ সতয়া ইতি। সঃভক্তঃ তয়া দৃঢ়য়া শ্রদ্ধয়া তস্যাঃ তনোঃ আরাধনং ঈহতে—করোতি, ততশ্চ কাম যে সঙ্কল্পিতাঃ তান্ ততঃ দেবতা বিশেষাৎ লভতে, কিন্তু ময়াএব তৎতদ্দেবতান্তর্যামিনা বিহিতান্—নির্ম্মিতান্ হি স্ফুটমেতৎ, তৎতদ্দেবতানাং অপি মদধীনত্বাৎ মন্মূর্ত্তিত্বাৎ চ ইত্যর্থঃ॥ ২২॥

ততশ্চ সতয়েতি, সেই শ্রদ্ধা যাহা ভগবানে নিয়মিতা হইল, তাহার কি ফল তাহা প্রদর্শিত হইতেছে। সঃ=কামী, সেই কামনাযুক্ত উপাসক। তয়া=মদ্বিহিতয়া স্থিরয়া, আমা কর্ত্তৃক নিয়মিত ও স্থিরীকৃত। তস্যাঃ=দেবতা তনোঃ, দেবমূর্ত্তির। আরাধনং=পূজনং। ঈহতে—চেষ্টতে অনুতিষ্ঠতি, অনুষ্ঠান করিয়া থাকে। ততঃ=তস্যাঃ আরাধিতায়াঃ দেবতাতন্বাঃ, সেই আরাধিত দেবতামূর্ত্তি হইতে। ময়াএব=পরমেশ্বরেণ সর্ব্বজ্ঞেন কর্ম্মফল বিভাগজ্ঞতয়া, সর্ব্বজ্ঞ সর্ব্বকর্ম্মফলদাতা আমি পরমেশ্বর কর্ত্তৃক। তান্=পূর্ব্বসঙ্কল্পিতান্। বিহিতান্=নির্ম্মিতান্, তত্তৎফল বিপাক সময়ে নির্ম্মিতান্, সেই সেই দেবতার আরাধনা জন্য অভীষ্ট ফল। কামান্=ঈপ্সিতান্, অভিলষিত। হি=নিশ্চয়ার্থে ব্যবহৃত হইয়াছে। লভতে=প্রাপ্নোতি, লাভ করিয়া থাকে।

ভগবান্ এই শ্লোকে একবিংশতি শ্লোকের বিস্তার করিতেছেন। যে শ্রদ্ধা ভগবান্ কর্ত্তৃক নিয়মিতা হইল তদ্বারা উপাসকগণ তাঁহাদিগের সংকল্পিত ফল সকল পরিণামে লাভ করিয়া থাকেন। অর্থাৎ ভগবান্ একমাত্র ফলদাতা। যে সমস্ত ফল-কামনা মানব লাভ করিয়া থাকেন, তাহার দাতা ও বিধানকর্ত্তা একমাত্র ভগবান্।

শ্রদ্ধাযুক্ত উপাসনা দ্বারা কামিগণ তাঁহাদিগের অভীষ্ট ফল সকল ভগবানের নিকট পাইয়া থাকেন। যদিও উক্ত উপাসনা ভ্রান্তিপূর্ব্বক দেব দেবীর মূর্ত্তিতে অর্পিত হয়, তথাপি শ্রদ্ধাজনিত ফল অবশ্যই লাভ হইবে। কিন্তু যৎকালে সর্ব্বফলদাতা ভগবান্ তৎকালে ভগবানের উপাসনা না করিয়াও মানব ভগবানের নিকট হইতে তাঁহাদিগের নিজ নিজ অভীষ্ট লাভ করিয়া থাকেন। যেমন সমুদ্রের সহিত যোজিত ক্ষুদ্র ক্ষুদ্র নদ নদী হইতে জল উত্তোলন করিলে সমুদ্রের জলই উত্তোলিত হইল, তদ্রূপ ক্ষুদ্র ক্ষুদ্র দেবতাগণকে ভক্তিপূর্ব্বক অর্চ্চনা করিলে উপাসকগণের কামনা সিদ্ধ হয়, কারণ ভগবান্ ঐ সমস্ত দেবমূর্ত্তির অন্তর্যামী।

অন্তবত্তু ফলং তেষাং, তদ্ভবত্যল্পমেধসাং।
দেবান্ দেবযজো যান্তি, মদ্ভক্তা যান্তি মামপি ॥ ২৩ ॥

---

তু তেষাং অল্পমেধসাং তৎফলং অন্তবৎ ভবতি। দেবযজঃ দেবান্ যান্তি। মৎভক্তাঃ মাং অপি যান্তি ॥ ২৩ ॥

কিন্তু সেই অল্পবুদ্ধিদিগের লব্ধ ফল সকল বিনাশ হইয়া থাকে। দেবতা উপাসকগণ দেবলোক প্রাপ্ত হন। আমার উপাসকগণ আমাকেই লাভ করিয়া থাকেন ॥ ২৩ ॥

23. But perishable are the fruits which these men of small intelligence obtain. Those who worship the gods, go unto the gods, but those who worship Me come unto Me.

কিন্তু এইরূপ উপাসনাদ্বারা মায়াতীত নিরুপাধিক পরব্রহ্মের উপাসনা জনিত মুক্তিলাভ হইতে পারে না তাহা পরশ্লোকে প্রদর্শিত হইবে ॥ ২২ ॥

22. This verse is an expansion of the preceding one. The reasoning here followed is this. God alone is the bestower of all blessings, idol—worship when performed with devotion and sincerity is sure to bestow on the worshipper, the blessing for which the worship is performed, hence it is true that the idol-worshipper obtains his object from God by means of his idol-worship. But he cannot obtain that *Release from all evils* which the worship of the Universal spirit, bestows.

স্বামী। তং এবং যদ্যপি সর্ব্বাঃ অপি দেবতাঃ মম এব তনবঃ অতঃ তৎ আরাধনং অপি বস্তুতঃ মদারাধনং এব তৎতৎ ফলদাতা অপিচ অহং এব তথাপি সাক্ষাৎ মদ্ভক্তানাং চ তেষাং চ ফলবৈষম্যং ভবতি ইতি আহ অন্তবৎ ইতি। অল্পমেধসাং—পরিচ্ছিন্ন দৃষ্টীনাং, মদারাধনত্বং অপি তৎফলং অন্তবৎ—বিনাশি ভবতি, তদেবাহ দেবান্ যজন্তি ইতি দেব যজঃতে দেবান্ অন্তবতঃ যান্তি, মদ্ভক্তাঃ তু মাং—অনাদ্যানন্তং, পরমানন্দং প্রাপ্নুবন্তি ॥ ২৩ ॥

যদ্যপি সর্ব্বা অপি দেবতাঃ সর্ব্বাত্মনো মমৈব তনব স্তদারাধনমপি বস্তুতো মদারাধনমেব সর্ব্বত্রাপি চ ফলদাতাহন্তর্যাম্যহমেব, তথাপি সাক্ষান্মদ্ভক্তানাঞ্চ তেষাঞ্চ বস্তুবিবেকাবিবেককৃতং ফলবৈষম্যং ভবতীত্যাহ অন্তবদিতি। ভগবান্ সর্ব্বাত্মা এবং অন্তর্যামী তদীয় মূর্ত্তি আরাধনায় উপাসকগণের কামনা সকল লব্ধ হইয়া থাকে তথাপি সাক্ষাৎ ভগবদুপাসনা দ্বারা যে বিভিন্ন ফলোদয় হইয়া থাকে তাহা এই শ্লোকে বর্ণিত হইল।

তেষাং=তত্তদ্দেবতা ভক্তানাং, সেই সেই দেবতা উপাসকগণের। অল্পমেধসাং=(মেধস্) মন্দপ্রজ্ঞত্বেন বস্তুবিবেকাসমর্থানাং, মন্দবুদ্ধিপ্রযুক্ত নিত্যানিত্য বস্তুফল বিবেকাসমর্থ ব্যক্তিগণের। তৎফলং=তত্তদ্দেবতারাধনজং ফলং, সেই সেই দেবতারাধনা প্রসূত ফল সকল। অন্তবৎ=বিনাশি। দেবযজঃ=মদন্য দেবতারাধনপরাঃ, ভগবান্ ব্যতীত অন্যান্য দেবতাগণের উপাসক সকল। যান্তি=প্রাপ্নুবন্তি, লাভ করেন। মদ্ভক্তাঃ=আর্ত্তাদিত্রয়ঃ সকামাঃ প্রথমং মৎপ্রসাদাৎ অভীষ্টান্ কামান্ প্রাপ্নুবন্তি, অপিশব্দ প্রয়োগাৎ তত্তোমদুপাসনা পরিপাকাৎ মামনন্তমানন্দমূলমীশ্বরমপি, আর্ত্তাদিত্রয় সকামী প্রথমে ভগবানের প্রসাদে তাঁহাদিগের স্বীয় স্বীয় অভীষ্টফল লাভ করেন, অপিশব্দ ব্যবহার করিয়া ইহাই ইঙ্গিত করিলেন যে, সকামী ভগবদুপাসকগণেরা তাহাদিগের উপাসনার পরিপাকাবস্থায় অনন্তানন্দ পরমেশ্বরকে লাভ করিয়া থাকেন।

দেবতা উপাসকগণ কোন স্থায়ীফল লাভ করিতে পারেন না, তাহাই ভগবান্ বিশেষ করিয়া নির্দ্দেশ করিলেন। ইন্দ্রাদি দেবগণকে উপাসনা করিয়া উপাসকগণ মৃত্যুর পর কামলোক ও দেবলোকে বাস করেন। কিন্তু যিনি নিরুপাধিক নির্গুণ ব্রহ্মের উপাসনা করেন তিনি দেহান্তে ব্রহ্মলোক প্রাপ্ত হন। কামলোকে ও দেবলোকে বাস করিলে আত্মার পুনরাবৃত্তি অর্থাৎ আবর্ত্তন হয়, কিন্তু যিনি ব্রহ্মকে উপাসনা করিয়া ব্রহ্মলোক প্রাপ্ত হন তাঁহার আর পুনর্জ্জন্ম হয় না, তিনি নির্ব্বাণমুক্তি লাভ করেন। দেবোপাসকগণ দেবত্ব লাভ করেন এবং ব্রহ্মোপাসকগণ ব্রহ্মত্ব লাভ করিয়া থাকেন। উপাস্য উপাসকের একীকরণকে উপাসনা বলে। উপাসনাবলে মানবপ্রকৃতি গঠিত হয়, তজ্জন্য "উপাসকানাং কার্য্যার্থং ব্রহ্মণো রূপকল্পনা।" অতএব সত্ত্ব রজঃ স্তমোগুণানুসারে মানব নিরুপাধিক ও নির্গুণব্রহ্মকে রূপবিশিষ্ট করিয়া স্বীয় আত্মার উন্নতির জন্য উপাসনা করিয়া থাকেন। কিন্তু ইঁহারা সকলেই অবিবেকী, কারণ আত্মা অপ্রকাশ ও রূপশূন্য ॥ ২৩ ॥

23. Compare verse 12 Book IV. Men pursuing objects of desire worship gods, for by that means speedily are their objects gained. The *Shruthe* says "As one wishes to be, the gods make him accordingly." In the same way are gods made according to the nature of man which is spiritual, essential and carnal. The gods whose nature is spiritual, lead their worshippers to a spiritual life, those who are worldly, make their followers attached to worldly objects and those who are viscious lead their adorers to a sinful life. Says Srikrishna—These are little-minded men for they confine their view to My human form and do not look to My real essence which is Sublime.

অব্যক্তং ব্যক্তিমাপন্নং, মন্যন্তে মামবুদ্ধয়ঃ।
পরংভাবমজানন্তঃ, মমাব্যয় মনুত্তমম্ ॥ ২৪ ॥

অবুদ্ধয়ঃ, মম অব্যক্তং অব্যয়ং, অনুত্তমং, পরংভাবং অজানন্তঃ (সন্তঃ) মাং ব্যক্তিং আপন্নং মন্যন্তে ॥ ২৪ ॥

অবিবেকিগণ অপ্রকাশ, রূপশূন্য, সর্ব্বোৎকৃষ্ট, সর্ব্বকারণ স্বরূপ আমার ভাব না জানিয়া আমাকে ব্যক্তি ভাবাপন্ন মনে করে ॥ ২৪ ॥

24. The ignorant assign material forms to Me for they know not that I am unmanifest, changeless unexcelled and the First cause of all.

স্বামী। ননু চ সমানে প্রয়াসে মহতি চ ফলবিশেষে সতি সর্ব্বেঽপি কিমিতি দেবতান্তরং হিত্বাত্বাং এব ন ভজন্তি তত্র আহ অব্যক্তং ইতি। অব্যক্তং—প্রপঞ্চাতীতং মাং ব্যক্তিং—মনুষ্য মৎস্য কূর্ম্মাদিভাবং প্রাপ্তং, অল্পবুদ্ধয়ঃ মন্যন্তে, তত্রহেতুঃ মম পরং ভাবং—স্বরূপং অজানন্তঃ, কথম্ভূতং অব্যয়ং নিত্যং, নবিদ্যতে উত্তমভাবঃ যস্মাৎ তং মদ্ভাবং, অতঃ জগৎরক্ষণার্থং লীলয়াবিষ্কৃত নানা বিশুদ্ধোর্জ্জিত সত্ত্বমূর্ত্তিং মাং পরমেশ্বরং কর্ম্মনির্ম্মিত ভৌতিকদেহং দেবতান্তর সমং পশ্যন্তঃ মন্দমতয়ঃ মাং ন অতীবাদ্রিয়ন্তে, প্রত্যুত ক্ষিপ্রফলদং দেবতান্তরং এব ভজন্তে, তে চ উক্ত প্রকারেণ অন্তবৎফলং প্রাপ্নুবন্তি ইত্যর্থঃ ॥ ২৪ ॥

এবং ভগবদ্ভজনস্য সর্ব্বোত্তমফলকত্বেপি কথং প্রায়েণ প্রাণিনো ভগবদ্বিমুখা ইত্যত্র হেতুমাহ ভগবান্, ভগবানের উপাসনা দ্বারা এবম্বিধ সর্ব্বোৎকৃষ্ট ফললাভ সত্ত্বেও কি জন্য প্রায়শঃ প্রাণিবর্গ ভগবানের অভিমুখে প্রধাবিত হয় না, তাহা নির্দ্দেশ করিবার জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

অবুদ্ধয়ঃ=আত্মবিবেকশূন্যাঃ, অবিবেকিনঃ। মম=পরমাত্মনঃ, পরমাত্মার। অব্যক্তং=অপ্রকাশং, প্রপঞ্চাতীতং, অবাঙ্মনসপ্রত্যক্ষ পরিদৃশ্যমানজগতাতীত। অব্যয়ং=নিত্যং ব্যয়রহিতং, রূপান্তর পরিশূন্য। অনুত্তমং=সর্ব্বোৎকৃষ্টমনতিশয়াদ্বিতীয় পরমানন্দঘনমনন্তং, সর্ব্বোৎকৃষ্ট অদ্বিতীয় পরমানন্দময়। পরং=সর্ব্বকারণরূপং, সর্ব্বভূতের বীজস্বরূপ। ভাবং=স্বরূপং। অজানন্তঃ=জীবানুকার্য্য দর্শনাজ্জীবমেব কঞ্চিন্মাং মন্যতে ততো মামীশ্বরত্বেনাভিমতং বিহায় প্রসিদ্ধং দেবতান্তরমেব ভজন্তে, সামান্য জীবের ন্যায় আমার কার্য্যদর্শন করিয়া অনভিজ্ঞ লোকে আমাকে ঈশ্বর জ্ঞান না করিয়া অন্য দেবতার উপাসনা করিয়া থাকে। মাং ব্যক্তিং আপন্নং মন্যন্তে=মাং মনুষ্য মৎস্যকূর্ম্মাদিভাবং প্রাপ্তংমন্যন্তে, আমাকে মনুষ্য মৎস্যকূর্ম্মাদি ভাবপ্রাপ্ত মনে করে।

নাহং প্রকাশঃ সর্ব্বস্য, যোগমায়া সমাবৃতঃ।
মূঢ়োঽয়ং নাভি জানাতি, লোকোমাজমব্যয়ম্ ॥ ২৫ ॥

অহং সর্ব্বস্য ন প্রকাশঃ। যোগমায়া সমাবৃতঃ মূঢ়ঃ অয়ং লোকঃ অজং অব্যয়ং মাং ন অভিজানাতি ॥ ২৫ ॥

আমি সকলের নিকট প্রকাশিত নহি। অজ্ঞ লোকেরা যোগমায়াচ্ছন্ন হইয়া জন্ম-জরা-মরণ পরিশূন্য আমাকে জানে না ॥ ২৫ ॥

25. I am not known to all. The ignorant men wrapped in nature's delusion know Me not as increate and inexhaustible.

মানুষ পঞ্চমহাভূত দ্বারা বিনির্ম্মিত বলিয়া ভূতাত্মক বস্তুতে সত্বরাকৃষ্ট হয়। ভগবান্ শ্রীকৃষ্ণের অনুত্তম নিত্যরূপ অবধারণ করিতে অসমর্থ হইয়া অল্পবুদ্ধি মানবগণ তদীয় রূপান্তর বিশিষ্টমূর্ত্তি দ্বারা তিনি বাসুদেব অথবা মৎস্যকূর্ম্মাদি দশঅবতাররূপে পৃথিবীতে অবতীর্ণ হইয়াছিলেন, তাহাতেই আকৃষ্ট হইয়া সেই সেই দেবমূর্ত্তিকে আরাধনা করে। পরমাত্মার শ্রেষ্ঠ প্রকৃতিতে অন্ধ হইয়া তদীয় নিকৃষ্ট প্রকৃতির অনুসরণ করে, এবং তজ্জন্য এই অজ্ঞ লোকসকল তাহাদিগের উপাসনাদ্বারা সেই সেই দেবমূর্ত্তিতে অল্পমাত্র ক্ষণস্থায়ী যে শক্তি সঞ্চারিত থাকে তাহাই লাভ করে। যে চিরস্থায়ী মহাশক্তি অব্যয় অপ্রকাশ রূপ পরিশূন্য পরমাত্মার নিমজ্জিত আছে, তাহা ঐ সকল দেবতার উপাসকগণ লাভ করিতে পারে না। সেই মহাশক্তি যোগমায়াদ্বারা আচ্ছন্ন বলিয়া মূঢ় ব্যক্তিরা তাহাকে অবধারণ করিতে পারে না ॥ ২৪ ॥

24, Why do men worship forms when they know that *Mukti* cannot be obtained without the worship of the universal spirit ? In reply to such a question of Arjuna, Srikrshna puts in this verse. Men being made of matter they are generally attached to material forms and hence they cannot easily comprehend the unmanifested and changeless essence of the Supreme Being. In this respect they are led away by *Má'yá*.

স্বামী। তেষাং স্বাজ্ঞানে হেতুং আহ নাহমিতি। সর্ব্বস্য লোকস্য ন অহং প্রকাশঃ—প্রকট নভবামি, কিন্তু মদ্ভক্তানাং এব, যতঃ যোগমায়য়া সমাবৃতঃ, যোগঃ—যুক্তিঃ মদীয়ঃ কঃ অপি অচিন্ত্যঃ, প্রজ্ঞা-বিলাসঃ সঃ এব; মায়া—অঘটমান ঘটনাপটীয়স্ত্বাৎ—তয়া সংছন্নঃ, অতএব মৎস্বরূপজ্ঞানে মূঢ়ঃ সন্ অয়ং লোকঃ অজং অব্যয়ঞ্চ মাং ন জানাতি ইতি ॥ ২৫ ॥

তদবিবেকরূপমজ্ঞানং নিমিত্তং ইত্যুচ্যতে নাহমিতি, কি জন্য মানবের এই অবিবেকতা উপস্থিত হয়, তাহাই ভগবান্ নির্দ্দেশ করিতেছেন।

অহং = পরমাত্মা, বাসুদেবঃ। সর্ব্বস্য = সর্ব্বলোকস্য, সকল লোকের নিকট। ন প্রকাশঃ = স্বেন রূপেণ প্রকটোনভবামি, কিন্তু কেশাঞ্চিন্মদ্ভক্তানামেব প্রকটোভবামি, আমার স্বীয়রূপে কাহারও নিকট আমি প্রকাশিত নহি, কিন্তু আমার ভক্তের মধ্যে কোন কোন ব্যক্তির নিকট আমি প্রকাশিত আছি। মূঢ় = আবৃত জ্ঞানঃ, মায়াচ্ছন্ন ব্যক্তিগণ অর্থাৎ আত্মজ্ঞান বিহীন অবিবেকিগণ। যোগমায়া = যোগো গুণানাং যুক্তির্ঘটনং সৈবমায়া যোগমায়া, যে ত্রিগুণ সকলের যোগবশতঃ মায়ার উৎপত্তি হয়, তাহাকে যোগমায়া বলে। সমাবৃতঃ = সমাচ্ছন্ন। মাং অজং অব্যয়ং = অনাদ্যনন্তং পরমেশ্বরং, জন্মমরণ রহিত পরমেশ্বরকে।

মানব ত্রিগুণাত্মিকা প্রকৃতিদ্বারা সমাচ্ছন্ন হইয়া মায়াতীত ব্রহ্মকে অবগত হইতে পারে না। ত্রিগুণের অতীত না হইলে জরামরণ রহিত আত্মাকে উপলব্ধি করিতে পারা যায় না। পাতঞ্জল বলিয়াছেন, "বৃত্তিসারূপ্যমিতরত্র" যোগভ্রষ্টাবস্থায় পুরুষ পুরুষত্ব বিহীন হইয়া, প্রকৃতির ন্যায় প্রতীয়মান হয়। পুরুষ অজ অব্যয় কিন্তু প্রকৃতি জন্মজরা মরণশীল। ত্রিগুণের সমষ্টিদ্বারা যে প্রকৃতি বা মায়ার উৎপত্তি হইয়াছে, তাহাকে ভগবান্ যোগমায়া বলিয়া নির্দ্দেশ করিলেন। এই মায়াদ্বারা সমাচ্ছন্ন থাকিয়া জীবগণ সেই চিন্ময়ব্রহ্মকে গ্রহণ করিতে অসমর্থ হইয়াছে। পাঠক স্মরণ রাখিবেন, এই সপ্তম অধ্যায়ের নাম বিজ্ঞান-যোগ। আমাদিগের মধ্যে অনেক মহাত্মা আত্মা সম্বন্ধে সত্যজ্ঞান লাভ করিয়াছেন, কিন্তু আত্মজ্ঞান অতি অল্প লোকের ভাগ্যে লাভ হইয়া থাকে। যেমন আজীবন তমসাচ্ছন্ন ব্যক্তিকে বিশেষ করিয়া বুঝাইয়া দিলেও আলোক কিরূপ পদার্থ তাহা সম্যক্‌রূপে উপলব্ধি করিতে পারে না, মায়াচ্ছন্ন ব্যক্তিও তদ্রূপ আত্মার স্বরূপ পরিগ্রহণ করিতে সমর্থ হয় না। কালও মায়ার অতীত পরমাত্মার অপ্রত্যক্ষ কিছুই নাই, কিন্তু তিনি সকলের নিকট অপ্রত্যক্ষ ॥২৫॥

25. The universal soul is changeless, unexcelled and the great cause of all. It is also increate and inexhaustible. These are not known to ignorant men who led away by pains and passions of this world adore God in various forms. Two reasons are attributed to this ignorance ( I ) material man cannot easily comprehend the immaterial and supreme nature of the soul. ( II ) The soul of man owing to its natural affinity to the Universal soul longs to see it whence it has sprung but the nature of material man, *Má'yá* prevents this seeing. I have rendered *Yogmá'yá* by nature's delusion. It literally means the ignorance which springs from the triune nature of man. This ignorance like a thick cloud covers the light of spiritual wisdom. Arnold renders *Yogmá'yá* by magic veil

বেদাহং সমতীতানি, বর্ত্তমানানিচার্জ্জুন।
ভবিষ্যাণি চ ভূতানি, মান্তু বেদনকশ্চন ॥ ২৬ ॥

ভোঃ অর্জ্জুন! অহং সং অতীতানি বর্ত্তমানানিচ ভবিষ্যাণিচ ভূতানি বেদ। তুমাং কশ্চন নবেদ ॥ ২৬ ॥

হে অর্জ্জুন! আমি অতীতকাল, বর্ত্তমান এবং ভবিষ্যৎ কালবর্ত্তী স্থাবর জঙ্গম ভূত সকল জানি। কিন্তু আমাকে কেহই জানিতেছে না ॥ ২৬ ॥

26. O Arjuna! I know things that have been, things that are and things that shall hereafter be. But few know Me.

---

of shows which I think is scarcely correct. As the full effulgence of the sun falls on the eye as soon as the clouds melt away, so as soon as the soul of man transcends his triune nature it sees the soul in its true aspect. The past, the present and the future are alike known to God who is beyond the range of Ma´ya´.

স্বামী। সর্ব্বোত্তমং মৎস্বরূপ মজানন্তঃ ইতি উক্তং তৎএব স্বস্য সর্ব্বোত্তমত্বং অনাবৃত জ্ঞান শক্তিত্বেন দর্শয়ন্ অন্যেষাং অজ্ঞানং এব আহ-বেদাহং ইতি। সমতীতানি—বিনষ্টানি বর্ত্তমানানিচ ভাবীনিচ ত্রিকালবর্ত্তীনি ভূতানি স্থাবরজঙ্গমানি সর্ব্বাণি অহং বেদ—জানামি, মায়াশ্রয়ত্বাৎ, মম তস্যাঃ স্বাশ্রয় ব্যামোহকত্বাভাবাৎ, মাং তু কঃ অপি ন বেত্তি মন্মায়া-মোহিতত্বাৎ, প্রসিদ্ধং হি লোকে মায়ায়াঃ স্বাশ্রয়াধীনত্বং অন্যমোহকত্বং চ ইতি ॥ ২৬ ॥

অতোমায়য়া স্বাধীনয়া সর্ব্বব্যামোহকত্বাৎ স্বয়ং প্রতিবদ্ধজ্ঞানত্বাৎ অহং অপ্রতিবদ্ধ-সর্ব্ববিজ্ঞানঃ মায়য়াঃ সর্ব্বান্ লোকান্ মোহয়ন্নপি।

সমতীতানি=সমতিক্রান্তানি, চিরবিনষ্টানি, যাহা সম্যক্ অতীত হইয়াছে। ভূতানি=কালত্রয়বর্ত্তীনি স্থাবরজঙ্গমাত্মকানি সর্ব্বানি; ভূত ভবিষ্যৎ বর্ত্তমান ত্রিকালবর্ত্তী স্থাবর-জঙ্গমাত্মক সমস্ত ভূত। বেদ=জানামি=হে অর্জ্জুন অতোঽহং সর্ব্বজ্ঞঃ পরমেশ্বর। তু=অজ্ঞানতারূপ প্রতিবন্ধকতা প্রদর্শন জন্য তু শব্দ ব্যবহার হইয়াছে। মাং=সর্ব্বদর্শিনমপি মায়াবিনমিব, সর্ব্বদর্শী হইলেও মায়াবিশিষ্ট। কশ্চন=মদনুগ্রহভাজনং মদ্ভক্তং বিনা কোপি, অর্থাৎ অভক্তগণ। নবেদ=মত্তত্ত্ব জ্ঞানাভাবাদেব প্রায়েণ প্রাণিনঃ মাং নভজন্তে, মায়ামুগ্ধ হইয়া তত্ত্বজ্ঞানের অভাব বশতঃ জানিতে পারে না।

ভক্তির মাহাত্ম্য প্রকাশ করিয়া ভগবান্ ইহাই নির্দ্দেশ করিলেন যে, আমি ভক্তের নিকট চিরপ্রকাশিত। যেমন সূর্য্যোদয়ে তমোরাশি তিরোহিত হয়, তদ্রূপ ভগবদ্ভক্তি

ইচ্ছাদ্বেষ সমুত্থেন, দ্বন্দ্বমোহেন ভারত।
সর্ব্বভূতানি সংমোহং, সর্গেযান্তি পরন্তপ ॥ ২৭ ॥

ভোঃ পরন্তপ! ভারত! সর্ব্বভূতানি সর্গে ইচ্ছাদ্বেষ সমুত্থেন দ্বন্দ্বমোহেন সংমোহং যান্তি ॥ ২৭ ॥

হে শক্রতাপন! হে ভরতবংশোদ্ভব! স্থূল দেহ প্রাপ্ত হইলে সমস্ত প্রাণিগণই ইচ্ছাদ্বেষ সমুদ্ভব শীতোষ্ণ সুখ দুঃখাদি দ্বন্দ্ব দ্বারা মোহপ্রাপ্ত হয় ॥ ২৭ ॥

27. O Descendant of Bharatha! destroyer of enemies; all creatures when they assume the mortal coil are bewildered by the delusion of contrary emotions arising from desire and hatred.

মায়াবরণ বিমুক্ত করিয়া পরমাত্মার বিমলচ্ছবি প্রকাশিত করে। অভক্তগণের চক্ষে বাসুদেব জরামরণপূর্ণ মানব মাত্র। তাহাদিগের নিকট তিনি কেবল বৃন্দাবনবিহারী, গোপীজন মনোবল্লভ, যমুনাতট-নিকুঞ্জে-বংশীধারী, অথবা কুরুক্ষেত্র সমরে প্রধান নেতা। কিন্তু যিনি জ্ঞানচক্ষে ভক্তিপূর্ণ হৃদয়ে শ্রীকৃষ্ণের উপাসনা করেন, তিনি তাঁহাকে জন্ম-মরণ রহিতঅনন্ত দেব, ভক্তের পরিত্রাতা, ত্রিকালজ্ঞ সর্ব্বব্যাপী ও সর্ব্বেশ্বর বলিয়া অবগত হন। পরমাত্মার এই অনুত্তম ভাব যিনি অবগত হইতে পারেন নাই, যিনি আত্মাকে দেহাদির ন্যায় জরা-মরণ-পূর্ণ বিবেচনা করিয়া পার্থিব বিষয়ে নিমজ্জিত থাকেন, তাঁহার ভাগ্যে নির্ব্বাণমুক্তি অসম্ভব। ইচ্ছাদ্বেষ সমুত্থিত মায়াবরণ দ্বারা তাঁহার আত্মজ্ঞান সমাচ্ছন্ন থাকে। পরমাত্মার এই অলৌকিক ভাব অবগত হইতে না পারিলে মানবাত্মা কখনই কর্ম্মপাশ বিচ্ছিন্ন করিতে পারে না ॥ ২৬ ॥

26. Srekrishna here speaks about the soul uncovered by the veil of Ma´ya´. When the Soul transcends the triune nature, the present, past and the future all appear to it as clear as the sunlight. This verse may also be explained in another way. The ignorant men who see Bashu-Deva in His mortal form, worship Him as such without knowing that He has a higher nature in which He appears as the universal soul.

স্বামী। তৎএবং মায়া বিষয়ত্বেন জীবানাং পরমেশ্বর জ্ঞানং উক্তং তত্রএব অজ্ঞানস্য

দৃঢ়ত্বে কারণং আহ ইচ্ছাইতি। সৃজ্যতে ইতি সর্গঃ সর্গে—স্থূল দেহোৎপত্তৌ সত্যাং তদনুকূলে ইচ্ছা, তৎপ্রতিকূলে চ দ্বেষঃ তাভ্যাং সমুত্থঃ—সমুদ্ভূতঃ যঃ শীতোষ্ণ সুখ দুঃখাদি দ্বন্দ্বনিমিত্ত মোহঃ বিবেকভ্রংশঃ তেন সর্ব্বাণি ভূতানি সম্মোহং যান্তি অহমেব সুখী দুঃখী চ ইতি গাঢ়তরং অভিনিবেশং প্রাপ্নুবন্তি, অতঃতানি মজ্জ্ঞানাভাবাৎ মাং ন ভজন্তি ইতি ভাবঃ ॥ ২৭ ॥

যোগমায়াং ভগবত্তত্ত্ব বিজ্ঞান প্রতিবন্ধে হেতুমুক্ত্বা দেহেন্দ্রিয় সংঘাতাভিমানাতিশয় পূর্ব্বকং ভোগাভিনিবেশং হেত্বন্তরমাহ, যোগমায়াকে ভগবত্তত্ত্ব বিজ্ঞানের প্রতিবন্ধক নির্দ্দেশ করিয়া, ভগবান্ এই শ্লোকে দেহেন্দ্রিয় সংঘাত জনিত অহং ইত্যাদি দেহাভিমানকে ভগবানের তত্ত্ব নিরূপণের দ্বিতীয় প্রতিবন্ধক নির্দ্দেশ করিলেন।

পরন্তপ=পরান্ তাপয়তি, শক্রতাপন। সর্গে=( সৃজ=সৃষ্টি ) স্থূলদেহোৎপত্তৌ সত্যাং, স্থূলদেহ উৎপন্ন হইলে। ইচ্ছাদ্বেষ সমুত্থেন=ইচ্ছা চ দ্বেষশ্চ ইচ্ছাদ্বেষৌ তাভ্যাং সমুত্থঃ ( সং—উৎ—স্থা+ড ) তেন ইচ্ছাদ্বেষ সমুত্থেন, অভিমত বিষয় প্রাপ্তির বাসনাকে ইচ্ছা বলে। ইপ্সিত বিষয় অপ্রাপ্তজনিত মনোবিকারকে দ্বেষ বলে। দ্বন্দ্বমোহেন=শীতোষ্ণ সুখ দুঃখাদি দ্বন্দ্বনিমিত্তেন মোহেন অহং সুখী অহং দুঃখী ইত্যাদি বিপর্য্যয়েন। সংমোহং=বিবেকাযোগ্যত্বং, নিত্যানিত্যাবধারণাসমর্থ।

দ্বিবিধ কারণ বশতঃ প্রাণিগণ পরমেশ্বরের তত্ত্ব নিরূপণ করিতে অসমর্থ হইতেছে। প্রথমতঃ তাহারা যোগমায়া দ্বারা সমাচ্ছন্ন, এবং দ্বিতীয়তঃ রাগ দ্বেষ শীতোষ্ণ সুখ দুঃখাদি রূপ দ্বন্দ্বদ্বারা বিচলিত হইয়া নিত্যানিত্য বিষয়ের পার্থক্য অবধারণ করিতে অসমর্থ হয়। জীবগণ স্থূলদেহ পরিগ্রহ করিবা মাত্র তাহাদিগের কামনার অনুকূলে ইচ্ছা ও প্রতিকূলে বিদ্বেষোৎপন্ন হয়। পূর্ব্বজন্মার্জ্জিত স্মৃতি বশতঃ নবপ্রসূত বালক ক্ষুধার্ত্ত হইলে ক্রন্দন ও ক্ষুৎপিপাসা নিবৃত্তি হইলে প্রফুল্লচিত্ত হয়। এই স্মৃতি বশবর্ত্তী হইয়া শনৈঃ শনৈঃ বয়োবৃদ্ধি সহকারে ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ শীতোষ্ণ ইত্যাদি দ্বন্দ্ব উপস্থিত হয়, সমস্ত প্রাণী আজন্ম রাগদ্বেষ ব্যাকুলিতান্তঃকরণ বশতঃ পরমাত্মার সত্তা উপলব্ধি করিতে পারে না। ভগবান্ অর্জ্জুনকে ভারত সম্বোধন করিয়া তদীয় পবিত্রকুলের মহিমা তাঁহার স্মৃতিপথে উত্তেজিত করতঃ দ্বন্দ্বমোহাখ্য শক্রকে তিনিই জয় করিতে পারিবেন মনে করিয়া তাঁহাকে পরন্তপ বলিয়া সম্বোধন করিলেন ॥ ২৭ ॥

27. Two reasons are assigned for the darkness of the soul ( I ) the Ma´ya´ or the nature of the animal soul and ( II ) the contrary emotions or as Mr Telang calls them "pairs of opposites," i, e, ´opposite emotions of heat and cold, pain and pleasure, sorrow and joy, hunger and fulness. A child after its birth cries for food and laughs when its hunger is

যেষাং ত্বন্তগতং পাপং, জনানাং পুণ্য কর্ম্মণাং।
তে দ্বন্দ্ব মোহ নির্ম্মুক্তা, ভজন্তে মাং দৃঢ়ব্রতাঃ ॥ ২৮ ॥

তু যেষাং পুণ্য কর্ম্মণাং জনানাং পাপং অন্তগতং, তে দ্বন্দ্বমোহ নির্ম্মুক্তাঃ দৃঢ়ব্রতাঃ মাং ভজন্তে ॥ ২৮ ॥

কিন্তু যে সকল পুণ্য কর্ম্মানুষ্ঠানকারী মনুষ্যগণের পাপ বিনষ্ট হইয়াছে, তাহারা সুখ দুঃখ ইচ্ছা দ্বেষরূপ দ্বন্দ্ব জনিত মোহ হইতে বিমুক্ত হইয়া দৃঢ় সংকল্প পূর্ব্বক আমাকে ভজনা করে ॥ ২৮ ॥

28. But men of virtuous deeds whose sins have disappeared and who are freed from the delusion of contending passions, worship Me with unflinching devotion.

satisfied, in this it acts according to the habits of its previous life. These "pairs of opposites" are attached to the grosser body, and they develop with its development. The word "সর্গে" in this verse means after the birth i, e, after the soul has been encased in its mortal frame. Arjuna is called Bharatha i, e, descendant of the great Bharatha King after whom India is called *Bharathabarsha*. King Bharatha was the son of Dushmantha and Sakunthala whose loves were sung by the immortal bard Kalidasa. Arjuna is also called Destroyer of enemies. Srikrishna reminds him of his great forefathers and his own power as a warrior, with the object that he is fit to overcome Ma'ya' or pairs of opposites.

স্বামী। কুতঃ তর্হি কেচনত্বাং ভজন্তঃ দৃশ্যন্তে তত্র আহ যেষাং ইতি। যেষাং তু পুণ্যাচরণশীলানাং সর্ব্বপ্রতিবন্ধকং পাপং অন্তগতং—নষ্টং তে দ্বন্দ্ব নিমিত্তেন মোহেন বিনির্ম্মুক্তাঃ দৃঢ়ব্রতাঃ—একান্তিনঃ সন্তঃ মাং ভজন্তি ॥ ২৮ ॥

যদি সর্ব্বভূতানি সংমোহং যান্তি কথং তর্হি "চতুর্ব্বিধাভজন্তে মাং" ইত্যুক্তং সত্যং সুকৃতাতিশয়েন তেষাং ক্ষীণপাপত্বাং, যদি সকল প্রাণীই যোগমায়ার দ্বারা মোহিত হয়, তবে আর্ত্তাদি চতুর্ব্বিধ লোকে ভগবান্‌কে উপাসনা করে তাহা কি প্রকারে সত্য হইতে পারে, এই বিরোধ পরিহার মানসে ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

জরামরণমোক্ষায়, মামাশ্রিত্য যতন্তি যে।
তে ব্রহ্ম তদ্বিদুঃকৃৎস্নং, অধ্যাত্মং কর্ম্মচাখিলম্ ॥ ২৯ ॥

---

যে জরামরণ-মোক্ষায় মাং আশ্রিত্য যতন্তি, তে তৎব্রহ্ম, কৃৎস্নং অধ্যাত্মং, অখিলং কর্ম্ম চ বিদুঃ ॥ ২৯ ॥

যাঁহারা জরামরণ বিমোচনার্থ আমাকে আশ্রয় করিয়া সাধন করিতে থাকেন, তাঁহারা সেই পরব্রহ্মকে ও সমস্ত আত্মতত্ত্ব এবং তৎসাধনীভূত সমস্ত কর্ম্ম জানিতে পারেন ॥ ২৯ ॥

29. Those who for deliverance from death and decay worship Me as manifested in this creation, at last come to know about the unmanifested Brahma, the individual soul and all the works ( karma ) that lead to their knowledge.

---

পুণ্যকর্ম্মণাং=অনেক জন্মসু পুণ্যাচরণশীলানাং। অন্তগতং=অবসানপ্রাপ্তং বিনষ্টং ইত্যর্থঃ। দ্বন্দ্বমোহ নির্ম্মুক্তাঃ=রাগদ্বেষাদি নিবন্ধন বিপর্য্যাসেন স্বতএব নির্ম্মুক্তাঃ। দৃঢ়ব্রতাঃ=অচাল্য সংকল্পাঃ, সর্ব্বথা ভগবানেব ভজনীয়ঃ স চ এবং রূপএব ইতি প্রমাণ জনিতা প্রামাণ্য শঙ্কাশূন্য বিজ্ঞানাঃ। অর্থাৎ অনন্য মনে ভগবান্ কে যিনি ভজনা করেন।

অপর পক্ষে কি প্রকার ব্যক্তিগণ আত্মতত্ত্ব লাভ করিতে পারেন তাহা ভগবান্ নির্দ্দেশ করিতেছেন। পূর্ব্বশ্লোকে "সর্ব্বভূতানি সংমোহং যান্তি" উক্ত হইয়াছে, অর্থাৎ সকল প্রাণীই যোগমায়াদ্বারা সংমোহিত হয়, কিন্তু ষোড়শ শ্লোকে কথিত হইয়াছে যে, আর্ত্ত, অর্থার্থী, জিজ্ঞাসু, ও জ্ঞানী এই চতুর্ব্বিধ ভক্ত ঈশ্বরের আরাধনা করিয়া থাকেন। এই উভয় শ্লোকের বিরোধ পরিহার মানসে ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। কর্ম্মযোগের অনুষ্ঠান দ্বারা যাঁহাদিগের পাপ বিনষ্ট হইয়াছে ও দ্বন্দ্বমোহ অপনীত হইয়াছে, তাঁহারা অচল ভক্তির দ্বারা ভগবান্ কে লাভ করিয়া থাকেন। ফল কথা ভগবদ্ভক্তি ভিন্ন এই দ্বন্দ্বমোহের হস্ত হইতে পরিত্রাণের অন্য উপায় নাই। অপিচ কর্ম্মযোগানুষ্ঠান দ্বারা বহুজন্মার্জ্জিত পাপ বিনষ্ট না হইলে ভক্তিযোগের উদয় হয় না। অতএব ইহাই স্থিরীকৃত হইল, নিষ্কামভাবে সর্ব্বভূতের উপকারার্থ কর্ম্মযোগের অনুষ্ঠান না করিলে মানবজীবনে কখনই আত্মতত্ত্ব লাভ হইতে পারে না ॥ ২৮ ॥

28. By men of virtuous deeds is meant the souls performing virtuous deeds during many a previous birth. By continually working for the good of all creatures, the soul is cleansed of its impurities when gradually the delusion arising from contrary emotions disappears. It is said in the preceding verse that all souls when they assume the mortal frame become subject to delusion ( Ma´ya´ ) and they cannot conceive God. Again in verse 26 it is said that 4 classes of virtuous men do conceive God. This verse is inserted to reconcile this seeming discrepancey.

স্বামী। এবঞ্চ মাং ভজন্তঃ তে সর্ব্বংবিজ্ঞেয়ং বিজ্ঞায় কৃতার্থাঃ ভবন্তি ইতি আহ জরা ইতি। জরামরণয়োঃ নিরসনার্থং মামাশ্রিত্য যে প্রযতন্তে তে তৎপরংব্রহ্ম বিদুঃ। কৃৎস্নং অধ্যাত্মং চ বিদুঃ। যেন তৎপ্রাপ্তিব্যং তং দেহাদি ব্যতিরিক্তং শুদ্ধং আত্মানং চ জানন্তি ইত্যর্থঃ। তৎসাধনভূতং অখিলং সরহস্যং কর্ম্মচ জানন্তি ইত্যর্থঃ ॥ ২৯ ॥

তে কিমর্থং ভজন্ত ইত্যুচ্যতে জরেতি, কি জন্য এবং কি প্রকারে ভগবান্‌কে ভজনা করিতে হইবে, তাহা এই শ্লোকে বর্ণিত হইতেছে।

জরামরণমোক্ষায়=জরামরণাদি বিবিধ দুঃসহ সংসার দুঃখ নিরাসায়, জরামৃত্যু ইত্যাদি বিবিধ প্রকার সাংসারিক দুঃখ নিবারণ জন্য। মাং=সগুণং ভগবন্তং, সগুণ সাকার ( সপ্রপঞ্চ ) ঈশ্বরকে। আশ্রিত্য=ইতর সর্ব্ববৈমুখ্যেন শরণং গত্বা, সমস্ত পার্থিব বিষয় পরিত্যাগ পুরঃসর অনন্য মনে সগুণ ও সাকার ব্রহ্মের আশ্রয় গ্রহণপূর্ব্বক। যতন্তি=( যতন্তে আর্ষ প্রয়োগ ) মদর্পিতানি ফলাভি সন্ধিশূন্যানি বিহিতানি কর্ম্মাণি কুর্ব্বন্তি, সমস্ত কর্ম্মফলের আশা পরিত্যাগ করিয়া পরমেশ্বরে অর্পণ করিবার নিমিত্ত বিহিত কর্ম্মানুষ্ঠান করেন। তং=প্রসিদ্ধং জগৎকারণং মায়াধিষ্ঠানং শুদ্ধং পরং, সেই জগৎকারণ অন্ধরূপ মায়াস্কন্ধে আরোপিত পঙ্গুরূপ বিশুদ্ধ পরমাত্মা। ব্রহ্ম=নির্গুণং তৎপদলক্ষ্যং মাং, তৎপদবাচ্য নিরাকার প্রপঞ্চাতীত নির্গুণ পরমাত্মাকে। কৃৎস্নং অধ্যাত্মং=সমস্তং প্রত্যগাত্ম বিষয়ং, প্রত্যেক জীবের আত্মার সমষ্টিভূত আত্মার বিষয়কে। আত্মানং শরীরমধিকৃত্য প্রকাশমানং কৃৎস্নং উপাধ্য পরিচ্ছিন্নং ত্বংপদলক্ষ্যং, স্থূলদেহাবচ্ছিন্ন ত্বংপদবাচ্য আত্মার সমগ্র বিষয়কে। অখিলং কর্ম্ম=তদুভয়বেদনসাধনং গুরূপসদন শ্রবণ মননাদ্যখিলং নিরবশেষং ফলাব্যভিচারি, তৎ ও ত্বং উভয় পদার্থের সাধনভূত গুরূপদেশ ও শ্রবণ মনন নিদিধ্যাসন ইত্যাদি সমস্ত কর্ম্ম।

কি প্রকারে এবং কোন্ ফল লাভার্থে ঈশ্বরের আরাধনা করিতে হইবেক, তাহাই ভগবান্ নির্দ্দেশ করিতেছেন। জরামরণ নিবারণার্থে অর্থাৎ নির্ব্বাণ মুক্তির জন্য মানব সমস্ত কর্ম্মের ফলাভিসন্ধি ভগবানের প্রতি অর্পণ করিয়া পবিত্রান্তঃকরণে বেদবিহিত কর্ম্মকলাপ অনুষ্ঠান করিয়া সগুণব্রহ্মোপাসনা করিতে থাকিবেন। এই প্রকার উপাসনা

সাধি ভূতাধি দৈবং মাং, সাধি যজ্ঞঞ্চ যে বিদুঃ।
প্রয়াণকালেঽপি চ মাং, তে বিদুর্যুক্ত চেতস ॥ ৩০ ॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্ম-বিদ্যায়াং
যোগ-শাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন সংবাদে বিজ্ঞান-
যোগো নাম সপ্তমোঽধ্যায়ঃ ॥ ৭ ॥

---

যে মাং সাধিভূতাধিদৈবং সাধিযজ্ঞঞ্চ বিদুঃ, যুক্তচেতসঃ তে প্রয়াণ কালেপি চ মাং বিদুঃ ॥ ৩০ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে সপ্তমোঽধ্যায়ঃ ॥ ৭ ॥

যাঁহারা আমাকে প্রাণী, দেবতা ও যজ্ঞের অধিষ্ঠাতা বলিয়া অবগত হইয়াছেন, সেই সমাহিতচিত্ত মহাত্মারা মরণ কালেও আমাকে বিস্মৃত হন না ॥ ৩০ ॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারত গ্রন্থে
ভীষ্মপর্ব্বাধ্যায়ে বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুন
সংবাদে যোগ-শাস্ত্রে ব্রহ্মবিদ্যায় বিজ্ঞান যোগ-
নামক সপ্তম অধ্যায় সমাপ্ত ॥ ৭ ॥

30. Those men of devoted minds who have known Me in My three-fold Nature that I am life in all the beings ( adhibhuta ), life of the Primal being ( adhidaiva ) and life in all the works ( adhiyajna ) know Me at the time of their death.

HERE ENDETH BOOK VII OF THE BHAGABATH GITA CALLED THE
BOOK OF THE RELIGION BY CONTEMPLATION.

---

করিতে করিতে তিনি প্রথমতঃ ত্বং পদবাচ্য জীবাত্মার বিষয় এবং তৎপর তৎপদবাচ্য পরমাত্মার বিষয় এই উভয়বিধ বিষয়ের সাধনতত্ত্ব অবগত হইতে পারিবেন। সন্ন্যাধিকারীর পক্ষে সগুণ ব্রহ্মোপাসনা ভিন্ন নির্গুণ ব্রহ্মোপাসনা কোন ফলদায়ক নহে, তাহাই ভগবান্ নির্দ্দেশ করিলেন ॥ ২৯ ॥

29. The object and the manner of worship for men of virtuous deeds are set forth in this verse. The object is release from transmigration i, e, Nirvana which means not annihilation, but a sublime state of conscious rest in the Soul. In this state the individuality of the ego is not lost, but it rests with God in eternal bliss. The reader should note the meaning of the word মাং which means the manifested soul (সগুণ-ব্রহ্ম). তৎব্রহ্ম means unmanifested supreme soul (নির্গুণব্রহ্ম). কৃৎস্নং অধ্যাত্মং mean all that relates about the individual soul (জীবাত্মা). অখিলং কর্ম্ম means the performance of all the works which lead to a full knowledge of the Supreme and Individual Soul. Srikrishna introduces the succeeding Book called the Religion of the Indestructive and Supreme by this and the following verse. Book VIII will shew the manner of worship of the তৎ by dhyán.

স্বামি। ন চ এবং ভূতানাং যোগভ্রংশ শঙ্কাপি ইতি আহ সাধিভূতেতি। অধিভূতাদি শব্দানাং অর্থং শ্রীভগবান্ এব উত্তরাধ্যায়ে ব্যাখ্যাস্যতি, অধিভূতেন অধিদৈবেন চ সহ মাং যে জানন্তি তে যুক্তচেতসঃ—ময়ি আসক্তমনসঃ, প্রয়াণকালেপি—মরণসময়েপি মাং বিদুঃ—জানন্তি, নতু তদা অপি ব্যাকুলীভূয় মাং বিস্মরন্তি, অতঃ মদ্ভক্তানাং ন যোগভ্রংশ শঙ্কা ইতিভাবঃ।

কৃষ্ণভক্ত্যেব যত্নেন, ব্রহ্মজ্ঞান মবাপ্যতে।
ইতি বিজ্ঞান যোগাখ্যে, সপ্তমে সম্প্রকাশিতম্ ॥ ৩০ ॥

ইতি শ্রীধরস্বামি কৃত টীকায়াং বিজ্ঞানযোগো নাম সপ্তমোঽধ্যায়ঃ ॥ ৭ ॥

যুক্তচেতসঃ=সর্ব্বদাময়ি সমাহিত চেতসঃ। প্রয়াণ কালে=মরণ কালে। মাং= সর্ব্বাত্মানং। বিদুঃ=জানন্তি।

ভগবান্ ঊনত্রিংশ শ্লোকের বিস্তার করিতেছেন। যাঁহারা ব্রহ্মকে তাঁহার ত্রিবিধ স্বরূপে অবগত হইতে পারিয়াছেন, তাঁহারা প্রয়াণকালেও ঈশ্বরকে ভুলিবেন না। ঈশ্বর সর্ব্ব প্রাণীর মধ্যে অধিষ্ঠিত হইয়া রহিয়াছেন বলিয়া তাঁহাকে অধিভূত বলে। তিনি কামলোক, দেবলোক, ব্রহ্মলোকের সমস্ত আত্মাতে অধিষ্ঠিত আছেন বলিয়া তাঁহাকে অধিদৈব বলে। সমস্ত কর্ম্মে তিনি অধিষ্ঠিত আছেন বলিয়া, তাঁহাকে অধিযজ্ঞ বলিয়া থাকে। এই সকল বিষয় ভগবান্ অষ্টম অধ্যায়ের প্রারম্ভে বিস্তার করিয়া বলিয়াছেন, অতএব এই স্থানে আর অধিক ব্যাখ্যা করা হইল না। যাঁহারা ভগবান্‌কে অধিভূত, অধিদৈব ও অধিযজ্ঞ বলিয়া অবধারিত করিয়াছেন, তাঁহারা মরণকালেও ভগবান্‌কে বিস্মরণ হন না।

ভগবান্ এই বিজ্ঞান যোগে উত্তমাধিকারীগণের প্রতি তৎপদ প্রতিপাদ্যজ্ঞেয় ব্রহ্মব্যাখ্যা করিলেন। অর্থাৎ উত্তমাধিকারীগণ আত্মজ্ঞানদ্বারা ব্রহ্ম দর্শন করেন এবং মধ্যমাধিকারীগণ ধ্যানদ্বারা ব্রহ্মদর্শন করিয়া থাকেন॥ ৩০ ॥

ইতি "গীতার্থ প্রবোধ" নামক সপ্তম অধ্যায় সমাপ্ত ॥ ৭ ॥

30. The seven principles mentioned in this and the preceding verse will be thoroughly discussed in the beginning of the eighth Book—called the Religion of the Indestructive and Supreme.

HERE ENDS BOOK VII OF THE ENGLISH COMMENTARY ON BHAGABATH GITA.

# অষ্টমোঽধ্যায়ঃ।

## BOOK VIII.

## অক্ষর পরব্রহ্মযোগঃ।

## RELIGION OF THE INDESTRUCTIBLE AND SUPREME.

অর্জ্জুনঃ উবাচ।

কিন্তদ্ব্রহ্ম কিমধ্যাত্মং, কিং কর্ম্ম পুরুষোত্তম।
অধিভূতঞ্চ কিং প্রোক্তং, অধিদৈবং কিমুচ্যতে ॥ ১ ॥

---

অর্জ্জুন উবাচ।

ভোঃ পুরুষোত্তম! তৎব্রহ্ম কিং, অধ্যাত্মং কিং, কর্ম্ম কিং, অধিভূতং কিং প্রোক্তং, অধিদৈবং চ কিং উচ্যতে ॥ ১ ॥

অর্জ্জুন কহিলেন।

হে পুরুষপ্রধান! আপনি যে ব্রহ্মের কথা বলিলেন তাহা কি, অধ্যাত্মতত্ত্বইবা কি, কর্ম্মইবা কি, অধিভূত এবং অধিদৈবইবা কাহাকে বলে? ॥ ১ ॥

ARJUNA SAID.

1. O Best of Beings! what is that Brahma, what is Adhyatama, what is Karma, what is meant by Adhibuta and Adhidaiba.?

---

শ্রীধরস্বামী।—ব্রহ্ম কর্ম্মাধিভূতাদি, বিদুঃ কৃষ্ণৈকচেতসঃ।
ইত্যুক্তংব্রহ্মকর্ম্মাদি, স্পষ্টমষ্টমুচ্যতে ॥

পূর্ব্বাধ্যায়ান্তে ভগবতা উপক্ষিপ্তানাং ব্রহ্মাধ্যাত্মাদি সপ্তপদার্থানাং তত্ত্বং জিজ্ঞাসুঃ অর্জ্জুনঃ উবাচ কিং তৎ ব্রহ্ম ইতি দ্বাভ্যাং। স্পষ্টঃ অর্থঃ ॥ ১ ॥

শ্রীকৃষ্ণায় গীতামৃত দুহেনমঃ।=পূর্ব্বাধ্যায়ান্তে তে ব্রহ্ম তদ্বিদুঃকৃৎস্ন মধ্যাত্মং কর্ম্মচাখিল মিত্যাদিনা সার্দ্ধ শ্লোকেন সপ্তপদার্থা জ্ঞেয়ত্বেন ভগবতাসূত্রিতা স্তেষাং বৃত্তিস্থানীয়োঽয় মষ্টমোঽধ্যায় আরভ্যতে।

গীতামৃত দোহনকর্ত্তা ভগবান্ শ্রীকৃষ্ণকে নমস্কার। সপ্তমাধ্যায়ের শেষভাগে সার্দ্ধ শ্লোকদ্বারা ভগবান্ সপ্তপদার্থের সূচনা করিয়াছেন। সেই সপ্তপদার্থ বস্তুবিশেষরূপে বিস্তার মানসে এই অক্ষর পরব্রহ্মযোগনামক অষ্টমাধ্যায় আরব্ধ হইল।

পুরুষোত্তম=তব মম চ সাধ্যাৎ কথং ত্বং মাং পৃচ্ছসি ইতি শঙ্কামপনুদন্ সর্ব্বপুরুষেভ্যঃ উত্তমস্য সর্ব্বজ্ঞস্য তব ন কিঞ্চিৎজ্ঞেয়মিতি সংবোধনেন সূচয়তি; ভগবান্ শ্রীকৃষ্ণ সকল পুরুষের মধ্যে উত্তম তিনি সর্ব্বজ্ঞ এবং তজ্জন্য কোন বিষয় তাঁহার অবিদিত নাই। তৎব্রহ্ম কিং=সোপাধিকং নিরুপাধিকং বা; সেই প্রসিদ্ধ ব্রহ্ম কি পদার্থ, তিনি সগুণ বা নির্গুণ। অধ্যাত্মং=আত্মানং দেহমধিকৃত্য তস্মিন্নধিষ্ঠানে তিষ্ঠতীত্যধ্যাত্মং; দেহরূপ আত্মাকে অবলম্বন করিয়া যিনি অবস্থিতি করিতেছেন, সেই অধ্যাত্ম ভৌতিক বা চৈতন্য স্বরূপ। এস্থানে আত্মন্ শব্দ শরীরবাচক। অধ্যাত্মং=দেহাধিষ্ঠিত চৈতন্যং, দেহাধিষ্ঠিত চৈতন্য। কর্ম্মকিং=যজ্ঞরূপং অন্যদ্বা; যজ্ঞরূপ কি অন্যবিধ। বিজ্ঞানং যজ্ঞং তনুতে কর্ম্মাণি তনুতেপিচেতিশ্রুতেঃ; বিজ্ঞান যজ্ঞ, এবং কর্ম্মসকল বিস্তৃত হইয়াছে শ্রুতিতে যজ্ঞ এবং কর্ম্ম এ উভয়কে ভিন্নরূপে নির্দ্দেশ করায় সংশয় হইয়াছে। অধিভূতং কিং=ভূতং প্রাণিমাত্র অধিকৃত্য ভবতীত্যধিভূতং উচ্যতে। পৃথিব্যাদি ভূতমধিকৃত্য তৎকিঞ্চিৎ কার্য্যং অধিভূতশব্দেন বিবক্ষিতং কিংবা সমস্তমেব কার্য্যজাতং; অধিভূত শব্দদ্বারা পৃথিব্যাদি যাহাকে অধিকার করিয়া রাখিয়াছে তাহার যৎকিঞ্চিৎ কার্য্য কি সমস্ত কার্য্যসমূহ বুঝাইবে। অধিদৈবং কিং=( অধি=প্রধান × দেব=দেবতা ) সূর্য্যমণ্ডল মধ্যবর্ত্তী বৈরাজপুরুষ দেবতাদিগের অধিপতি, এজন্য অধিদৈব বলিয়া থাকে। দেবতাবিষয়ং অনুধ্যানং বা সর্ব্বদৈবতেষ্বাদিত্যমণ্ডলাদিষনুস্যূতং চৈতন্যং বা; অধিদৈব শব্দদ্বারা দেবতাদিগের ধ্যান কিংবা সূর্য্যমণ্ডল মধ্যবর্ত্তী জীবচৈতন্যকে বুঝাইবে।

সপ্তমাধ্যায় উপসংহারকালে ভগবান্ সপ্তপদার্থের উল্লেখ করিয়াছিলেন যথা ( ১ ) ব্রহ্ম ( ২ ) অধ্যাত্ম ( ৩ ) কর্ম্ম ( ৪ ) অধিভূত ( ৫ ) অধিদৈব ( ৬ ) অধিযজ্ঞ ( ৭ ) সংযতচিত্ত যোগিগণ মৃত্যুকালে কি উপায়ে তোমাকে স্মরণ রাখিতে সমর্থ হন। ভগবান্ অতি সামান্যভাবে এই সকল বিষয়ের উল্লেখ করিয়াছিলেন বলিয়া অর্জ্জুন তাহা সম্যক্‌রূপে বুঝিতে পারেন নাই। এই সকল গুহ্যবিষয় সম্বন্ধে অধিকতর জ্ঞানলাভার্থে অর্জ্জুন ভগবান্‌কে পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন। অর্জ্জুন বলিলেন হে সর্ব্বজ্ঞ পুরুষপ্রধান! তোমার অগোচর কিছুই নাই। ব্রহ্ম কাহাকে বলে, তিনি সগুণ অথবা নির্গুণ সোপাধিক বা নিরুপাধিক। দেহকে অবলম্বন করিয়া যে জীবাত্মা অবস্থিতি করিতেছেন, তিনি ভৌতিক বা চৈতন্যস্বরূপ। অখিলকর্ম্ম যজ্ঞ বা অন্যরূপ। পৃথিব্যাদি ভূত যাহাকে অধিকার করিয়া রহিয়াছে, সেই অধিভূতইবা কি। দেবতাগণের অধিষ্ঠাতা চৈতন্যরূপ অধিদৈবইবা কাহাকে বলে। ম্রিয়মাণ ব্যক্তি আসন্নকালে কিরূপে তোমাকে লাভ করিয়া থাকেন। এই সকল রহস্য ভেদ করিয়া সবিস্তরে আমাকে উপদেশ প্রদান করুন॥ ১॥

অধিযজ্ঞঃ কথং কোঽত্র, দেহেঽস্মিন্ মধুসূদন।
প্রয়াণকালেচ কথং, জ্ঞেয়োঽসি নিয়তাত্মভিঃ ॥ ২ ॥

ভোঃ মধুসূদন! অত্র অধিযজ্ঞঃ কঃ। (সঃ) অস্মিন দেহে কথং (স্থিতঃ) নিয়তাত্মভিঃ প্রয়াণকালে চ কথং (ত্বং) জ্ঞেয়ঃ অসি ॥ ২ ॥

হে মধুসূদন! এই অধিযজ্ঞ কে? সেই অধিযজ্ঞ এই দেহে কিপ্রকারে অবস্থিতি করিতেছেন। এবং সংযতচিত্ত মহাত্মাগণ মৃত্যু-কালে তোমাকে কি প্রকারে জানিতে পারেন? ॥ ২ ॥

2. O Destroyer of Madhu! what is this Adhiyagna, how does it occupy the body and how art thou known by men of regulated minds in the hour of death?

---

1. The Lord Srikrishna in the two concluding verses of the previous book briefly alluded to the following seven principles viz:— (1) Brahma (2) Adhyatama (3) Karma (4) Adhibhuta (5) Adhidaiba (6) Adhiyagna (7) how can men of regulated mind know the Supreme on their death-bed when all other principles are leaving them.

These were referred to so briefly that Arjuna could not comprehend them. Hence he put seven questions.

(1.) What is that Brahma? what is the nature of the Supreme Being? Is He possessed of forms and attributes or is He nameless and formless?

(2.) What is Adhyatama? i e the nature of Jiba or embodied soul, is it material or spiritual?

(3.) What is Karma? does it consist in rites, austerities or ceremonials, or is it of a different nature?

(4.) What is Adhibhuta? what is the nature of the five elements which compose the material body?

(5.) What is Adhidaiba? i e what is the nature of the Bairaj-Purusha which occupying the Sun presides over the Debatas?

(6.) What is Adhiyagna ? i e what is the nature of the deity which presides over work and how does he occupy the mortal frame of man ?

(7.) Has re-birth any connection with death-bed thoughts ?

স্বামী। কিঞ্চ অধিযজ্ঞঃ ইতি। অত্র দেহে যঃ যজ্ঞঃ বর্ত্ততে তস্মিন্ কঃ অধিযজ্ঞঃ—অধিষ্ঠাতা প্রযোজকঃ ফলদাতা চ কঃ ইত্যর্থঃ। স্বরূপং পৃষ্ট্বা অধিষ্ঠানপ্রকারং পৃচ্ছতি কথং কেন প্রকারেন অসৌ অস্মিন্ দেহে স্থিতঃ যজ্ঞং অধিতিষ্ঠতি ইত্যর্থঃ। যজ্ঞগ্রহণং সর্ব্বকর্ম্মণাং উপলক্ষণার্থং, অন্তকালেচ নিয়তচিত্তৈঃ পুরুষৈঃ কথং কেন উপায়েন জ্ঞেয়ঃ অসি ॥ ২ ॥

মধুসূদন=পরমকারুণিকত্বাৎ অনায়াসেনৈব সর্ব্বোপদ্রব নিবারকস্য ভগবতোঽনায়াসেন মৎসন্দেহ নিবারণমীসৎকরমুচিত মেবেতি; ভগবান্ পরমকারুণিক তজ্জন্য সমস্ত উপদ্রব ও সন্দেহ নিবারণক্ষম। এই জন্য অর্জ্জুন মধুসূদন বলিয়া সম্বোধন করিলেন। অত্র=অত্র দেহে যো যজ্ঞঃ বর্ত্ততে; এই দেহে যে যজ্ঞ অধিষ্ঠিত আছে। অধিযজ্ঞঃ=যজ্ঞমধিগতো দেবতাত্মা বা পরব্রহ্মবা; যজ্ঞে অধিষ্ঠিত দেবতা না পরব্রহ্ম। কথং=কেন প্রকারেণ চিন্তনীয়ঃ, কিং তাদাত্ম্যেন কিং বা ত্যন্তাভেদেন সর্ব্বথাপি সকিমস্মিন্ দেহে বর্ত্ততে, ততো বহির্ব্বাদেহেচেৎ সকোত্র বুদ্ধ্যাদি স্তদ্ব্যতিরিক্তোবা; কিপ্রকারে চিন্তা করিতে হইবে, তাদাত্ম্যরূপে অথবা অভেদরূপে, উক্ত অধিযজ্ঞ কি দেহের মধ্যে কি দেহের বাহিরে অবস্থান করেন, যদি দেহের মধ্যে তবে বুদ্ধি প্রভৃতি স্বরূপে বিরাজিত কি না। নিয়তাত্মভিঃ=সমাহিতচিত্তৈর্জ্ঞেয়োসি; জ্ঞানবান্ সমাহিতচেতাঃ ব্যক্তির জ্ঞেয়। প্রয়াণকালে=অন্তকালে; সর্ব্বকরণগ্রামবৈয়গ্র্যাচ্চিত্তসমাধানানুপপত্তেঃ, মৃত্যুকালে যখন ইন্দ্রিয়গ্রাম একাগ্র চিত্ত হইতে অক্ষম।

সপ্তবিধ প্রশ্নমধ্যে ষষ্ঠ ও সপ্তম প্রশ্ন এই শ্লোকে জিজ্ঞাস্য হইল। এই অধিযজ্ঞ কি পদার্থ। এই দেহে কি প্রকারে অবস্থান করিতেছেন, মৃত্যুকালে যখন সমস্তই শিথিলতা প্রাপ্ত হয়, তৎকালে সংযমাত্মা আত্মজ্ঞানী পুরুষ তোমাকে কিপ্রকারে হৃদয়ে ধারণ করিতে সক্ষম হয় ॥ ২ ॥

**2.** Of the seven principles two are referred to in this verse viz what is Adhiyagna ? *Adhi* means presiding principle and *Yagna* means good works, that is the principle which presides over virtuous deeds. Arjuna asks "what is this principle which you have called Adhiyagna." Is it situated in the body of man or beyond it ? If former is it like the bhudhi or other ingredients of the human constitution ?

How do men of regulated minds keep the Supreme Being in their hearts in their last moments when their powers are gradually sinking.

শ্রীভগবানুবাচ।

অক্ষরং পরমংব্রহ্ম, স্বভাবোঽধ্যাত্মমুচ্যতে
ভূতভাবোদ্ভব করঃ বিসর্গঃ কর্ম্মসংজ্ঞিতঃ ॥ ৩ ॥

---

শ্রীভগবান্ উবাচ।

অক্ষরং পরমংব্রহ্ম, স্বভাবঃ অধ্যাত্মং উচ্যতে, ভূতভাবোদ্ভব করঃ বিসর্গঃ কর্ম্মসংজ্ঞিতঃ ॥ ৩ ॥

শ্রীভগবান্ বলিলেন।

যিনি অবিনাশী ও শ্রেষ্ঠ তিনিই ব্রহ্ম, সেই ব্রহ্মের স্বকীয় ভাবকে অধ্যাত্ম কহে। সর্ব্বপ্রাণীর উৎপত্তি ও বৃদ্ধিকর যজ্ঞাদিরূপ ত্যাগকে কর্ম্ম বলা যায় ॥ ৩ ॥

THE BLESSED LORD SAID.

3. Brahma is indestructible and supreme. The essential nature of Brahma is Adhyatama, the offerings whereby all beings are born and grow are called Karma.

---

স্বামী। প্রশ্নক্রমেণ এব উত্তরং শ্রীভগবান্ উবাচ অক্ষরং ইতি ত্রিভিঃ। ন ক্ষরতি—ন চলতি ইতি অক্ষরং। ননু জীবঃ অপি অক্ষরঃ তত্র আহ পরমং যৎ অক্ষরং জগতাং মূলকারণং তৎব্রহ্ম "এতৎবৈ তৎ অক্ষরং গার্গি ব্রাহ্মণা অভিবদন্তি ইতি শ্রুতেঃ।" স্ব এবস্ত ব্রাহ্মণঃ এব অংশতয়া জীবরূপেণ ভবনং স্বভাবঃ সঃএব আত্মানং-দেহং অধিকৃত্য ভোক্তৃত্বেন বর্ত্তমানঃ অধ্যাত্ম শব্দেন উচ্যতে ইত্যর্থঃ। ভূতানাং জরায়ুজাদীনাং ভাবঃ-সত্তা উৎপত্তিঃ উদ্ভবঃ চ আদিত্যাৎজায়তে বৃষ্টিঃ ইতি ক্রমেণ বৃদ্ধিঃউৎকৃষ্টত্বেন ভবনংউদ্ভবঃতৌ ভূতভাবোদ্ভবৌ করোতি যঃ বিসর্গঃ দেবতোদ্দেশেন দ্রব্যত্যাগরূপঃ যজ্ঞঃ সর্ব্বকর্ম্মণাং উপলক্ষণং এতৎ স্বঃ চ কর্ম্মশব্দবাচ্যঃ ॥ ৩ ॥

এবং সপ্তানাং প্রশ্নানাং ক্রমোণোত্তরং ত্রিভিঃশ্লোকৈঃ ভগবান্ অত্র শ্লোকে প্রশ্নত্রয়ং ক্রমেণ নির্দ্ধারিতবান্ এবং দ্বিতীয় শ্লোকেঽপিপ্রশ্নত্রয়ং তৃতীয় শ্লোকে ত্বেকমিতি। ভগবান্ তিনটী শ্লোক দ্বারা সপ্তবিধ প্রশ্নের উত্তর প্রদান করিলেন, তৃতীয় শ্লোকে তিনটীর উত্তর, চতুর্থ শ্লোকে তিনটীর ও পঞ্চমে একটীর উত্তর সন্নিবিষ্ট করিলেন।

অক্ষরং=ন ক্ষরতীত্যবিনাশি, অশ্নুতে বা সর্ব্বমিতি সর্ব্বব্যাপকং অক্ষরত্বাৎ। সর্ব্বো-

পাধিশূন্যং সর্ব্বত্র প্রশাসিতৃঅব্যাকৃতাকাশান্তস্য কৃৎস্নস্য প্রপঞ্চস্য ধারয়িতৃ, অস্মিংশ্চ-শরীরেন্দ্রিয় সংঘাতে বিজ্ঞাতৃ নিরুপাধিকং চৈতন্যং তদিহব্রহ্মেতি বিবক্ষিতং; যিনি ক্ষর-ভাবশূন্য অবিনশ্বর, কারণ সর্ব্বস্থানে সমভাবে বিদ্যমান রহিয়াছেন, যিনি সর্ব্বোপাধিশূন্য, সর্ব্বত্র প্রশাসনকর্ত্তা, অবিকৃতভাবে সমস্ত বিশ্ব ধারণ করিয়া রহিয়াছেন, যাঁহাকে মানবীয় ইন্দ্রিয়াদির সংঘাতে কোন নিরুপাধিক চৈতন্য বলিয়া অবগত হওয়া যায় তিনিই অক্ষরব্রহ্ম। পরমং=স্ব প্রকাশ পরমাত্মরূপং; যিনি স্বপ্রকাশ ও শ্রেষ্ঠ অনন্তরূপবান্। স্বভাব= ব্রহ্মেত্যুক্তং তস্যৈব স্বভাবঃ স্বরূপং; উক্ত অক্ষর চৈতন্যস্বরূপ। অধ্যাত্মং=ব্রহ্মস্বরূপস্যেব আত্মানং দেহমধিকৃত্য ভোক্তৃত্বয়া বর্ত্তমানং; ব্রহ্মস্বরূপ চৈতন্য আত্মা ভোক্তৃত্বভাবে যিনি নশ্বর দেহকে অধিকার করিয়া বিরাজ করিতেছেন তিনিই অধ্যাত্ম।

তৃতীয় প্রশ্নোত্তরে আহ।

ভূতানাং=ভবধর্ম্মকানাং স্থাবরজঙ্গমানাং; উৎপত্তি ও মরণ ধর্ম্ম বিশিষ্ট পদার্থ সকলের। ভাবং=উৎপত্তিং; উৎপত্তি। উদ্ভবং=বৃদ্ধিং; বৃদ্ধি। ভূতভাবোদ্ভবকরঃ=যিনি উৎপত্তি বৃদ্ধিকারক। বিসর্গঃ=(বিস্+স্জ=ত্যাগ+ঘঞ)=ত্যাগ স্বশুচ্ছাস্ত্রবিহিতো যাগদান হোমাত্মকঃ দেবতোদ্দেশেন দ্রব্যত্যাগোযাগঃ উত্তিষ্ঠদ্হোমো বষট্কার প্রয়োগান্তঃ সএব উপবিষ্ট হোমঃ স্বাহাকার প্রয়োগান্তঃ আসেচন পর্য্যন্তোহোমঃ; ইন্দ্রাদি দেবতোদ্দেশে যাগ, হোম ও দানাদিদ্বারা যে সকল বস্তু পরিত্যক্ত হইয়া থাকে অর্থাৎ হোমকালে উত্থানা-বস্থায় বষট্কার প্রয়োগ সময় হইতে উপবিষ্ট অবস্থায় স্বাহা প্রয়োগকাল পর্য্যন্ত যে সমস্ত ফল, পত্র, ঘৃতাহুতি ত্যক্ত হয় তাহাকে বিসর্গ বলে।

সপ্তবিধ প্রশ্ন মধ্যে ভগবান্ এই শ্লোকে তিনটী প্রশ্নের উত্তর করিলেন। ভগবান্ "তৎ" পদার্থ এই ছয়টী অধ্যায়ে ব্যাখ্যা করিতেছেন। ইহাদিগের যথাক্রমে নাম (১) বিজ্ঞান-যোগ (২) অক্ষরপরব্রহ্মযোগ (৩) রাজবিদ্যা রাজগুহ্যযোগ (৪) বিভূতিযোগ (৫) বিশ্ব-রূপ দর্শন (৬) ভক্তিযোগ। ভগবান্ বিজ্ঞানযোগে প্রপঞ্চময় ব্রহ্ম ও অক্ষরপরব্রহ্মযোগে প্রপঞ্চাতীত ব্রহ্মের বর্ণনা করিলেন। অক্ষরব্রহ্মের পার্থিব ভাব ও ব্রহ্মের আধ্যাত্মিক ভাব এই দুইটী অধ্যায়ে বিস্তৃত হইল। বিশেষ মনোযোগ পূর্ব্বক পাঠ করিলে পাঠক বুঝিতে পারিবেন, যে ভগবান্ এই সপ্তবিধ প্রশ্নের উত্তরে ব্রহ্ম সম্বন্ধে সমস্ত আধ্যাত্মিক বিষয় আলোচনা করিতেছেন। ব্রহ্ম সম্বন্ধে বলিলেন যে, যে পদার্থ অক্ষর ও পরম অর্থাৎ শ্রেষ্ঠ তিনিই ব্রহ্ম। পার্থিব ব্রহ্মাণ্ড ক্ষরভাব বিশিষ্ট কিন্তু আধ্যাত্মিক বিশ্ব যাহা অবিনশ্বর ও অনন্ত তাহাই ব্রহ্ম। ব্রহ্মের সত্তা দ্বিবিধভাবে বিকাশিত, পার্থিব ও আধ্যাত্মিক বিশ্বে ব্রহ্মের সত্তা সর্ব্বদা বিরাজিত। সেই ব্রহ্মের জীবাত্মা ভাবকেই অধ্যাত্ম বলে, অর্থাৎ ব্রহ্মের স্বকীয় ভাব, যাহা হইতে এই অনন্ত জীব জগৎ উৎপন্ন হইয়াছে। ত্যাগের নাম কর্ম্ম, উহা দ্বিবিধ উপায়ে সাধিত হয়, যজ্ঞাদি ও দানাদি। এই কর্ম্ম প্রভাবে ভূত জগতের উৎপত্তি ও বৃদ্ধি হইতেছে। ভগবান্ মনু বলিয়াছেন :—

অধিভূতং ক্ষরো ভাবঃ, পুরুষশ্চাধিদৈবতম্।
অধিযজ্ঞোঽহমেবাত্র, দেহে দেহভৃতাংবর ॥ ৪ ॥

---

ভোঃ দেহভৃতাংবর! ক্ষরঃ ভাবঃ অধিভূতং, পুরুষঃ অধিদৈবতং চ, অহংএব অত্রদেহে অধিযজ্ঞঃ ॥ ৪ ॥

হে জীবসত্তম! এই পঞ্চভূতময় জগতে যে নশ্বরভাব বর্ত্তমান রহিয়াছে তাহাকে অধিভূত বলে, হিরণ্যগর্ভ নামধেয় পুরুষকে অধিদৈব বলে, আমিই এই দেহে অধিযজ্ঞরূপে অধিষ্ঠিত আছি ॥ ৪ ॥

4. O Best of embodied beings! The perishable nature of men that exists in this world of five elements is Adhibhuta; the primal being is Adhidaiba and in this mortal frame I am the Adhiyagma.

---

অগ্নৌ প্রাস্তাহুতিঃ সম্যক্, আদিত্যমুপতিষ্ঠতে।
আদিত্যাজ্জায়তেবৃষ্টিঃ, বৃষ্টেরন্নং ততঃপ্রজাঃ ॥

কর্ম্মদ্বারা জীবগণের ক্লেশ (অর্থাৎ অবিদ্যাস্মিতারাগ দ্বেষাভিনিবেশাঃ) ও দুঃখ (আধ্যাত্মিক, আধিভৌতিক, আধিদৈবিক, চিত্তচাঞ্চল্য, বেপথু ও চিত্তবিক্ষেপাদি) ব্যাধি (ব্যাধিস্ত্যান সংশয় প্রমাদালস্য বিরতি ভ্রান্তি দর্শনালব্ধ ভূমিকত্বান বস্থিতানি উপশমিত হয়। তপঃ স্বাধ্যায়েশ্বর প্রণিধানানি ক্রিয়াযোগঃ। যমনিয়মাসন প্রাণায়াম প্রত্যাহার ধারণা ধ্যান সমাধয়োষ্ঠাবঙ্গানি সমস্তানি কর্ম্মসংজ্ঞিতং। (পাতঞ্জল সাধন পাদ) ॥ ॥

3. The six Books which form the subject-matter of this Vol discuss the nature of the তৎ i e what is universal soul. The 7th Book expatiates on the conception of the Manifc ted while the 8th Book deals on the Unmanifested. Arjuna asked seven questions and the first three are answered in this verse. The manifestation of the Brahma in his created universe is destructible, but the unmanifested as differentiated from the creation, its cause and mainstay is the Brahma, which is not liable to corruption or decay and which is supreme, the great cause of all. That nature, force, quality, disposition or constitution of the supreme by which it expanded into life and which lives in body and suffers or enjoys pain or

pleasure is Adhyatama. The offerings and sacrifices which are performed with the object of producing good to living creatures are called Karma. Karma is divided into two classes (1) Rites and cremonies. (2) Charity or alms-giving. বিসর্গঃ means ত্যাগ or self-sacrifice, for every act which contributes towards the happiness or growth of the animated creation involves self-sacrifice. The principal element of Karma is therefore sacrifice. Karma includes the acts and eight sorts of yog as described in detail in Patanjal philosophy from verse 29 Book II.

স্বামী। কিঞ্চ অধিভূতং ইতি। ক্ষরঃ-বিনশ্বরঃ ভাবঃ দেহাদি পদার্থঃ, ভূতং প্রাণিমাত্রং অধিকৃত্য ভবতি ইতি অধিভূতং উচ্যতে, পুরুষঃ বৈরাজঃ সূর্য্যমণ্ডলবর্ত্তী স্বাংশভূত সর্ব্বদেবতানাং অধিপতিঃ অধিদৈবতং উচ্যতে, অধিদৈবতং অধিষ্ঠাত্রী দেবতা।

সবৈশরীরী প্রথমঃ, সবৈ পুরুষ উচ্যতে।

আদি কর্ত্তা স ভূতানাং, ব্রহ্মাগ্রে সমবর্ত্ততে॥

ইতিশ্রুতেঃ, অত্র অস্মিন্ দেহে, স্থিতঃ অহং এব অধিযজ্ঞঃ—যজ্ঞস্য অধিষ্ঠাত্রী দেবতা যজ্ঞাদিকর্ম্ম প্রবর্ত্তকঃ তৎফলদাতা চ, কথং ইতি, অস্য অপি উত্তরং অনেন এব উক্তং দ্রষ্টব্যং অন্তর্যামিনঃ অসত্ত্বাদিভিঃ গুণৈঃ জীব বৈলক্ষণ্যেন দেহান্তর্ব্বর্ত্তিত্বস্য প্রসিদ্ধত্বাৎ তথাচ শ্রুতিঃ দ্বা সুপর্ণা সযুজা সখায়া সমানং বৃক্ষং পরিষস্ব জাতে। তয়োরন্যঃ পিপ্পলং স্বাদ্বত্য নশ্নন্নন্যোঽভিচাকসীতি। দেহভৃতাং মধ্যে শ্রেষ্ঠঃ ইতি সম্বোধয়ন ত্বং অপি এবং ভূতং অন্তর্যামিনং পরাধীন স্বপ্রবৃত্তিনিবৃত্ত্যন্বয় ব্যতিরেকাভ্যাং বোদ্ধুং অর্হসি ইতি সূচয়তি॥ ৪॥

দেহভৃতাংবর=দেহান্ বিভ্রতীতি দেহভৃতঃ, সর্ব্বপ্রাণিনস্তেষামেষবরঃ শ্রেষ্ঠঃ, প্রতিক্ষণং মৎসংভাষণাৎ কৃতকৃত্যস্ত্বমেতদ্বোধ যোগ্যোসীতি। অর্জ্জুনস্য সর্ব্বপ্রাণিশ্রেষ্ঠত্বং ভগবদনুগ্রহাতিশয় ভাজনত্বাৎ প্রসিদ্ধমেব। শ্রেষ্ঠদেহধারী, ভগবত্তত্ত্বোপদেশ গ্রহণ-সামর্থ্য-বিশিষ্ট অর্জ্জুনকে ভগবান্ শ্রেষ্ঠদেহধারী বলিয়া ইঙ্গিত করিলেন। ক্ষরোভাবঃ=বিনাশীভাবঃ যৎকিঞ্চিৎ জনিমদ্বস্তুভূতং প্রাণিজাতমধিকৃত্য ভবতীত্যধিভূতমুচ্যতে; যে নশ্বর ভাব প্রাণিজগৎ অধিকার করিয়া রহিয়াছে তাহাকে অধিভূত বলে। অর্থাৎ মরণভাব যে সকলে লক্ষিত হয় তাহাকে অধিভূত কহে। পুরুষঃ=পূর্ণমনেন সর্ব্বমিতি, পুরিশয়নাদ্বা অধিদৈবং=আদিত্যান্তর্গতো হিরণ্যগর্ভঃ সর্ব্বপ্রাণিকরণানামনুগ্রাহকঃ অধিদৈবতং; সূর্য্যমণ্ডলমধ্যবর্ত্তী বৈরাজপুরুষ যিনি সমষ্টি লিঙ্গস্বরূপ ও চক্ষুরাদিতে শক্তি বিধান করিতেছেন তিনিই অধিদৈব। অধিযজ্ঞঃ=সর্ব্বযজ্ঞাধিষ্ঠাতা, সর্ব্বযজ্ঞফলপ্রদায়কশ্চ সর্ব্বযজ্ঞাভিমানিনী বিষ্ণ্বাখ্যাদিদেবতা; সর্ব্বযজ্ঞের অধিষ্ঠাতা ও সর্ব্বযজ্ঞফলপ্রদ বিষ্ণুকে অধিযজ্ঞ বলে।

সপ্তবিধ পদার্থ মধ্যে চতুর্থ, পঞ্চম ও ষষ্ঠ পদার্থের ব্যাখ্যা করিতেছেন। যে নশ্বর ভাব

অন্তকালে চ মামেব, স্মরন্মুক্ত্বা কলেবরম্।
যঃ প্রয়াতি স মদ্ভাবং, যাতি নাস্ত্যত্র সংশয়ঃ॥ ৫॥

যঃ অন্তকালে মাং এব স্মরন্ কলেবরং মুক্ত্বা প্রয়াতি চ স মদ্ভাবং যাতি, অত্র সংশয়ঃ ন অস্তি॥ ৫॥

যিনি মরণকালে আমাকেই চিন্তা করতঃ দেহ ত্যাগ করেন তিনি আমারই ভাব প্রাপ্ত হন, তাহাতে সন্দেহ নাই॥ ৫॥

5. He who at the time of death, quitteth his mortal body thinking on Me alone, unto My essence he cometh at last, there is no doubt of that.

---

সমস্তভূতে বর্ত্তমান আছে তাহাই অধিভূত। দেহরূপপুরে শয়নকারী হিরণ্যগর্ভ পুরুষই অধিদৈব। যিনি প্রাণিমাত্রের দেহে অবস্থিতি করিয়া বুদ্ধি প্রভৃতি হইতে স্বতন্ত্র পদার্থ রূপে দেহীকে যজ্ঞের ফল প্রদান করিতেছেন, সেই ভগবান্ বাসুদেবই অধিযজ্ঞ॥ ৪॥

4. In this verse the Lord answers the 4th, 5th and 6th queries. All things are perishable in this universe. This perishable nature is Adhibhuta which presides over all mundane things. The primal manifestation of the Supreme is the Brahma´ ( God of fire ) or the creative energy of God which is supposed to remain centered in the Sun. It is called the Hirnnayagarbha literally the womb whence sprang the gold of the Sun. This creative energy of the Supreme as manifested in the creation is called the Adhidaibatha. The ever-active, intelligent and appreciative principle of God by which He distributes fruits amongst His worshippers for virtuous deeds, as manifested in Srikrishna is Adhiyagna.

স্বামী। প্রয়াণকালে চ কথং জ্ঞেয়ঃ অসি ইতি অনেন পৃষ্টং অন্তকালে জ্ঞানোপায়ং তৎফলং দর্শয়তি অন্তকালে ইতি। মাং এব উক্তলক্ষণং অন্তর্যামিরূপং পরমেশ্বরং স্মরন্ দেহং ত্যক্ত্বা যঃ প্রকর্ষেণ—অর্চ্চিরাদি মার্গেণ উত্তরায়ণ পথা যাতি, সঃ মদ্ভাবং—মদ্রূপতাং যাতি অত্র সংশয়ঃ ন অস্তি, স্মরণং জ্ঞানোপায়ঃ মদ্ভাবা পত্তিঃ চ ফলং ইত্যর্থঃ॥ ৫॥

ইদানীং প্রয়াণকালে চ কথং জ্ঞেয়োসীতি সপ্তমপ্রশ্নস্যোত্তরমাহ। সপ্তম প্রশ্নোত্তরে মৃত্যুকালে কাহাকে জানা আবশ্যক তাহা বলিতেছেন।

যঃ=যোগীপুরুষঃ যোগাত্মা। অন্তকালে=প্রাণবিয়োগ কালে। মামেব=ভগবন্তং

যং যং বাপিস্মরন্ভাবং, ত্যজত্যন্তে কলেবরম্।
তং তমেবৈতি কৌন্তেয়, সদাতদ্ভাবভাবিতঃ ॥ ৬ ॥

---

ভোঃ কৌন্তেয়! বা যং যং ভাবং অপি স্মরন্ অন্তে কলেবরং ত্যজতি, সদা তদ্ভাব ভাবিতঃ (সন্) তং তং এব এতি ॥ ৬ ॥

হে কুন্তীনন্দন! অথবা মৃত্যুকালে যিনি যে ভাব চিন্তা করিয়া কলেবর পরিত্যাগ করেন, তিনি সর্ব্বদা সেই ভাববিশেষের অনুধ্যানে আকৃষ্ট (হইয়া) সেই সেই অবস্থাই প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৬ ॥

6. O Kunthi's son! likewise whichever form he thinketh upon when in the end he forsaketh his flesh to that he goeth having been used to think upon it.

---

বাসুদেবং অধিযজ্ঞং সগুণং নির্গুণং বা পরমমক্ষরং ব্রহ্ম; অধিযজ্ঞরূপে অবস্থিত ভগবান্ বাসুদেবকে। স্মরন্ = সদাচিন্তয়ন্; সর্ব্বদা চিন্তা করতঃ। কলেবরং = শরীরং। মুক্ত্বা = শরীরে অহং মমাভিমানং ত্যক্ত্বা; শরীরে আত্মাভিমান পরিত্যাগ করিয়া। প্রয়াতি = সগুণ ধ্যান পক্ষেঽপি অগ্নির্জ্যোতিরহঃ শুক্ল ইত্যাদিনা বক্ষ্যমাণেন দেবযান মার্গেণ পিতৃযান মার্গাৎ প্রকর্ষেণ যাতি, নির্গুণ ব্রহ্মস্মরণ পক্ষেতু স মদ্ভাবং সাক্ষাদেব যাতি;

"ব্রহ্মৈব সন্ ব্রহ্মাপ্যেতীতি" শ্রুতেঃ

প্রস্থান করেন, সগুণ ব্রহ্মোপাসকগণ যেস্থানে জ্যোতিঃস্বরূপ অগ্নি দিন ইত্যাদি অবস্থিতি করিতেছে, তথায় দেবযানপথে প্রস্থিত হইয়া সগুণ ব্রহ্মকে লাভ করেন, নির্গুণ ব্রহ্মোপাসকগণ ব্রহ্মকেই লাভ করেন, অর্থাৎ নির্ব্বাণ মুক্তি লাভ করিয়া থাকেন।

মদ্ভাবং = বৈষ্ণবং তত্ত্বং; মম বৈষ্ণবতত্ত্ব।

ভগবান্ সপ্তম প্রশ্নোত্তরে বলিতেছেন যে, যে ব্যক্তি অন্তকালে আমাকে স্মরণ করিয়া কলেবর পরিত্যাগ করিতে সমর্থ হন, তিনি অর্চ্চিরাদিমার্গে ব্রহ্মলোক গমন করেন, (এই অধ্যায়ের ২৪ শ্লোক দেখ) ফলতঃ মৃত্যুকালে যে যে ভাব চিন্তা করতঃ দেহ ত্যাগ করে, মৃত্যুর অন্তে সে সেই ভাব প্রাপ্ত হইয়া থাকে ॥ ৫ ॥

5. The Lord in this verse answers the seventh or the last query. Of the Brahma' there are two sorts of worshippers viz (1) Those who worship the nameless and formless Brahma' (II) Those who adore the Supreme in forms and attributes. If the former think of the Brahma' at

the time of death they merge with the Brahma, but those who think on the Ba´shudeba on their death-bed they go to Him.

স্বামী। ন কেবলং মাং স্মরন্ মদ্ভাবং প্রাপ্নোতি ইতি নিয়মঃ কিং তর্হি যং যং ইতি, যং যং ভাবং দেবতান্তরং বা অন্যং অপিবা অন্তকালে স্মরন্ দেহং ত্যজতি তং তং এব স্মর্য্যমাণং ভাবং প্রাপ্নোতি, অন্তকালে ভাব বিশেষ স্মরণে হেতুঃ সদা তদ্ভাবভাবিতঃ ইতি সর্ব্বদা তস্য ভাবঃ ভাবনা অনু-চিন্তনং, তেন ভাবিতঃ বাসিতচিত্তঃ॥ ৬॥

ন কেবলং মাং স্মরন্ মদ্ভাবং যাতীতি নিয়মঃ; মরণ কালে ভগবান্‌কে চিন্তা করিলে তাঁহাকেই লাভ করা যায় এমন নহে; ইহা ব্যতীত অন্য নিয়ম আছে।

যং যং ভাবং=দেবতা বিশেষং। স্মরন্=চিন্তয়ন্। অন্তে=প্রাণবিয়োগ কালে। ত্যজতি=পরিত্যজতি; পরিত্যাগ করেন। তং তমেব এতি=স তং তমেব স্মর্য্যমাণং ভাবমেব নান্যমেতি প্রাপ্নোতি; সে সেই সেই চিন্তিত ভাবই প্রাপ্ত হয়। সদা তদ্ভাব-ভাবিতঃ=সর্ব্বদা তস্মিন্ দেবতা বিশেষাদৌ ভাবোবাসনা তদ্ভাবঃ সম্ভাবিতঃ সম্পাদিতো যেন স তথা; সর্ব্বদা সেই দেবতা বিশেষের অথবা বাসনার চিন্তায় রত।

মরণকালে যিনি যে চিন্তায় নিমগ্ন থাকিয়া প্রাণ পরিত্যাগ করেন, পুনরাবৃত্তি হইলে তিনি সেই ভাব প্রাপ্ত হইয়া থাকেন। মনুষ্য সমস্ত জীবন যে চিন্তায় মগ্ন থাকে, প্রাণ বিয়োগকালেও তাহার সেই চিন্তাই উপস্থিত হয়, তজ্জন্য জন্মান্তরেও তাঁহার সেই ভাব প্রাপ্তিই হইয়া থাকে। যেমন পুষ্প শুষ্ক হইলেও তাহার পরিমল বায়ু প্রবাহে স্থানান্তরে আনীত হয়, তদ্রূপ স্থূলদেহের বিনাশ হইলেও বাসনাদি সহিত বাসরূপ পুনর্ব্বার অন্য স্থানে গমন করে, এবং মৃত্যুকালে যাহার যে চিন্তায় মন পরিপূর্ণ থাকে, তাহার জীবাত্মা তদনুরূপ দেহ ধারণ করিয়া থাকে।

শ্রুতি বলিয়াছেন।—"ত ইহ ব্যাঘ্রো বা সিংহো বা বৃকো বা বরাহো বা কীটো বা পতঙ্গো বা দংশো বা মশকো বা যদ্ভাবয়ন্তি তদা ভবন্তি"। নির্ব্বাণ মুক্তি লাভ না করিলে এই সংসারে ব্যাঘ্রই হউক, সিংহই হউক, বৃকই হউক, বরাহই হউক, কীটই হউক, পতঙ্গই হউক, দংশই হউক, অথবা মশকই হউক, মৃত্যুকালে যাহা যাহা ভাবিবে তাহাই হয়। ৩।১০।৬ ছান্দোগ্য।

"যচ্চিত্ত স্তেনৈষ প্রাণমায়াতি প্রাণস্তেজসা যুক্তঃ।
সহাত্মনা যথা সঙ্কল্পিতং লোকং নয়তি॥" ১০।৪ প্রশ্নোপনিষদ্।

(মৃত্যুকালে) চিত্ত প্রাণের সহিত মিলিত হয়, সেই চিত্ত প্রাণ তেজে, তেজ ও চিত্তের সহিত মিলিত প্রাণ, জীবাত্মার সহিত একীভূত হইয়া ঐ আত্মাকে তদীয় সঙ্কল্পিত লোকে লইয়া যায়।

শ্রীমদ্ভাগবতে উক্ত হইয়াছে।—

"কীটঃ পেশস্কৃতারুদ্ধঃ, কুড্যায়াং তমনুস্মরন্
সংরম্ভ ভয়যোগেন, বিন্দতে তৎস্বরূপতাম্॥ ৭।১।২৭

তস্মাৎ সর্ব্বেষু কালেষু, মামনুস্মর যুধ্য চ।
ময্যর্পিত মনোবুদ্ধিঃ, মামেবৈষ্যস্যসংশয়ঃ ॥ ৭ ॥

---

তস্মাৎ সর্ব্বেষু কালেষু মাং অনুস্মর যুধ্য চ। ময়ি অর্পিত মনোবুদ্ধিঃ মাং এব এষ্যতি অসংশয়ঃ ॥ ৭ ॥

তজ্জন্য সকল সময়ে আমাকে চিন্তা কর এবং যুদ্ধে প্রবৃত্ত হও, আমাতে মন ও বুদ্ধি অর্পণ করিলে আমাকেই (যে) প্রাপ্ত হইবে এ বিষয়ে সন্দেহ নাই ॥ ৭ ॥

7. Therefore at all times think of Me and fight. With thy mind and spiritual soul steadily fixed on Me thou shalt undoubtedly come to Me.

---

তৈল পাকিয়া ভিত্তির অভ্যন্তরে অবরুদ্ধ হইয়া দ্বেষ ও ভয়নিবন্ধন একাগ্রচিত্তে ভ্রমরকে (কাঁচ পোকাকে) স্মরণ করিতে করিতে ভ্রমরত্ব লাভ করে। মৃত্যুকালে যে (যে ভাবই হউক) যাহা স্মরণ করে, সে তাহাই প্রাপ্ত হয়। ভাগবতে দেবর্ষি নারদ মহারাজ যুধিষ্ঠিরকে উপদেশ করিয়াছেন।

গোপ্যঃকামাৎ ভয়াৎকংসঃ, দ্বেষাৎচৈদ্যাদয়োনৃপাঃ।
সম্বন্ধাৎ বৃষ্ণয়ঃস্নেহাৎ, যূয়ং ভক্ত্যা বয়ংবিভো ॥ ৭। ১। ২৯।

গোপিকাগণ কামনায়, কংস ভয়ে, শিশুপাল প্রভৃতি নৃপতিগণ বিদ্বেষে, যাদবগণ সম্বন্ধ হেতু, তোমরা (যুধিষ্ঠিরাদি) স্নেহবশতঃ, আমরা ভক্তিদ্বারা ভগবানের স্বারূপ্য লাভ করিয়াছি। আমরা সর্ব্বদা সাংসারিক চিন্তায় নিমগ্ন সুস্থ শরীরে ঈশ্বর প্রণিধান আমাদিগের পক্ষে বিষম কষ্টসাধ্য, প্রয়াণকালে ইন্দ্রিয়াদি শিথিল হইলে হৃদয় মধ্যে ভগবান্‌কে ধ্যান করা কতদূর কষ্টকর তাহা পাঠকমাত্রেই বিবেচনা করিতে পারেন। তজ্জন্য ভগবান্ অর্জ্জুনকে সাংসারিক কর্ম্মানুষ্ঠানের সঙ্গে সঙ্গে ঈশ্বর চিন্তা করিতে উপদেশ প্রদান করিলেন ॥ ৬ ॥

6. This verse is a corollary to the preceding one. The Lord lays it down, as a rule, that whatever a man meditates upon at the hour of his death, he takes to that form on re-birth. This is a reasonable theory, for according to the yog-system man is formed of seven elements of which at death he leaves behind his gross body and vitality, and he goes for his future abode with his astral body, his mind, his animal soul and spirit.

This astral body is a mortal form which disappears after a time. Hence it is very reasonable to suppose that his re-birth takes place according to the nature of the principle which accompanies him, for example, a man steeped in impurity, must possess an impure mind when he is re-born, for whence can he get a mind of pure thoughts. If it had been impossible for that man to think of the Brahma´ in this life when he possessed the fullest control on his organs of sense, how can he fix his mind on God when at death-bed he was losing all his powers. Therefore the Lord advises Arjuna to think of God along with his other duties.

স্বামী॥ তস্মাৎ ইতি। যস্মাৎ পূর্ব্ববাসনা এব অন্তকালে স্মৃতিহেতুঃ, নতু তদা বিবশস্য স্মরণোদ্যমঃ সম্ভবতি, তস্মাৎ সর্ব্বদা মাং অনুস্মর—অনুচিন্তয়, সন্তত স্মরণংহি চিত্তশুদ্ধিং বিনা ন ভবতি অতঃ যুধ্যস্ব চিত্তশুদ্ধ্যর্থং, যুদ্ধাদিকং স্বধর্ম্মং অনুতিষ্ঠ ইত্যর্থঃ, এবং ময়ি অর্পিতং মনঃসঙ্কল্পাত্মকং, বুদ্ধিঃ চ ব্যবসায়াত্মিকা, যেন ত্বয়া সঃ ত্বং অনায়াসেন মাং এব প্রাপ্স্যসি, অসংশয়ঃ সংশয়ঃ অত্র ন অস্তি॥ ৭॥

যস্মাদেবং পূর্ব্বস্মরণাভ্যাসজনিতা অন্ত্যা ভাবনা দেহান্তর প্রাপ্তৌকারণং তস্মাদিতি। যেহেতু মরণকালে পূর্ব্বস্মরণাভ্যাসজনিত অন্তভাবনানুসারে দেহান্তর লব্ধ হইয়া থাকে তজ্জন্য।

সর্ব্বেষু কালেষু=আপ্রয়াণাদহরহঃ; মরণকাল পর্য্যন্ত সতত। মাং=সগুণং ঈশ্বরং॥ অনুস্মর=চিন্তয়, যদান্তঃকরণাশুদ্ধিবশান্ন শক্নোষি সতত মনুস্মর্ত্তুং ততোঽন্তঃকরণশুদ্ধয়ে যুদ্ধাদিকং স্বধর্ম্মংকুরু; যখন অন্তঃকরণের অশুদ্ধি বশতঃ সর্ব্বদা আমাকে স্মরণ করিতে অসমর্থ হইবে তখন অন্তঃকরণের শুদ্ধ্যর্থ যুদ্ধাদি স্বধর্ম্মের অনুষ্ঠান করিবে। যুধ্য=অন্তঃকরণং শুদ্ধ্যর্থং যুদ্ধাদিকং স্বধর্ম্মং নিত্য নৈমিত্তিক কর্ম্মানুষ্ঠানং কুরু; চিত্ত শুদ্ধির জন্য স্ববর্ণাশ্রমোচিত কর্ত্তব্যকার্য্য ও নিত্য নৈমিত্তিক কর্ম্মানুষ্ঠানে তৎপর হও। ময়ি=পরমেশ্বরে। অর্পিত মনোবুদ্ধিঃ=সংকল্পাত্মকংমনঃ ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ অর্পিতে প্রেরিতে সমাহিতে তাদৃশৌ মনোবুদ্ধী যেন তাদৃশঃ সন্। অসংশয়ঃ=উক্ত সাধনবশাৎ ফলপ্রাপ্তৌ প্রতিবন্ধাভাবং সূচয়তি। এষ্যসি=প্রাপ্স্যসি।

যৎকালে অন্তকালীন ভাবনানুসারে দেহধারীর পুনর্জ্জন্ম ধারণ করিতে হইবে, তৎকালে সেই চিন্তা কি প্রকারে ঈশ্বরপরায়ণ হইবেক তদ্বিষয়ে ভগবান্ উপদেশ দিতেছেন। অন্তঃকরণ বিশুদ্ধভাবাপন্ন না হইলে ঈশ্বর প্রণিধান অসম্ভব। কর্ম্মীরপক্ষে ভগবান্ পূর্ব্বে উপদেশ দিয়াছেন যে কর্ম্মযোগানুষ্ঠান অর্থাৎ আত্মোৎসর্গদ্বারা পরোপকার ও স্ববর্ণাশ্রমোচিত কর্ত্তব্যকার্য্য না করিলে চিত্তশুদ্ধি হয় না। এই সকল কারণবশতঃ ভগবান্ অর্জ্জুনকে স্বকীয় কর্ত্তব্যকার্য্য ও ঈশ্বরে মন ও বুদ্ধি সমর্পণ করিতে উপদেশ প্রদান করিলেন। সমস্ত জীবনে মনকে এরূপভাবে শিক্ষাপ্রদান করিতে হইবে যে চরম সময়ে ঈশ্বরকে হৃদয়ে ধারণ

অভ্যাসযোগযুক্তেন, চেতসানন্যগামিনা।
পরমং পুরুষং দিব্যং, যাতিপার্থানুচিন্তয়ন্ ॥ ৮ ॥

ভোঃ পার্থ! অভ্যাসযোগযুক্তেন অনন্যগামিনা চেতসা দিব্যং পরমং পুরুষং অনুচিন্তয়ন্ (জনঃ তমেব) যাতি ॥ ৮ ॥

হে পার্থ! অভ্যাসযোগ যুক্ত একাগ্রচিত্তবিশিষ্ট (মানব) জ্যোতিঃপূর্ণ পরমপুরুষকে অনুধ্যান করত তাঁহাকেই প্রাপ্ত হয় ॥ ৮ ॥

8. O Partha! the mind trained to concentrate by repeated exercises, thinketh of the effulgent Supreme Being and goeth to Him at last.

---

করিতে সমর্থ হয়। এই শিক্ষাকে ভগবান্ পর শ্লোকে অভ্যাসযোগ বলিয়া কীর্ত্তন করিবেন ॥ ৭ ॥

7. As thoughts on death-bed regulate transmigration, the Lord advises His disciple to regulate his life in such a manner as to be ready for that awful moment. In the earlier books of this work it has been said that it is impossible for a man to fix his mind on God unless his mind has become purified by the performance of his duties which must be done for the good of all. In this verse the Lord advises Arjuna to begin the fight and at the same time to keep his mind fixed on God. By training his mind in this way, he would be able to think on God when his last moment would come. The succeeding verse describes this training of the mind.

স্বামী ॥ সন্তত স্মরণস্য চ অভ্যাসহস্তরঙ্গ সাধনং ইতি দর্শয়ন্ আহ অভ্যাসযোগযুক্তেন ইতি; অভ্যাসঃ—সজাতীয় প্রত্যয় প্রবাহঃ, সঃ এব যোগঃ—উপায়ঃ, তেনযুক্তেন একাগ্রেণ অতএব অনন্যং—বিষয়ং গন্তুং শীলং যস্য তেনচেতসা দিব্যং দ্যোতনাত্মকং পরমেশ্বরং, অনুচিন্তয়ন্ হে পার্থ তং এব যাতি ইতি ॥ ৮ ॥

তদেব সপ্তানামপি প্রশ্নানামুত্তর মুক্ত্বা প্রয়াণকালে ভগবদনুস্মরণস্য ভগবৎ প্রাপ্তি লক্ষণং ফলং বিবরীতুমারভতে। সপ্তবিধ প্রশ্নের উত্তর প্রদান করিয়া মৃত্যুকালে ভগবান্‌কে চিন্তা করিলে কি ফললাভ হইবে তাহাই এক্ষণে কীর্ত্তন করিতে আরম্ভ করিলেন।

অভ্যাস=( অভি×অস্ -বিদ্যমান থাকা×ঘঞ্ ) স্বজাতীয় প্রত্যয় প্রবাহোমধ্যে বিজাতীয় প্রত্যয়ানন্তরিতঃ; অনুকূল চিন্তার অনুধ্যান ও প্রতিকূল চিন্তার প্রতিরোধকে অভ্যাস বলে। যোগঃ=পূর্ব্বোক্তঃ সমাধিস্তেন; অভ্যাসযোগ অর্থাৎ অভ্যাসদ্বারা ঈশ্বরে সমাধি। অনন্যগামিনা=ন অন্যত্র—বিষয়ান্তরে, নিরোধপ্রযত্নং বিনাপি গন্তুং শীলমস্যেতি; যে চিত্ত বিনা প্রযত্নে অন্য বিষয়ে প্রধাবিত না হয়। অনুচিন্তয়ন্=শাস্ত্রাচার্য্যোপদেশ মনুধ্যায়ন্; শাস্ত্র ও আচার্য্য উপদেশানুসারে পরমাত্ম চিন্তাকরত। পরমং=নিরতিশয়ং পূর্ণং। পুরুষং=পরমেশ্বরং। দিব্যং=( দিবি=সূর্য্যমণ্ডলেভবং ) দ্যোতনাত্মকং; সূর্য্যমণ্ডলস্থ জ্যোতিঃপূর্ণ। যাতি=গচ্ছতি।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে "মর্য্যর্পিত মনোবুদ্ধিঃ" এই কথা উল্লেখ করিয়াছেন, এইক্ষণ ভগবৎ তত্ত্ব চিন্তা ও ধারণা করিবার জন্য কি প্রকার মন ও বুদ্ধির আবশ্যক তাহা বলিতেছেন। অভ্যাসযোগদ্বারা সংযত বুদ্ধি ও অনন্যগামী মনদ্বারা সমাধিস্থ হইলে পরমপুরুষকে লাভ করা যায়।

পাতঞ্জল বলিয়াছেন

তত্রস্থিতৌ যত্নোঽভ্যাসঃ।

মনঃ স্থির রাখিবার নিমিত্ত সর্ব্বদা কূটস্থ হইবার যত্নই অভ্যাস। এইরূপ অভ্যাসযোগ দ্বারা মনঃ স্থির রাখিতে পারিলে অন্তকালে পরমপুরুষকে লাভ করা যায়। সেই পরমপুরুষ কি প্রকার তাহা পর শ্লোকে ভগবান্ বিশেষরূপে বর্ণনা করিতেছেন। এ স্থলে সগুণব্রহ্মের কথাই উল্লেখ করিতেছেন। এই শ্লোকে দিব শব্দ ব্যবহার করিয়া ভগবান্ সেই পরমপুরুষকে সূর্য্যের ন্যায় জ্যোতিষ্মান্ বলিয়া আভাস দিলেন। শঙ্কর এই শ্লোকের "অনুচিন্তয়ন্" শব্দ পর শ্লোকের সহিত অন্বয় করিয়াছেন। কিন্তু শ্রীধর তাহা করেন নাই বলিয়া আমরাও করিলাম না। আমরা অনুচিন্তয়ন্ পদ এই শ্লোকের সহিত অন্বয় করিয়া নবম শ্লোকে ক্রিয়াপদ না থাকায় উহা দশমের সহিত অন্বয় করিলাম। মধুসূদন বলিয়াছেন উভয়রূপ অন্বয়ই হইতে পারে॥ ৮ ॥

8. The Lord here refers to the training which the mind would require. The mind should be trained by repeated exercises to meditate on the Supreme Being ( কূটস্থ ) in the form of Sunshine. The word দিব্যং literally means heaving as দিবি means in the Heaven. But Shankar explains it in the Sun taking its meaning from the word ( দিব্ ) to glow. Hence following Shankar I have rendered the word দিব্যং by refulgent. To understand the meaning of অভ্যাসযোগঃ the reader will please refer to verse 13 Chap I Patanjal Philosophy.

কবিং পুরাণ মনুশাসিতারম্,
অনোরণীয়াং স মনুস্মরেদ্ যঃ।
সর্ব্বস্যধাতার মচিন্ত্যরূপম্,
আদিত্যবর্ণং তমসঃপরস্তাৎ ॥ ৯ ॥
প্রয়াণকালে মনসাচলেন,
ভক্ত্যাযুক্তো যোগ বলেন চৈব।
ভ্রুবোর্মধ্যে প্রাণমাবেশ্য সম্যক্,
স তং পরং পুরুষ মুপৈতিদিব্যম্ ॥ ১০ ॥

---

যুগ্মকম্।

ভক্ত্যাযুক্তঃ যঃ অচলেন মনসা যোগবলেন এব চ প্রাণং ভ্রুবোর্মধ্যে সম্যক্ আবেশ্য, কবিং পুরাণং অনুশাসিতারং অনোঃ অনীয়াং সং সর্ব্বস্যধাতারং অচিন্ত্যরূপং তমসঃপরস্তাৎ আদিত্যবর্ণং প্রয়াণকালে অনুস্মরেৎ স তং পরং পুরুষং উপৈতি ॥ ৯ ॥ ১০ ॥

যুগ্মক।

ভক্তিযুক্ত যে ব্যক্তি যোগবলে অনন্যগামি মনদ্বারা স্বকীয় প্রাণবায়ুকে ভ্রূযুগল মধ্যে রক্ষা করত সেই সর্ব্বজ্ঞ, চিরন্তন, সর্ব্বজগৎনিয়ন্তা, পরমাণু হইতেও সূক্ষ্মতর, বিশ্বপরিপালক, অচিন্ত্যরূপময়, মোহান্ধকারাতীত, সূর্য্যের ন্যায় স্বপ্রকাশ পরমপুরুষকে মরণকালে ধ্যান করিতে সক্ষম হয়েন, তিনি তাঁহাকে লাভ করেন ॥ ৯ ॥ ১০ ॥

9 and 10. He who at the hour of death, drawing together his life-breath in the centre of his two eye-brows, with faith and mind unflinching, doth meditate upon the omniscient, the eternal, the ruler of the universe minuter than the minutest atom, the Protector of the universe, of glory incomprehensible, self-refulgent like the Sun, and beyond the darkness of error, he goeth to that heavenly Supreme Being.

---

স্বামী ॥ পুনঃ অপি অনুচিন্তনীয়ং পুরুষং বিশিনষ্টি কবিং ইতি দ্বাভ্যাং। কবিং, সর্ব্বজ্ঞং, সর্ব্ববিদ্যানির্ম্মাতারং, পুরাণং—অনাদিসিদ্ধং, অনুশাসিতারং—নিয়ন্তারং অণোঃ সূক্ষ্মাৎ অপি

অনীয়াংসং অতিসূক্ষ্মং আকাশ কালদিগ্‌ভ্যোঽপি অতিসূক্ষ্মতরং, সর্ব্বস্যধাতারং—পোষকং অপরিমিত মহিমত্বাৎ অচিন্ত্যরূপং মলীমসয়োঃমনোবুদ্ধ্যোঃ অগোচরং আদিত্যবৎ স্বরূপ-প্রকাশাত্মকঃ বর্ণঃ-স্বরূপং যস্য তমসঃ প্রকৃতেঃ, পরস্তাৎ বর্ত্তমানং “বেদ অহং এতং পুরুষং মহান্তং আদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ” ইতি শ্রুতেঃ॥ সঃপ্রপঞ্চপ্রকৃতিং ভিত্ত্বা যঃতিষ্ঠতি এবংভূতং পুরুষং অন্তকালে ভক্তিযুক্তঃ নিশ্চলেন বিক্ষেপরহিতেন মনসা, অনুস্মরেৎ মনোনৈশ্চল্যে হেতুঃযোগবলেন সম্যক্ সুষুম্না মার্গেণ ভ্রুবোঃমধ্যে প্রাণং আবেশ্য ইতি সঃতং পরংপুরুষং পরমাত্মস্বরূপং দিব্যং দ্যোতনাত্মকং প্রাপ্নোতি॥ ৯॥ ১০॥

কিং বিশিষ্টং যাতীত্যাচ্যতে কবিমিতিং; কি প্রকার পুরুষকে তিনি প্রাপ্ত হন।

ভক্ত্যাযুক্তঃ=ভক্তিঃ-ভজনং, তয়াযুক্তঃ; ভক্তি পূর্ব্বক উপাসনা যুক্ত হইয়া। মনসা অচলেন=একাগ্রেণ মনসা। যোগবলেন=যোগস্য বলং যোগবলং তেন।

সমাধিজ সংস্কার প্রচয় জনিতং স্বচিত্তস্থৈর্য্যলক্ষণং যোগবলং তেন চ যুক্তঃ ইত্যর্থঃ। পূর্ব্বং হৃদয় পুণ্ডরীকে বশীকৃত্য চিত্তং তত ঊর্দ্ধগামিন্যা সুষুম্নয়া নাড্যা গুরূপদিষ্ট মার্গেণ ভূমিঃজয় ক্রমেণ; সমাধিযোগদ্বারা, এস্থলে ভগবান্ ষট্‌চক্রের কথা বলিতেছেন।

প্রাণং পঞ্চবায়ু মধ্যে প্রাণবায়ুকে। আবেশ্য=স্থাপয়িত্বা; রক্ষা করিয়া। কবিং ক্রান্তদর্শিনং তেনাতীতানা গতাদ্যশেষবস্তু দর্শিত্বেন সর্ব্বজ্ঞং; যিনি অতীত অনাগত বিষয় দর্শনক্ষম অর্থাৎ সর্ব্বজ্ঞ। পুরাণং=চিরন্তনং; সর্ব্বকারণত্বাদনাদি মিতি; ঈশ্বর একমাত্র আদিতে ছিলেন তৎকালে এ চরাচর কিছুই ছিল না এইজন্য ইহাকে পুরাণ বলে। যথা—

ত্বমাদি দেবঃ পুরুষঃ পুরাণ,
ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্॥ ৩৮॥ ১০ম অ গীতা॥

অনুশাসিতারং=সর্ব্বস্য জগতো নিয়ন্তারং; সকল জগতের নিয়ামক শাসনকর্ত্তা। অণোঃ অনীয়াংসং=অণোঃ সূক্ষ্মাদপি অনীয়াংসং সূক্ষ্মতরং; সূক্ষ্ম আকাশাদি হইতেও সূক্ষ্মতর।

বৃহচ্চতদ্দিব্যমচিন্ত্য রূপং,
সূক্ষ্মাচ্চ তৎ সূক্ষ্মতরং বিভাতি।
দূরাৎ সুদূরে তদ্বাদিহান্তিকে চ,
পশ্যত্স্বিহৈব নিহিতং গুহায়াম্॥ ৩। ১। ৭! মুণ্ডকোপনিষৎ॥

সর্ব্বস্য=কর্ম্মফল জাতস্য। ধাতারং=বিচিত্রতয়া প্রাণিভ্যোবিভক্তারং; প্রাণি-বর্গের কর্ম্মফলদাতা, পোষণকর্ত্তা। অচিন্ত্যরূপং=ন চিন্তয়িতুং শক্যং অপরিমিত মহিমত্বেন রূপং যস্য; অপরিমিত মহিমা বশতঃ যাঁহার রূপ চিন্তা করা যায় না, নাস্য রূপং নিয়ত বিদ্যমানমপি কেনচিৎ চিন্তয়িতুং শক্যতে, যাহার রূপ নিয়ত বিদ্যমান থাকা সত্ত্বেও চিন্তার অতীত। আদিত্যবর্ণং=আদিত্যস্যেব নিত্যচৈতন্যপ্রকাশো বর্ণো যস্য;

সূর্য্যের ন্যায় স্বপ্রকাশক। তমসঃ=তৎ প্রকৃতেঃ প্রকৃতি হইতে, অজ্ঞানলক্ষণ মোহান্ধকারাৎ; অজ্ঞানরূপ মোহান্ধকার হইতে। পরস্তাৎ=অবর্ত্তমানং; অতীত। প্রয়াণকালে=মৃত্যু সময়ে। অনুস্মরেৎ=অনুচিন্তয়েৎ। তৎ পরংপুরুষং=দিব্যং দ্যোতনাত্মকং। উপৈতি=প্রতিপদ্যতে; প্রাপ্ত হয়।

ভগবান্ অষ্টম অধ্যায়ে পরমপুরুষের কথা উল্লেখ করিয়াছেন, এইক্ষণ সেই পরমপুরুষ কি প্রকার এবং মরণকালে তাঁহাকে কিরূপে প্রাপ্ত হওয়া যায় তাহাই বর্ণন করিতেছেন। তিনি সর্ব্বজ্ঞ আদিপুরুষ, তিনি সকলের বিধানকর্ত্তা, তিনি পরমাণু হইতে সূক্ষ্মতর, তিনি সকলের কর্ম্মফলদাতা ও পোষণকর্ত্তা, দিবাকর যেমন স্বীয় কিরণজালদ্বারা বিশ্বমণ্ডল প্রকাশিত, প্রমুদিত করিতেছেন তদ্রূপ ঈশ্বরের অমোঘ জ্যোতিদ্বারা মানবগণের হৃদয়াকাশ আলোকিত হইতেছে, ও তাঁহার বিশুদ্ধ জ্যোতিঃ মায়ারূপ অন্ধকারের অতীত। ঈদৃশ পরমপুরুষকে যিনি মরণকালে সংযতচিত্তে ধ্যান করিতে সমর্থ, তাঁহার জরা মরণ পূর্ণ সংসারে ভ্রমণ করিতে হয় না।

ধ্যানের বিষয় বলিতেছেন।—যিনি অভ্যাসযোগ প্রভাবে প্রাণবায়ুকে সুষুম্না নাড়ীর দ্বারা উর্দ্ধগতি করিয়া ভ্রূযুগল মধ্যে আজ্ঞাচক্র নামক ধবল দ্বিদল কমলে অর্থাৎ তপোলোকে স্তম্ভন পূর্ব্বক পরমপুরুষকে ধ্যান করিতে পারেন তাঁহার নির্ব্বাণ মুক্তি হয়। প্রয়াণকালে যখন সমস্ত ইন্দ্রিয়গণের বৈকল্য প্রাপ্ত হয় তৎকালে অভ্যাসযুক্ত মহাত্মা ব্যতীত আর কেহই উক্তরূপ ঈশ্বরধ্যানে সমাধিস্থ হইতে পারেন না। পরশ্লোকে সেই পরমপুরুষের বিস্তৃত বৃত্তান্ত বর্ণিত হইতেছে॥ ৯। ১০॥

9 and 10. These two verses refer to the yog "ষট্চক্র" sixcircles. It is an extensive subject and books treating it should be studied. I can only refer to it. One who can pass through these sixcircles, acquires great occult powers. The procedure is to stop the breath and to concentrate the mind to different parts of the body. The spine-nerve is called the *Shooshamna.* The nerve on the left of the spine is called Era and that on the right is called Pingala. The yogy who exercises this devotion sits cross-legged and stopping his breath fixes his mind to seven different parts of the body from the rectum to the head. At these places there are imaginary lotuses having a certain number of petals thus :—

1. Head, 1000 petals, colour light.
2. In the centre of two eye-brows, 2 petals colour white.
3. Throat ... ... ... 16 do do smoky.
4. Heart ... ... ... 12 do do crimson.
5. Navel ... ... ... 10 do do blue.
6. Generative organs ... 6 do do like fire.
7. Fundament ... ... 4 do do golden.

যদক্ষরং বেদ বিদো বদন্তি,
বিশন্তি যদ্ যতয়োবীতরাগাঃ।
যদিচ্ছন্তো ব্রহ্মচর্য্যং চরন্তি
তত্তেপদং সংগ্রহেণ প্রবক্ষ্যে ॥ ১১ ॥

বেদ বিদঃ যৎ অক্ষরং বদন্তি, বীতরাগাঃ যতয়ঃ যৎ বিশন্তি, যৎ ইচ্ছন্তঃ ব্রহ্মচর্য্যং চরন্তি, ( অহং ) তে তৎপদং সংগ্রহেন প্রবক্ষে ॥ ১১ ॥

বেদবেত্তারা যাঁহাকে অবিনাশী বলিয়া ব্যাখ্যা করিয়া থাকেন, প্রযত্নশীল সন্ন্যাসিগণ যাঁহাকে লাভ করেন, যাঁহাকে পাইবার ইচ্ছায় সাধকগণ ব্রহ্মচর্য্যাবলম্বন করেন, সেই পদ পাইবার উপায় সংক্ষেপে তোমার নিকট বর্ণন করিব ॥ ১১ ॥

11. I will briefly speak to thee about that Path which those who are versed in Vedas call the indestructible which is entered by men from affections free and which is longed-for by those who practise devotion in perpetual austerity.

In this verse the reference is to the lotus with one pair of petals having a dazzling white colour. It represents the circle of devotion ( তপঃলোক ) and in this range is to be found Brahma ( কূটস্থ ). The Lord says that this circle is beyond the range of darkness ( তমসঃ পরস্তাৎ ) i e in this range is perpetual light. I give below the different ranges of these seven circles ( In fact six circles as the Head is not considered a separate circle. It is the summit on which is the Supreme Being. )

No. 7 represents earth
„ 6 ... ... water
„ 5 ... ... fire
„ 4 ... ... air
„ 3 ... ... space, vacuum
„ 2 ... ... Brahma
„ 1 ... ... the Supreme Being ( পরব্রহ্ম )

The process of Shat-Chackra referred to in this verse is to meditate upon the Brahma as seated on a white double-petalled lotus between the 2 eye-brows with suspended breath ( প্রাণায়াম ). There are five sorts of winds vide p 210 Vol I. Of these the expiratory winds ( প্রাণং ) is here referred to. The Lord describes the nature of the Supreme Being which should form the subject of devotion. The Brahma should be considered minuter than an atom otherwise it cannot be conceived in the centre of the lotus.

স্বামী॥ কেবলাভ্যাসযোগাৎ অপি প্রণবাভ্যাসং অন্তরঙ্গং বিধিৎসুঃ প্রতিজানীতে যদক্ষরং ইতি। যদক্ষরং বেদার্থজ্ঞাঃবদন্তি, "এতস্য বা অক্ষরস্য প্রশাসনে গার্গি সূর্য্যাচন্দ্রমসৌ বিধৃতৌ তিষ্ঠতঃ" ইতি শ্রুতেঃ, বীতঃরাগঃ যেভ্যঃ তে বীতরাগাঃ, যতয়ঃ—প্রযত্নবন্তঃ, যৎবিশন্তি,—যৎ জ্ঞাতুং ইচ্ছন্তঃ গুরুকুলে ব্রহ্মচর্য্যং চরন্তি, তৎ তে-তুভ্যং, পদং—পদ্যতে গম্যতে ইতি পদং প্রাপ্যং সংগ্রহেণ—সংক্ষেপেণ, প্রবক্ষ্যে তৎ প্রাপ্ত্যুপায়ং কথয়িষ্যামি ইত্যর্থঃ॥ ১১॥

যোগমার্গানুগমনেনৈব ব্রহ্মবিদ্যামন্তরেণাপি ব্রহ্মাপ্যত ইত্যেবং প্রাপ্ত ইদমুচ্যতে, পুনরপি বক্ষ্যমাণেনোপায়েন প্রতিপিৎসিতস্য ব্রহ্মণো বেদবিদ্বদনাদিবিশেষেণ বিশিষ্যাভিধানং করোতি ভগবান্‌ঃ ব্রহ্মবিদ্যা ব্যতিরেকেও কেবল যোগমার্গানুসরণ করিলেই ব্রহ্ম প্রাপ্তি হয়, তথাপি বেদবেত্তারা যাহা কীর্ত্তন করিয়াছেন পুনর্ব্বার তদ্দ্বারা বিশেষ রূপে ভগবান্ বলিতেছেন।

বেদবিদঃ=বেদার্থজ্ঞাঃ; সাম, ঋক্, যজু তিন বেদের অর্থ যিনি অবগত আছেন। অক্ষরং=অবিনাশি। বদন্তি=এতদ্বৈতদক্ষরং গার্গি ব্রাহ্মণা অভিবদন্ত্য স্থূলমনণ্বহ্রস্বমদীর্ঘমিত্যাদি বচনৈঃ সর্ব্ব বিশেষ নিবর্ত্তনেন প্রতিপাদয়ন্তি। যতয়ঃ=যত্নশীলাঃ। বীতরাগাঃ=নিস্পৃহাঃ; অনাসক্ত সন্ন্যাসী। বিশন্তি=স্বরূপতয়া সম্যগ্দর্শনেন প্রবিশন্তি; পরমাত্মার স্বরূপ সম্যক্ দর্শন করিয়া তাঁহাকে লাভ করিয়া থাকেন। ইচ্ছন্তঃ=প্রাপ্তুমিচ্ছন্তঃ; প্রাপ্ত হইবার ইচ্ছায়। ব্রহ্মচর্য্যং=গুরুকুলবাসাদিতপশ্চর্য্যং যাবজ্জীবনং; যাবজ্জীবন গুরুর নিকট বাস করিয়া তপস্যানুষ্ঠান। চরন্তি=অনুষ্ঠানং কুর্ব্বন্তি। তৎ=সেই ঈশ্বর। পদং=প্রাপ্ত্যুপায়ং। সংগ্রহেণ=সংক্ষেপেণ। প্রবক্ষ্যে=প্রকর্ষেণ কথয়িষ্যামি।

মন্দ মধ্যম্ এবং ধীমান্ মানবগণ যে উপায়ে ওঁকার রূপ পরব্রহ্মের উপাসনা করিয়া পরিণামে পুনরাবৃত্তি মার্গ পরিত্যাগ পুরঃসর নির্ব্বাণ মুক্তি লাভ করিতে সক্ষম হয়েন তাহা এই শ্লোক হইতে অধ্যায় সমাপ্তি পর্য্যন্ত ভগবান্ ব্যাখ্যা করিবেন। বেদজ্ঞ মনীষিগণ যে অবিনাশি পরব্রহ্মের স্বরূপ বর্ণন করিয়া থাকেন, সংসারাসক্তি পরিশূন্য সন্ন্যাসিগণ যাঁহাকে

সর্ব্বদ্বারাণি সংযম্য, মনোহৃদি নিরুধ্যচ।
মূর্দ্ধ্ন্যাধায়াত্মনঃ প্রাণং, আস্থিতো যোগধারণাম্ ॥ ১২ ॥
ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম, ব্যাহরন্ মামনুস্মরন্।
যঃ প্রয়াতি ত্যজন্ দেহং, স যাতি পরমাংগতিম্ ॥ ১৩ ॥

যুগ্মকম্।

সর্ব্বদ্বারাণি সংযম্য, মনঃ হৃদি নিরুধ্যচ, মূর্দ্ধ্নি প্রাণং আধায়, আত্মনঃ যোগধারণাং আস্থিতঃ, ওঁ ইতি একাক্ষরং ব্রহ্ম ব্যাহরন্ যঃ মাং অনু-স্মরন্ দেহং ত্যজন্ প্রযাতি সঃ পরমাংগতিং যাতি ॥ ১২।১৩ ॥

যুগ্মক।

সর্ব্বেন্দ্রিয়দ্বার সংযত এবং মনকে হৃদয়ে নিরুদ্ধ করত মস্তকে নিজ প্রাণ রুদ্ধ করিয়া আত্মার যোগ ধারণ করিবে এবং "ওঁ" এই ব্রহ্ম রূপ একাক্ষর উচ্চারণ পূর্ব্বক যিনি আমাকে স্মরণ করিয়া দেহ ত্যাগ করত লোকান্তর প্রাপ্ত হয়েন তিনিই পরমগতি লাভ করেন ॥ ১২।১৩ ॥

12 and 13 With all the gates closed, his mind centred in his heart, the life-breath fixed in his head, firm with contemplation of the a'tma, "Om" the one indestructive Brahma reciting and thinking of Me alone, he who thus forsaketh his mortal frame, goeth unto the highest path.

---

লাভ করেন, যোগিগণ যাঁহাকে পাইবার জন্য যাবজ্জীবন গুরুর নিকট অবস্থান করিয়া ব্রহ্মচর্য্য ব্রতানুষ্ঠান করিয়া থাকেন, সেই পরমপুরুষকে কি উপায়ে লাভ করা যায় তাহাই ভগবান্ সংক্ষেপে কীর্ত্তন করিতেছেন ॥ ১১ ॥

11. By path or ( পদং ) is meant the abode of the eternal or as Sridhar explains it the goal of the journey. The learned in the three vedas—Sham, ick, and Yajoo call Him *Akshara* or the undying. The phrase যতয়ঃ বিতরাগাঃ means those who have taken great care in liberating themselves from the ties of affections. ব্রহ্মচর্য্য is the religion of the

Brahmachari as distinguished from that of Ga'rhastha or married-life. A Brahmachary is he who lives in a state of celibacy and spends his whole life in study and meditation in company with his preceptor.

স্বামী॥ প্রতিজ্ঞাতং উপায়ং সাঙ্গং আহ—সর্ব্বদ্বারাণি ইতি দ্বাভ্যাং। সর্ব্বাণি ইন্দ্রিয়দ্বারাণি সংযম্য-প্রত্যাহৃত্য, চক্ষুরাদিভিঃ বাহ্য বিষয়-গ্রহণং অকুর্ব্বন্ ইত্যর্থঃ, মনঃ চ হৃদি নিরুধ্য বাহ্য বিষয়স্মরণং অপি অকুর্ব্বন্ ইত্যর্থঃ, মূর্দ্ধ্নি ভ্রুবোঃমধ্যে প্রাণং আধায় যোগস্য ধারণাং স্থৈর্য্যং আস্থিতঃ—আশ্রিতবান্ সন্। ওম্ ইতি একং যৎ অক্ষরং তৎ এব ব্রহ্মবাচকত্বাৎ ব্রহ্ম প্রতিমাদিবৎ ব্রহ্ম প্রতীকত্বাৎবা ব্রহ্ম তৎ ব্যাহরন্—উচ্চারয়ন্, তদ্বাচ্যং মাং অনুস্মরন্ এবং দেহং ত্যজন্ যঃ প্রকর্ষেণ যাতি—অর্চ্চিরাদি মার্গেণ সঃ পরমাং শ্রেষ্ঠাং মদ্‌গতিং প্রাপ্নোতি॥ ১২। ১৩॥

তত্র প্রবক্ষ্যে ইতি প্রতিজ্ঞাতমর্থং সোপকরণমাহ সর্ব্বদ্বারাণীতি দ্বাভ্যাং; পূর্ব্ব শ্লোকের কথিত বিষয়ের কি উপায়, তাহা এই দুই শ্লোকে কীর্ত্তন করিতেছেন।

সর্ব্বদ্বারাণি = সর্ব্বাণি ইন্দ্রিয় দ্বারাণি; সমস্ত ইন্দ্রিয় দ্বার। সংযম্য = স্ব স্ব বিষয়েভ্যঃ প্রত্যাহৃত্য, শ্রোত্রাদিভিঃ শব্দাদি বিষয় গ্রহণমকুর্ব্বন্; চক্ষুরাদি জ্ঞানেন্দ্রিয়গণকে স্ব স্ব বিষয় হইতে নিবৃত্তিকরত। মনোহৃদি নিরুধ্য = অভ্যাসবৈরাগ্যাভ্যাং হৃদয়দেশে মন নিরুধ্য নিবৃত্তিকতামাপাদ্য; পাতঞ্জলে লিখিত অভ্যাস বৈরাগ্যদ্বারা নিজ মনকে হৃদয়-পুণ্ডরীকে নিরুদ্ধকরত। মূর্দ্ধ্নি প্রাণমাধায় = প্রাণবায়ুং সর্ব্বতো নিগৃহ্য ভূমিজয়ক্রমেণ ষট্‌চক্র ভেদং কৃত্বা মূর্দ্ধ্নি ভ্রুবোর্মধ্যে গুরুণাদিষ্টমার্গেণ স্থাপয়িত্বা; গুরূপদিষ্ট প্রকরণ অবলম্বন পূর্ব্বক ষট্‌চক্র ভেদ করিয়া নিজ প্রাণবায়ুকে ভ্রু মধ্যে স্থাপন করত। আত্মনো-যোগধারণং = আত্মবিষয় সমাধিরূপামাস্থিতঃ; পরমাত্মবিষয়ক সমাধি যোগাবলম্বন পূর্ব্বক। ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম = ব্রহ্মণোঽভিধান ভূতং ওঙ্কারং, একমদ্বিতীয়মক্ষরমবিনাশি সর্ব্বব্যাপকং ব্রহ্ম, অবিনাশি অদ্বিতীয়-ব্রহ্মরূপ ওঁকার। ব্যাহরন্ = ( বি + আ + হৃ + শম্ ) উচ্চারয়ণ; ষণ্মাত্র কি দ্বাদশ মাত্র প্রণব উচ্চারণ করত। মাং = পরমাত্মানং; পরমাত্মাকে। অনুস্মরন্ = চিন্তয়ন্, চিন্তা করত। প্রযাতি = দেবযান মার্গেন ব্রহ্মলোকং যাতি; দেবযানপথে ব্রহ্মলোকে গমন করেন। পরমাংগতিং যাতি = প্রকৃষ্টাং গতিং লভতে, মদ্রূপং চ যাতি; নির্ব্বাণরূপ শ্রেষ্ঠ গতি লাভ করেন।

ষট্‌চক্র ভেদ পূর্ব্বক পরমাত্মায় সমাধিস্থ হইয়া যোগী মরণকালে কি প্রকারে নির্ব্বাণ মুক্তি লাভ করেন ভগবান্ তাহাই কীর্ত্তন করিতেছেন। এই দুইটী শ্লোকে ত্রিবিধ ক্রিয়া-যোগের কথা বর্ণিত হইল। গুরূপদেশ ভিন্ন ইহা উত্তমরূপে উপলব্ধি হইতে পারে না। প্রথমতঃ চক্ষু কর্ণ নাসা ইত্যাদি ইন্দ্রিয়গণকে তাহাদিগের নিজ নিজ রূপ শব্দ গন্ধ হইতে নিবৃত্তি করিবে। এই সকল ইন্দ্রিয়গণকে নিরুদ্ধ করিলে মনের প্রচার গতি সংযমিত হইল না, তজ্জন্য মনকে নিজ হৃদয়ে নিরুদ্ধ করিতে হইবে। কিন্তু প্রাণবায়ুর গতি স্থির করিতে

অনন্যচেতাঃ সততং, যোমাং স্মরতি নিত্যশঃ।
তস্যাহং সুলভঃ পার্থ, নিত্যযুক্তস্য যোগিনঃ ॥ ১৪ ॥

ভোঃ পার্থ! যঃ অনন্য চেতাঃ মাং নিত্যশঃ সততং স্মরতি, তস্য নিত্যযুক্তস্য যোগিনঃ অহং সুলভঃ ॥ ১৪ ॥

হে পার্থ! যে অনন্যমনা হইয়া আমাকে প্রতিদিন অনবরত চিন্তা করে সেই সর্ব্বদা সমাহিত যোগীর নিকট, আমি অনায়াসে লভ্য হই ॥১৪॥

14. O Partha! I am easily gained by that devoted yogi who with harmonised mind always thinketh of Me for all the days of his life.

না পারিলে কোন মতেই মনোবেগ অধিকক্ষণ ধারণা করা যায় না তজ্জন্য ষট্‌চক্র ভেদ করত নিজ প্রাণবায়ুকে ইড়া ও পিঙ্গলার মধ্যস্থিত সুষুম্না নাড়ী অবলম্বন পূর্ব্বক ক্রমে ২ গুহ্য হইতে কুণ্ডলিনী শক্তি উত্তেজিত করত উভয় ভ্রূ মধ্যে দ্বিদলপদ্মে স্থাপিত করিতে হইবে। এইরূপ যোগাবলম্বন পূর্ব্বক ব্রহ্মরূপ প্রণবে সমাধিস্থ হইয়া যিনি দেহ ত্যাগ করিতে পারেন তিনি দেবযানমার্গে ব্রহ্মলোকে গমন করেন, এবং তথায় ব্রহ্মানন্দ উপভোগ করিয়া পরিণামে নির্ব্বাণ মুক্তি লাভ করিয়া থাকেন ॥ ১২ । ১৩ ॥

12 and 13. The Lord in those two verses refers to three different processes connected with the yog of six-circles.

(*i*) The nine gates of the body should be closed i e the eyes, ears, nose &c restrained from pursuing their respective objects.

(*ii*) Even when the sense-organs have been closed the mind may wander. Hence the mind should be fixed in the twelve-petalled heart's lotus (Rhildoy poondarick) the region of the Air.

(*iii*) But the mind cannot remain fixed in the region of the air for any length of time unless the expiratory wind ( Pra´n ) be suspended by deep inspiration (Kumbhoock) and kept confined to the two-petalled lotus between the eye-brows. This is done by leading the *Pran* along the spinal-nerve.

By the path is meant the way by which the soul of the yogy goes to the Brahmaloke in the conveyance of the Debathas (Debjane.)

স্বামী ॥ এবঞ্চ অন্তকালে ধারণয়া মৎপ্রাপ্তিঃ নিত্যাভ্যাস বশতঃ এব ভবতি ন অন্যস্ত

ইতি পূর্ব্বোক্তং এব অনুস্মারয়তি অনন্যচেতাঃ ইতি। ন অস্তি অন্যস্মিন্‌ চেতঃ যস্য তথাভূতঃ সন্‌ যঃ মাং সততং—নিরন্তরং, নিত্যশঃ—প্রতিদিনং স্মরতি তস্য নিত্যযুক্তস্য—সমাহিতস্য,অহং সুখেন লভ্যঃ অস্মিন্‌ন অন্যস্য ইতি ॥ ১৪ ॥

যএবং বায়ু নিরোধ বৈধুর্য্যেণ ভ্রুবোর্মধ্যে প্রাণমাবেশ্য মূর্দ্ধন্যয়া নাড্যা দেহং ত্যক্তুং স্বেচ্ছয়া ন শক্নোতি, কিন্তু কর্ম্মক্ষয়েণৈব পরবশোদেহং ত্যজতি তস্য কিং স্যাদিতি তদাহ অনন্যেতি; যিনি প্রাণায়ামদ্বারা স্বকীয় ভ্রূ মধ্যে প্রাণবায়ুকে রক্ষা করত নিজ দেহ পরিত্যাগ করিতে অসমর্থ হয়েন কিন্তু কর্ম্মক্ষয়ে দেহ ত্যাগ করেন তিনি কি প্রকারে ভগবান্‌কে লাভ করিতে পারেন তাহা এইস্থলে বর্ণিত হইতেছে।

অনন্যচেতাঃ=ন অন্যস্মিন্‌ বিষয়ে চেতো যস্য; যাহার চিত্ত ঈশ্বর ভিন্ন অন্য বিষয়ে আসক্ত হয় না। নিত্যশঃ=যাবজ্জীবনং, চিরজীবনং, ন ষণ্মাসং সম্বৎসরং বা; চিরদিন অবিচ্ছেদে। সততং=সর্ব্বদা নিরন্তরং, অর্থাৎ আহারে বিহারে শয়নে, অথবা উপবেশনে, সমস্ত সময়। স্মরতি=ভগবদনুচিন্তনং করোতি; ভগবান্‌কে চিন্তা করেন। নিত্যযুক্তস্য=সদা সমাহিতস্য। সুলভঃ=সুখেন লভ্যঃ।

ষট্‌চক্র ভেদ দ্বারা যিনি ব্রহ্ম দর্শন করেন তিনি পরমযোগী, কিন্তু সকলের পক্ষে এইরূপ তীব্র যোগধারী হওয়া সম্ভবে না। তজ্জন্য ভগবান্‌ সহজ উপায় নির্ণয় করিতেছেন। অনন্যচিত্তে ভগবানের নাম স্মরণ পূর্ব্বক দ্বাদশবার প্রাণায়াম করিলে একবার প্রত্যাহার হয়। ১৪৪ বার প্রাণায়াম করিলে একবার ধারণা হয়। এবং ১৭২৮ বারে ধ্যান ও ২০৭৩৮ বারে সমাধির অবস্থা হয়। এইরূপ প্রতিদিন যাবজ্জীবন ভগবান্‌কে চিন্তা করিতে পারিলে অনায়াসে তাঁহাকে লাভ করা যায়। যিনি ভক্তি সহকারে সুস্থান্তঃকরণে শয়নে উপবেশনে আহার বিহারে এবং সর্ব্ব কর্ম্মানুষ্ঠানে ভগবান্‌কে চিন্তা করেন, সম্পদে বিপদে ভগবান্‌ যাঁহার একমাত্র গতি, যাঁহার দান, ধ্যান, যজ্ঞ, উপবেশনাদি সমস্তই ভগবচ্চরণে অর্পিত হয়, যিনি সকল সময়ে সকল স্থানে ভগবানের বিরাট সত্ত্বাবলোকন করেন ঈদৃশ নিত্যযুক্ত সমাহিত চেতার নিকট ভগবান্‌ অনায়াসলভ্য। এই প্রকার ভগবদ্ভক্তের নিকট প্রাণায়ামাদি দুষ্কর তপস্যা নিষ্প্রয়োজন ॥ ১৪ ॥

14. The means of obtaining Brahma by the yog of six-circles referred to in previous verses, is so very difficult and arduous that an ordinary mind has not sufficient strength to practise it. Hence the blessed Lord refers in this verse to a process which can be practised by all. He says to this effect.— O Pretha's son! I am easily accessible to him who constantly thinks of Me in all his actions, who depends on Me in prosperity as well as in adversity and who in all his works considers Me as his ultimate goal. By such a man I am easily gained.

মামুপেত্য পুনর্জ্জন্ম, দুঃখালয়মশাশ্বতম্।
নাপ্নুবন্তি মহাত্মানঃ, সংসিদ্ধিং পরমাংগতাঃ॥ ১৫॥

মহাত্মানঃ মাং উপেত্য পরমাং সংসিদ্ধিং গতাঃ, দুঃখালয়ং অশাশ্বতং পুনর্জ্জন্ম ন আপ্নুবন্তি॥ ১৫॥

এবম্বিধ মহাত্মা যোগিগণ আমাকে প্রাপ্ত হইয়া, শ্রেষ্ঠতম মোক্ষকে লাভ করত, এই দুঃখাগাররূপ অনিত্য জন্ম পুনর্ব্বার গ্রহণ করেন না॥১৫॥

15. These high-souled men having obtained Me, and attaining the highest bliss never return to this transitory birth the abode of woes.

স্বামী॥ যদি এবং ত্বং সুলভঃ অসি ততঃ কিং অতঃ আহ—মাং ইতি। উক্ত লক্ষণাঃ মহাত্মানঃ মদ্ভক্তাঃ মাং প্রাপ্য পুনর্দুঃখাশ্রয়ং অনিত্যং চ জন্ম ন প্রাপ্নুবন্তি, যতঃ তে পরমাং সিদ্ধিং মোক্ষং, এব প্রাপ্তাঃ পুনর্জ্জন্ম দুঃখানাং চ আলয়ং—স্থানং মাং উপেত্য ন প্রাপ্নুবন্তি ইতি বা॥ ১৫॥

তব সৌলভ্যেন কিং স্যাদিত্যুচ্যতে শৃণুতন্মম সৌলভ্যেন যদ্ভবতি মামুপেত্যেতি; ভগবান্‌কে লাভ করিলে কি ফল হয় তাহা ভগবান্ এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন।

মহাত্মানঃ=যতয়ঃ রজস্তমোমলরহিতান্তঃকরণ শুদ্ধ সত্ত্ব সমুৎপন্ন সম্যগ্দর্শনঃ; রজস্তমো বিকার রহিত ভগবদ্ভক্তগণ। মাং=ঈশ্বরং। উপেত্য=মদ্ভাবমাপদ্য; প্রাপ্য। পরমাং=সর্ব্বোৎকৃষ্টাং। সংসিদ্ধিং=মুক্তিং। গতাঃ=প্রাপ্তাঃ। দুঃখালয়ং=গর্ভবাসাদি অনেকদুঃখস্থানম্। আলয়ং=আশ্রয়ম্। অশাশ্বতং=অস্থিরং, অনবস্থিতং। পুনর্জ্জন্ম-পুনরুৎপত্তিম্।

পূর্ব্ব শ্লোকে যাদৃশ ভগবৎ চিন্তার বিষয় উল্লেখ করা হইয়াছে তদ্রূপ চিন্তাশীল মহাত্মারা এই অস্থির ত্রিবিধ দুঃখপূর্ণ সংসারে পুনর্জ্জন্ম গ্রহণ করেন না, কেন না তাঁহারা আত্মজ্ঞানরূপ মুক্তি লাভ করিয়া থাকেন। ভগবান্‌কে অনুক্ষণ চিন্তা করিতে করিতে উপাসকের মন পাপ হইতে বিমুক্ত হইয়া আত্মজ্ঞান লাভ করে। আত্মজ্ঞানই মুক্তির প্রধান সোপান। দেহান্তে উক্তরূপ উপাসক মুক্তিলাভ করেন, তাঁহাকে এই দুঃখপূর্ণ মরু-কান্তারবৎ সংসারে পরিভ্রমণ করিতে হয় না। এই শ্লোকের গূঢ় তাৎপর্য্য অবধারণ করিয়া বৈষ্ণবগণ হরি নামের মাহাত্ম্য তুঙ্গস্বরে কীর্ত্তন করিয়াছেন। ফলতঃ হরি নামের যে এক অদ্ভুত শক্তি বিদ্যমান রহিয়াছে তৎপ্রতি কোন সন্দেহ হইতে পারে না। আন্তরিক ভক্তিপূর্ণ মনে হরিনাম কীর্ত্তন করিলে আত্মজ্ঞান স্ফুরিত হইয়া থাকে। বিশেষতঃ কর্ম্মানুষ্ঠানহীন কলিযুগে হরি সংকীর্ত্তন নির্ব্বাণের দ্বার স্বরূপ কথিত হইয়াছে॥ ১৫॥

আব্রহ্ম ভুবনাল্লোকাঃ, পুনরাবর্ত্তিনোঽর্জ্জুন।
মামুপেত্য তু কৌন্তেয়, পুনর্জ্জন্ম ন বিদ্যতে ॥ ১৬ ॥

ভোঃ অর্জ্জুন! আব্রহ্মভুবনাৎলোকাঃ পুনঃ আবর্ত্তিনঃ।
ভোঃ কৌন্তেয়! তু মাং উপেত্য পুনর্জ্জন্ম ন বিদ্যতে ॥ ১৬ ॥

হে অর্জ্জুন! ব্রহ্মলোক হইতে সমস্ত ভূতলোক আবর্ত্তনশীল। কিন্তু হে কুন্তীনন্দন! যিনি আমাকেই প্রাপ্ত হন তাঁহার পুনর্জ্জন্ম হয় না ॥ ১৬ ॥

16. O Arjuna! all the worlds from the world of Brahma´ are liable to come again and again. But O Kaunteya! he who cometh unto Me knoweth birth no more.

15. This verse dwells on the blessing which the worshipper obtains by constantly concentrating his mind to Brahma. The aspirant who longs after this yog which is called the "Religion by conception" must gradually train his mind by diverting it from the tomfooleries of this world. At stated hours of the day and night he should repeat the name of B´ashudeba with suspended breath ( pranaya´m ). It has been said before that true knowledge can not be obtained without *work* but in these verses the Lord says that this true knowledge which is the door to *Muckti* can also be obtained by practising this "Religion by conception".

স্বামী ॥ তৎ এবং সর্ব্বেষু অপি লোকেষু পুনঃ আবৃত্তিং দর্শয়ন্ নির্দ্ধারয়তি—আব্রহ্ম ইতি। ব্রহ্মণঃ ভুবনং—বাসস্থানং, ব্রহ্মলোকঃ, তং অভিব্যাপ্য সর্ব্বে লোকাঃ পুনঃ আবর্ত্তনশীলাঃ, ব্রহ্মলোকস্য অপি বিনাশিত্বাৎ। তৎপ্রাপ্তানাং অনুৎপন্নজ্ঞানানাং অবশ্যং ভাবি পুনর্জ্জন্ম এবং ক্রমমুক্তিফলাভিঃ উপাসনাভিঃ ব্রহ্মলোকং প্রাপ্তাঃ তেষাং এব তত্র উৎপন্ন জ্ঞানানাং ব্রহ্মণাসহমোক্ষঃ না অন্যেষাং তথাচ।

ব্রহ্মণাসহতেসর্ব্বে, সম্প্রাপ্তে প্রতিসঞ্চরে।
পরস্যান্তে কৃতাত্মানঃ, প্রবিশন্তি পরংপদম্ ॥

পরস্যঅন্তে—ব্রহ্মণঃপরায়ুষঃঅন্তে, কৃতাত্মানঃ—ব্রহ্মভাবাপাদিতমনোবৃত্তয়ঃ, কর্ম্ম-দ্বারেণ যেষাং ব্রহ্মলোক প্রাপ্তিঃ তেষাং ন মোক্ষঃ ইতি পরিনিষ্ঠিতঃ। মাং উপেত্য বর্ত্তমানানাংতু পুনর্জ্জন্ম ন অস্তি এব ইতি ॥ ১৬ ॥

ভগবন্তমুপাগতানাং সম্যগ্দর্শিনামপুনরাবৃত্তৌ কথিতায়াং ততো বিমুখানামসম্যগ্দর্শিনাং

পুনরাবৃত্তিবর্ত্তিনঃ ইতি। "পুনরাবৃত্তি" শব্দের অর্থদ্বারা ইহাই প্রতিপন্ন হইতেছে যে, যে সকল সম্যগ্দর্শী মহাত্মা ভগবান্‌কে লাভ করিয়াছেন তাঁহাদিগের পুনর্জ্জন্ম হয় না, পক্ষান্তরে যাঁহারা ভগবান্‌কে লাভ করেন নাই অর্থাৎ অনাত্মদর্শনশীল ব্যক্তিগণ জন্ম মৃত্যুরূপ আবর্ত্তনে সপ্তলোক পরিভ্রমণ করিয়া থাকেন।

আব্রহ্মভুবনাৎলোকাঃ=ভবন্ত্যত্র ভূতানীতি ভুবনং লোকঃ, অভিবিধাবাকারঃ; যাহাতে ভূত সকল অবস্থিতি করে তাহাকে ভুবন বলে। ব্যাপ্তি অর্থে "আ" শব্দটী প্রয়োগ হইয়াছে।

ব্রহ্মলোকেন সহ সর্ব্বেঽপি লোকাঃ মদ্বিমুখানামসম্যগ্দর্শিনাং ভোগভূময়ঃ পুনরাবর্ত্তিনঃ পুনরাবর্ত্তনশীলাঃ; ব্রহ্মলোকের সহিত সমস্ত লোক যাহারা ভগবান্‌কে লাভ করে নাই তাহারা ভোগভূমিতে পরিভ্রমণ করিয়া থাকে।

তু শব্দো লোকান্তরবৈলক্ষণ্য দ্যোতনার্থঃ, অবধারণার্থোবাঃ; ভগবান্ অন্যলোক বুঝাইবার জন্য "তু" শব্দ ব্যবহার করিলেন, অথবা ভিন্নার্থের বিষয় অবধারণ করিলেন।

মাং=সর্ব্বজ্ঞং সত্যসংকল্পং নিখিলজগবদুৎপত্তিস্থিতিলয়লীনং পরমকারুণিকং সদৈকরূপং। সর্ব্বজ্ঞ সত্য সংকল্প বিশিষ্ট সমস্ত জগতের উৎপত্তি, স্থিতি, লয়ের কারণস্বরূপ পরম কারুণিক সৎ একরূপবিশিষ্ট আমাকে; উপেত্য=প্রাপ্য; প্রাপ্ত হইয়া।

পূর্ব্ব শ্লোকে অবধারিত হইল যিনি আত্মদর্শন করিয়াছেন ও বিজ্ঞানদ্বারা আত্মাকে লাভ করিয়াছেন তাঁহার পুনরাবৃত্তি হয় না। ভগবান্ এই শ্লোক হইতে সপ্তবিংশ শ্লোক পর্য্যন্ত আত্মার পুনরাবর্ত্তন কীর্ত্তন করিলেন। পাঠক বিশেষ মনোযোগ পূর্ব্বক এই "দ্বাদশ আত্মতত্ত্ব" অধ্যয়ন করিবেন। ইহার মূল তাৎপর্য্য এই; দ্বিতীয় অধ্যায়ে ভগবান্ আত্মার অমরত্ব প্রতিপাদন করিয়াছেন। যাঁহারা আত্মার পৃথক্ অস্তিত্ব স্বীকার করেন না, অথবা আত্মাকে দেহের ন্যায় ক্ষণভঙ্গুর বিবেচনা করিয়া থাকেন তাঁহাদিগের নিকট এই "দ্বাদশ আত্মতত্ত্ব" বিশেষ উপাদেয় বলিয়া বোধ হইবে না। কিন্তু আমার বোধ হয় যে, বর্ত্তমান ঊনবিংশ শতাব্দীর শেষভাগে সমস্ত সভ্য জগৎ একবাক্যে আত্মার অমরত্ব স্বীকার করিতেছেন। মৃত্যুর পর মানবাত্মার যে একটী পৃথক্ অবস্থা হয় তাহা চিন্তাশীল ব্যক্তিমাত্রেই স্বীকার করিয়া থাকেন। যেমন ভৌতিক দেহ শৈশব হইতে মৃত্যু পর্য্যন্ত কৌমারাদি অবস্থান্তর প্রাপ্ত হয় তদ্রূপ আত্মাও দেহান্তর প্রাপ্ত হইয়া থাকে। দেহের এবং আত্মার এই শক্তি স্বভাবসিদ্ধ। নদীপ্রবাহেরন্যায় এই গতি কেহই রোধ করিতে পারে না। কিন্তু যৌবনের অগ্রভাগে যদি দেহের বিনাশ হয় তবে যেরূপ জরা তাহাকে আক্রমণ করিতে পারে না, তদ্রূপ যে কামনাবৃত্তি অথবা কামরূপকে অবলম্বন করিয়া আত্মা এক দেহ হইতে অন্য দেহে গমন করে সেই কামনা বিনষ্ট হইলে আত্মার পুনরাবৃত্তির সম্ভব হয় না।

সহস্র যুগ পর্য্যন্তং, অহর্যদ্‌ব্রহ্মণোবিদুঃ।
রাত্রিং যুগসহস্রান্তাং তেঽহোরাত্র বিদো জনাঃ॥ ১৭॥

যে, ব্রহ্মণঃ সহস্র যুগ পর্য্যন্তং যৎ অহঃ, যুগসহস্রাং তাং রাত্রিং (চ) বিদুঃ তে জনাঃ অহোরাত্র বিদঃ॥ ১৭॥

যাঁহারা ব্রহ্মার যুগসহস্র পর্য্যন্ত একদিন এবং যুগসহস্রে এক রাত্রি অবগত আছেন তাঁহারা দিবা রাত্রির তত্ত্বজ্ঞ হইয়াছেন॥ ১৭॥

17. Those who know that a thousand ages of ours form a day of Brahmá and another thousand ages of ours his night, know day and night.

ধর্ম্মশাস্ত্রে সপ্তলোক কথিত হইয়াছে যথা—

ভূর্লোক, ভূবর্লোক, স্বর্লোক, মহর্লোক, জনলোক, তপোলোক ও সত্যলোক। মৃত্যুর পর আত্মা নিজ কর্ম্মফলানুসারে এই সপ্তলোক পরিভ্রমণ করে এবং তথায় ভোগ-কাল অবস্থান করিয়া পুনর্জ্জন্ম গ্রহণ করে। তজ্জন্য ভগবান্‌ বলিলেন "আব্রহ্মভুবনাল্লোকাঃ পুনরাবর্ত্তিনঃ" পঞ্চাগ্নিবিদ্যা অশ্বমেধাদি যজ্ঞদ্বারা আত্মা তপোলোকে কি সত্যলোকে প্রস্থান করিতে পারে কিন্তু তাহার পুনরাবর্ত্তন অবশ্যম্ভাবী। কিন্তু যাঁহারা শমদমাদি অনুষ্ঠানদ্বারা ক্রমমুক্তি লাভ করেন এবং যাঁহাদিগের কামনাদির নির্ব্বাণ হয় তাঁহারা যে লোকে গমন করুন না কেন তথা হইতে তাঁহাদিগের পুনর্জ্জন্ম হয় না। কারণ তাঁহারা কর্ম্মদ্বারা জ্ঞান, জ্ঞানদ্বারা সর্ব্বসন্ন্যাস, সর্ব্বসন্ন্যাসদ্বারা ধ্যানযোগ লাভ করিয়া থাকেন। এই প্রকার ক্রম-মুক্তিদ্বারাই মানবাত্মা ভগবান্‌কে লাভ করিয়া থাকেন তজ্জন্য ভগবান্‌ বলিলেন,—

"মামুপেত্য পুনর্জ্জন্ম ন বিদ্যতে"।

ক্রমমুক্তিদ্বারা আত্মা ঊর্দ্ধলোকে গমন করিলে তথা হইতে তাহার পুনরাবৃত্তি হয় না। তজ্জন্য শ্রুতি বলিয়াছেন,—

"ব্রহ্মলোক মভিসম্পদ্যতে নচ পুনরাবর্ত্ততে অনাবৃত্তিঃ শব্দাৎ"।

ব্রহ্মকে প্রাপ্ত হইয়া যিনি ব্রহ্মলোকে গমন করেন তাঁহার পুনর্জ্জন্ম হয় না। সকাম কর্ম্মানুষ্ঠানদ্বারা ব্রহ্মলোকে গমন করিলেও তাহার পুনরাবৃত্তি হইবেক। তাহার কারণ পর শ্লোকে নির্দ্দেশ করিতেছেন॥ ১৬॥

16. As the mortal body passes through its various stages of growth and decay, so does the immortal soul pass through transmigration commencing from this cosmic world to the Brahma-Loka. There are in all seven spheres. To whatever sphere the soul may go, it is des-

tined to be born again, for the natural tendency of the soul is to move round in a circle of re-births. Even those who are living in the Brahma-Loka, in consequence of virtuous deeds, must return in course of time, as the Brahma himself can live up to a certain age—vide the next verse. But those who live in the supreme spirit ( Me ) having subjugated the animal soul ( Kamrupa ) never come to birth again.

স্বামী ॥ নমু চ

তপস্বিনোদানশীলাঃ, বীতরাগাস্তিতিক্ষবঃ।
ত্রৈলোক্যস্যোপরিস্থানং, লভন্তে শোকবর্জ্জিতম্ ॥

ইত্যাদি পুরাণবাক্যৈঃ ত্রিলোক্যাঃ সকাশাৎ মহর্লোকাদীনাং উৎকৃষ্টত্বং গম্যতে বিনাশিত্বে চ সর্ব্বেষাং অবৈশিষ্টঃ কথং অন্যোবিশেষঃ স্যাৎ ইতি আশঙ্ক্য বহুকল্পকালাবস্থায়িত্ব নিমিত্তঃ অসৌবিশেষঃ ইতি আশয়েন স্বমানেন শতবর্ষায়ুষঃ ব্রহ্মণঃ হি অহন্যহনি ত্রিলোক্যাঃ উৎপত্তিঃ নিশি নিশি চ প্রলয়ঃ ভবতীতি দর্শয়িষ্যন্ ব্রহ্মণঃ অহোরাত্রয়োঃ প্রমাণং আহ সহস্রেতি। সহস্রং যুগানি পর্য্যন্তঃ অবসানং যস্য তৎব্রহ্মণঃ যৎ অহঃ তৎ যে বিদুঃ, যুগসহস্রং অন্তঃ যস্যাঃ তাং রাত্রিং চ যোগবলেন যে বিদুঃ তে এব সর্ব্বজ্ঞাঃজনাঃ অহোরাত্রবিদঃ যেষাংতু কেবলং চন্দ্রাদিত্য গত্যা এব জ্ঞানং তে তথা অহোরাত্র বিদঃনভবন্তি অল্পদর্শিত্বাৎ। যুগশব্দেন অত্র চতুর্যুগং অভিপ্রেতং "চতুর্যুগ সহস্রন্তু, ব্রহ্মণোদিনমুচ্যতে" ইতি বিষ্ণুপুরাণোক্তেঃ। ব্রহ্মণ ইতি চ মহর্লোকাদি বাসিনাং উপলক্ষণার্থং। তত্র অয়ং কালগণনাপ্রকারঃ—মনুষ্যাণাং যৎবর্ষং তৎদেবানাং অহোরাত্রং, তাদৃশৈঃ অহোরাত্রৈঃ পক্ষমাসাদিকল্পনয়া দ্বাদশভিঃ বর্ষসহস্রৈঃ চতুর্যুগং ভবতি, চতুর্যুগ সহস্রংতু ব্রহ্মণঃদিনং তাবৎপ্রমাণা এব রাত্রিঃ, তাদৃশৈঃ চ অহোরাত্রৈঃ পক্ষমাসাদিক্রমেণ বর্ষশতং ব্রহ্মণঃ পরমায়ুঃ ইতি ॥ ১৭ ॥

ব্রহ্মলোক সহিতাঃ সর্ব্বেলোকাঃ কস্মাৎ পুনরাবর্ত্তিনঃ? কালপরিচ্ছিন্নত্বাৎ; ব্রহ্মলোক সহিত সমগ্রলোক কি জন্য পুনরাবৃত্ত হইয়া থাকে? কাল নির্দ্ধারণ জন্য।

যে=সম্যগ্দর্শিনঃ; আত্মতত্ত্ব জ্ঞানিগণ। ব্রহ্মণঃ=প্রজাপতেঃ; ব্রহ্মার, প্রজাপতির। সহস্রযুগপর্য্যন্তং=সহস্রংযুগানি—চতুর্যুগানি, পর্য্যন্তঃ অবসানং যস্য তৎ; চতুর্যুগসহস্র। যৎ=তাদৃশং। অহঃ=( অহন্ ) দিনং। তে জনাঃ অহোরাত্রবিদঃ=তএবাহোরাত্রবিদো যোগিনো জনাঃ. যেতু চন্দ্রার্কগত্যৈব বিদুস্তে নাহোরাত্রবিদঃ মন্দদর্শিত্বাদিত্যভিপ্রায়ঃ; সেই যোগিগণই দিবা রাত্রির প্রকৃত তত্ত্ব অবগত হইয়াছেন, যাঁহারা চন্দ্র সূর্য্যের গতিদ্বারা দিবা রাত্রি অবধারণ করেন, তাঁহারা দিবা রাত্রির প্রকৃত তত্ত্ব অবগত নহেন।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে নির্দ্ধারণ করিলেন যে ব্রহ্মলোক হইতে সমস্ত ভূতলোক জন্ম মৃত্যুর নিয়মাধীন। এই শ্লোকে তাহার বিস্তৃত ব্যাখ্যা করিতেছেন। ঈশ্বর অনন্ত কিন্তু তাঁহার

প্রপঞ্চ অন্তবস্তু, তদ্রূপ কাল অনন্ত, কিন্তু তাঁহার কার্য্য অন্তময়।। যে বস্তুর জন্ম আছে তাহার মৃত্যু অপরিহার্য্য। ব্রহ্মাদি দিক্‌পালগণ এবং

অষ্টকুলাচল সপ্তসমুদ্রাঃ,

ব্রহ্মপুরন্দর দিনকর রুদ্রাঃ।

সকলেই জন্ম মৃত্যুর নিয়মাধীন। ১৭২৮০০০ বর্ষ সত্যযুগের পরমায়ু। ১২৯৬০০০ বর্ষ ত্রেতাযুগের পরিমাণ। ৮৬৪০০০ বর্ষে দ্বাপরযুগ এবং ৪৩২০০০ বর্ষে কলিযুগ সংগঠিত হইয়াছে। এইরূপ চতুর্যুগ সহস্র বার অতীত হইলে ব্রহ্মার এক দিন হয়। পুরাণে লিখিত আছে, "চতুর্যুগ সহস্রন্তু, ব্রহ্মণো দিনমুচ্যতে।" চারি যুগ সহস্রবার পরিবর্ত্তিত হইলে ব্রহ্মার এক দিবা রাত্রি হয়।

মাসেন স্যাদহোরাত্রঃ, পৈত্রো বর্ষেণ দৈবতঃ।

দৈবে যুগসহস্রেদ্বে, ব্রাহ্মঃ, কল্পৌ তু তৌ নৃণাম্॥ অমরকোষ।

মানবগণের এক মাসে পিতৃলোকের একদিন, অর্থাৎ কৃষ্ণা অষ্টমীর পরার্দ্ধ হইতে শুক্লা অষ্টমীর পূর্ব্বার্দ্ধ পর্য্যন্ত পিতৃলোকের দিবা, শুক্লা অষ্টমীর শেষার্দ্ধ হইতে কৃষ্ণা অষ্টমীর পূর্ব্বভাগ পর্য্যন্ত রাত্রি। মানবগণের এক বর্ষে দেবতাদিগের এক দিন অর্থাৎ উত্তরায়ণ দিবা এবং দক্ষিণায়ণ রাত্রি। মানবগণের সত্য, ত্রেতা, দ্বাপর ও কলি এই যুগচতুষ্টয়ে দেবতাদিগের এক যুগ, এরূপ চতুর্যুগ সহস্রে ব্রহ্মার এক দিবারাত্রি। ঈদৃশ কালকে মানুষ কল্প বলিয়া থাকে অর্থাৎ মানবগণের স্থিতি ও প্রলয় কালরূপে পরিগণিত হইয়া থাকে। এইরূপ ৩৬০ দিবা রাত্রিতে ব্রহ্মার এক বর্ষ হয়, এবং এইরূপ শত বর্ষে ব্রহ্মার পরমায়ু। ব্রহ্মার পরমায়ু শেষে তিনি এবং তাঁহার লোক বিলীন হইয়া পুনর্জ্জন্ম ধারণ করে। শাস্ত্রে কথিত আছে,—

"ব্রহ্মাদিতৃণপর্য্যন্তং মায়য়া কল্পিতংজগৎ"।

এইরূপ দিবা রাত্রির গূঢ় রহস্য যাঁহারা অবগত হইয়াছেন তাঁহারাই দিবা রাত্রির তত্বজ্ঞ। সামান্য চন্দ্র সূর্য্য গতিদ্বারা যে দিবা রাত্রির পরিমাণ নির্ণীত হইতেছে তাহা প্রকৃত তত্ব নহে। এইক্ষণে ব্রহ্মার দিবা রাত্রি কি তাহাই ভগবান্ কীর্ত্তন করিতেছেন॥১৭॥

17. It has been said that the souls in the Brahma-Loka are destined to be reborn. In this verse the Lord assigns the reason thereof. Brahma´ himself can live up to a certain time. His age is thus calculated—a human year is considered a day and night of the gods, 12000 years of such days make up the quaternion of ages (চতুর্যুগ) a thousand such quaternions compose the day and a similar thousand the night of the Brahma´. Brahma´'s duration of life is one hundred years of such days and nights. This is the true theory about days and nights, those who

অব্যক্তাদ্ব্যক্তয়ঃ সর্ব্বাঃ, প্রভবন্ত্যহরাগমে।
রাত্র্যাগমে প্রলীয়ন্তে, তত্রৈবাব্যক্তসংজ্ঞকে ॥ ১৮ ॥

---

অহরাগমে অব্যক্তাৎ সর্ব্বাঃ ব্যক্তয়ঃ প্রভবন্তি। রাত্র্যাগমে তত্র অব্যক্তসংজ্ঞকে এব প্রলীয়ন্তে ॥ ১৮ ॥

ব্রহ্মার দিবাগমে অব্যক্ত হইতে সকল ব্যক্ত চরাচর উৎপন্ন হইয়া থাকে। তাঁহার রাত্রি সমাগমে সেই অব্যক্ত নামক কারণে বিলীন হয় ॥ ১৮ ॥

18. At the coming of days from the unmanifested all the manifested things spring to life. At the coming of nights unto that called the unmanifested they disappear.

---

calculate days and nights by the course of the sun and moon are not acquainted with the true theory of days and nights.

স্বামী ॥ ততঃ কিং অত আহ—অব্যক্তাৎ ইত্যাদি। কার্য্যস্য অব্যক্তরূপং কারণাত্মকং তস্মাৎ অব্যক্তাৎ কারণরূপাৎ, ব্যজ্যন্তে ইতি ব্যক্তয়ঃ চরাচরাণি ভূতানি প্রাদুর্ভবন্তি, কদা অহরাগমে—ব্রহ্মণোদিবসস্য উপক্রমে, তথা রাত্রে আগমে ব্রহ্মশয়নে তস্মিন্ এব অব্যক্ত সংজ্ঞকে কারণরূপে প্রলয়ং যান্তি। যদ্বা তে অহোরাত্রবিদঃ ইত্যেতৎ ন বিধীয়তে, কিন্তু তে প্রসিদ্ধাঃ অহোরাত্র বিদঃ জনাঃ ব্রহ্মণঃ যৎ অহঃ বিদু তস্য অহ্নঃ আগমে অব্যক্তাৎ ব্যক্তয়ঃ প্রভবন্তি, যাং চ রাত্রিং বিদুঃ তস্যাঃ রাত্রেঃ আগমে প্রলীয়ন্তে ইতি দ্বয়োঃ অন্বয়ঃ ॥ ১৮ ॥

যত এবং কাল পরিচ্ছিন্নাস্তেঽতঃ পুনরাবর্ত্তিনোঃ লোকাঃ প্রজাপতেরহনি যদ্ভবতি রাত্রৌ চ তদুচ্যতে অব্যক্তেতি, কালের সীমানুসারে লোক সকল পুনরাবৃত্ত হয় তাহার উদাহরণ স্বরূপ প্রজাপতির দিবা রাত্রির বিবরণ কীর্ত্তন করিতেছেন।

অহরাগমে=(অহঃ+আগমে) ব্রহ্মণঃ প্রবোধকালে; ব্রহ্মার জাগ্রতাবস্থায়। অব্যক্তাৎ =(ব্যক্তয়ঃ=ব্যজ্যন্তে; প্রকাশিত হয়)। অব্যক্ত কারণরূপাৎ; অপ্রকাশিত কারণরূপ হইতে। সর্ব্বাঃ ব্যক্তয়ঃ=সর্ব্বানি চরাচরাণি; শরীর বিষয়াদিরূপা ভোগভূময়ঃ; শরীর বিষয়াদির ভোগভূমির রূপস্বরূপ সকল চরাচর বিশ্ব। প্রভবন্তি=ব্যবহার ক্ষমতয়াঽভিব্যজ্যন্তে, প্রাদুর্ভবন্তি; সম্যক্ প্রকারে উৎপন্ন হয়। রাত্র্যাগমে=প্রজাপতেঃ স্বাপাবস্থাগমে; প্রজাপতির নিদ্রিতাবস্থায়। তত্র=পূর্ব্বোক্তে; পূর্ব্বোল্লিখিত অব্যক্ত কারণে। অব্যক্ত সংজ্ঞকে=অপ্রকাশিত কারণস্বরূপে। প্রলীয়ন্তে=তিরোভবন্তি; তিরোভাব প্রাপ্ত হয়।

ব্রহ্মার দিবা রাত্রির বিবরণ বিশেষ করিয়া কীর্ত্তন করিতেছেন। কূটস্থ ব্রহ্ম হইতে চরাচর বিশ্ব যে সময়ে সমুৎপন্ন হয় সেই সময়কে ব্রহ্মার দিবাভাগ বলিয়া থাকে। ব্রহ্মের সৃষ্টি বিস্তার শক্তির নাম ব্রহ্মা। সেই শক্তির অবসানকালে এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান ব্রহ্মাণ্ড সেই কূটস্থ কারণস্বরূপ পরব্রহ্মে বিলীন হয়। এই দ্বিবিধ ক্রিয়াকে অনুলয় ও বিলয় বলিয়া থাকে। (দ্বিতীয় অধ্যায়ের ১৭ শ্লোকের বাঙ্গালা টীকা দেখুন) কারণস্বরূপ শুদ্ধ চেতন পরব্রহ্ম যৎকালে স্বয়ং বিরাজিত হন তৎকালে কারণ হইতে বিন্দুস্বরূপ, বিন্দু হইতে অর্দ্ধমাত্রা, অর্দ্ধমাত্রা হইতে মহাকাশ, মহাকাশ হইতে আকাশ, অথবা শব্দস্বরূপ, আকাশ হইতে বায়ু, বায়ু হইতে অগ্নি, অগ্নি হইতে জল, জল হইতে পৃথিবী।

তস্মাদ্বা এতস্মাদাত্মন। আকাশঃসম্ভূতঃ। আকাশাদ্বায়ুঃ। বায়োরগ্নিঃ। অগ্নেরাপঃ। অদ্ভ্যঃপৃথিবী। পৃথিব্যা ওষধয়ঃ। ওষধিভ্যোঽন্নং। অন্নাদ্রেতঃ। রেতসঃ পুরুষঃ। সবা এষ পুরুষোঽন্নরসময়ঃ। তৈত্তিরীয়োপনিষৎ। ২য় বল্লী।

পুনরায় যৎকালে বিলয় হয় তৎকালে পৃথিবী জলে, জল অগ্নিতে, অগ্নি বায়ুতে, বায়ু আকাশে, আকাশ মহাকাশে, মহাকাশ অর্দ্ধমাত্রায়, অর্দ্ধমাত্রা বিন্দুতে, এবং বিন্দু কারণ স্বরূপ পরব্রহ্মে বিলীন হয়। এই অনুলয় ও বিলয় হইতে এই চরাচর বিশ্ব সৃষ্ট হইয়া বিলীন হইতেছে। ভগবান্ ইহাকেই ব্রহ্মার দিবা রাত্র বলিতেছেন।

মনু বলিয়াছেন,—

যদা সদেবোজাগর্ত্তি, তদেদং চেষ্টতে জগৎ।
যদা স্বপিতি শান্তাত্মা, তদাসর্ব্বং প্রলীয়তে॥ ১ম অং ৫২ শ্লোক।

মহাকবি কালিদাস বলিয়াছেন,—

স্বকাল পরিমাণেন, ব্যস্ত রাত্রিন্দিবস্যতে।
যৌতু স্বপ্নাববোধৌ তৌ, ভূতানাং প্রলয়োদয়ৌ॥

কুমারসম্ভব ২য় ৮ম শ্লোক॥ ১৮॥

18. Having stated the duration of Brahma's day and night, the Lord explains in this verse the difference between them. Brahma is an allegorical expression for the creative energy of God. Every energy or force has two opposing qualities, its expansion and contraction. After a period of action or expansion the force resumes its normal condition when this period of rest or a state of quiescence expires, it re-awakens into life. In this way do the cycles of Brahma revolve. These cycles are called the days and nights of Brahma. At the break of this day, the invisible force creates visible worlds, and when the night commences, the worlds dissolve to appear again after a period of rest.

ভূতগ্রামঃ স এবায়ং, ভূত্বা ভূত্বা প্রলীয়তে।
রাত্র্যাগমেঽবশঃ পার্থ, প্রভবত্যহরাগমে ॥ ১৯ ॥

ভোঃ পার্থ! সঃ এব অয়ং ভূতগ্রামঃ ভূত্বা ভূত্বা রাত্র্যাগমে প্রলীয়তে। অহরাগমে অবশঃ (সন্) প্রভবতি ॥ ১৯ ॥

হে পার্থ! এই সেই স্থাবর জঙ্গমাদি প্রাণিবর্গ পুনঃ পুনঃ প্রকাশিত হইয়া রাত্র্যাগমে বিলীন হয়। আবার দিবাগমে কার্য্য-পরতন্ত্র হইয়া জগৎ প্রসব করে ॥ ১৯ ॥

19. O Partha! the very same multitude of beings repeatedly taketh birth and disappeareth at the coming of night. At the approach of day, compelled by its own action, it reappeareth.

---

স্বামী॥ তত্র চ কৃতনাশাকৃতাভ্যাগমশঙ্কাং বারয়ন্ বৈরাগ্যার্থং সৃষ্টি প্রলয় প্রবাহস্য অবিচ্ছেদং দর্শয়তি—ভূতগ্রামঃ ইতি। ভূতানাং—চরাচর প্রাণিনাং, গ্রামঃ—সমূহঃ যঃ প্রাক্ আসীৎ সঃ এব অয়ং অহরাগমে ভূত্বা ভূত্বা রাত্রেঃ আগমে প্রলীয়তে প্রলীয় প্রলীয় পুনঃ অপি অহরাগমে অবশঃ—কর্ম্মাদি পরতন্ত্রঃসন্, প্রভবতি নাত্মঃ ইত্যর্থ॥ ১৯ ॥

অকৃতাভ্যাগম, কৃতবিপ্রাণনাশ দোষ পরিহারার্থং বন্ধমোক্ষ শাস্ত্র প্রবৃত্তি সাফল্য প্রদর্শনার্থং অবিদ্যাদি ক্লেশ মূল কর্ম্মাশয় বশাচ্চাবশো ভূতগ্রামো ভূত্বা প্রলীয়ত ইত্যতঃ সংসারে বৈরাগ্য প্রদর্শনার্থঞ্চেদমাহ। যাহার অস্তিত্ব ছিল না তাহার জন্ম এবং যাহার জন্ম হইয়াছিল তাহার নিধন এই দো[illegible]রণার্থ ও সংসারে নিষ্কাম কর্ম্মদ্বারা বৈরাগ্যোৎপত্তির সফলতা প্রদ[illegible] জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিতেছেন।

সঃ এব অয়ং=যঃ পূর্ব্বস্মিন্ কল্পে স্থিতঃ সঃ এব এতস্মিন্ কল্পে জায়মানঃ; যাহা পূর্ব্ব কল্পে ছিল তাহাই উত্তরকল্পে উৎপন্ন হয়। ভূতগ্রামঃ=ভূত সমুদায়ঃ স্থাবর জঙ্গম লক্ষণঃ; স্থাবর জঙ্গমাদি প্রাণিবর্গ। ভূত্বা ভূত্বা=পুনঃ পুনঃ প্রাদুর্ভূয়; পুনঃ পুনঃ জন্ম গ্রহণ করিয়া। প্রলীয়তে=সম্যক্প্রকারে লয় প্রাপ্ত হয়। অবশঃ=অস্বতন্ত্রঃ অবিদ্যা [illegible] কর্ম্মাদি পরতন্ত্রঃ; কামনাদির অধীন। প্রভবতি=স এব জায়তে; সেই সকল পুনর্ব্বার উৎপন্ন হয়।

ব্রহ্মার দিবাগমে ভূতগ্রাম উৎপন্ন হইয়া রাত্র্যাগমে বিলীন হয়, এবং পুনর্ব্বার দিবাগমে নূতন সংসার নির্ম্মিত হয় এই আশঙ্কা মোচন জন্য ভগবান্ এই শ্লোকে বিশেষরূপে অর্জ্জুনকে বুঝাইয়া দিতেছেন যে পূর্ব্বকল্পেও যে সকল জীবের আবির্ভাব হইয়াছিল উত্তর-কল্পেও সেই সকল জীবের নিজ কর্ম্মানুসারে উৎপত্তি হয়। প্রাণিবর্গের নিদ্রাবসানে

যেমন তাহাদিগের কোন পরিবর্ত্তন হয় না তদ্রূপ ব্রহ্মার নিদ্রাবসানে পূর্ব্বকল্পের ভূতগ্রাম পুনরুত্থান করে। অসৎ বস্তুর অর্থাৎ যাহার অস্তিত্ব পূর্ব্বে ছিল না তাহার জন্ম হয় না।

মহর্ষি কপিল বলিয়াছেন :—

"অসদকরণাৎ উপাদান গ্রহণাৎ, সর্ব্বসম্ভবাভাবাৎ।
শক্তস্য শক্য কারণাৎ, কারণাভাবাৎ সৎকার্য্যম্" ॥

অসৎ কখনও কার্য্য হইতে পারে না, যথা আকাশকুসুম বা অশ্বডিম্ব। কার্য্যমাত্রই উপাদান সাপেক্ষ, যথা তিল ভিন্ন তৈল হয় না। সকল পদার্থ হইতে সকল বস্তু হয় না, যথা তিল হইতে তৈল হয় ক্ষীর বা গুড় হয় না, যে বস্তুতে যাহা আছে তদ্দ্বারাই সেই কার্য্য করা যায় অন্য কার্য্য করা যায় না, যথা নীল হইতে পীত হয় না। বীজে বৃক্ষ আছে বলিয়াই বীজদ্বারা বৃক্ষ করিতে পারা যায়, কার্য্যকারণের প্রত্যয় হইতে পারে না। সকল কার্য্যের প্রতি সকল কারণ নহে। অতএব কার্য্যমাত্রই উপাদান কারণে অপিহিত থাকিয়া কার্য্যবিশেষদ্বারা ব্যক্ত হয়।

শ্রুতি বলিয়াছেন :—

"অবশ্যমেব ভোক্তব্যং, কৃতং কর্ম্ম শুভাশুভম্।
নাভুক্তং ক্ষীয়তে কর্ম্ম, কল্পকোটিশতৈরপি ॥

নিজ শুভাশুভ কর্ম্মফল প্রাণিগণ অবশ্যই ভোগ করিবে। ভোগ না করিলে কোটী-কল্পেও কর্ম্মের অবসান হয় না।

"সূর্য্যাচন্দ্রমসৌধাতা যথা পূর্ব্বমকল্পয়ৎ।
দিবঞ্চ পৃথিবীঞ্চান্তরীক্ষমথোস্বঃ ইতি" ॥

সূর্য্যসোম দিবা পৃথিবী অন্তরীক্ষাদি যাবদীয় পদার্থ পূর্ব্বকল্পে যেরূপ ছিল উত্তরকল্পেও তদ্রূপ বিধাতা রচনা করিয়া থাকেন ॥ ১৯ ॥

19. Here a doubt arose in Arjuna's mind, "if entities sprang from the unmanifested, they must be quite new." The Lord reading Arjuna's thoughts says :—

"Do not think that beings which existed not in the previous cycle i e new beings, can possibly appear when the succeeding cycle opens. No Arjuna! things which never existed cannot come into existence. The *same* company of beings driven by the strength of its own action and devoid of its independent will re-appear again, such is the force of action i e karma-bandhan.

পরস্তস্মাত্তু ভাবোঽন্যোঽব্যক্তোঽব্যক্তাৎ সনাতনঃ
যঃ স সর্ব্বেষু ভূতেষু নশ্যৎসু ন বিনশ্যতি ॥ ২০ ॥

তু তস্মাৎ অব্যক্তাৎ পরঃ অন্যঃ অব্যক্তঃ সনাতনঃ যঃ ভাবঃ সঃ সর্ব্বেষু ভূতেষু নশ্যৎসু (অপি) ন বিনশ্যতি ॥ ২০ ॥

কিন্তু সেই অব্যক্ত হইতে শ্রেষ্ঠ, সর্ব্বেন্দ্রিয়ের অগোচর যে সনাতন পদার্থ বর্ত্তমান রহিয়াছে তাহা সমস্ত ভূত বিনষ্ট হইলেও বিনষ্ট হয় না ॥ ২০ ॥

20. But superior to the unmanifested, there existeth another unperceived entity, which is eternal and hence is not destroyed when all things are destroyed.

স্বামী ॥ লোকানাং অনিত্যত্বং প্রপঞ্চ পরমেশ্বরস্য নিত্যত্বং প্রপঞ্চয়তি পরঃ ইতি দ্বাভ্যাং তস্মাৎ—চরাচর কারণভূতাৎ, অব্যক্তাৎ পরঃ—তস্য অপি কারণঃ ভূতঃ যঃ অন্যঃ তদ্বি লক্ষণঃ—অব্যক্তঃ, চক্ষুরাদ্য গোচরঃ ভাবঃ, সনাতনঃ—অনাদিঃ সঃ তু সর্ব্বেষু কার্য্যকারণ লক্ষণেষু ভূতেষু নশ্যৎ সু অপি ন বিনশ্যতি ॥ ২০ ॥

যদুপন্যস্তমক্ষরং তস্য প্রাপ্ত্যুপায়ো নির্দ্দিষ্টঃ ওমিত্যেকাক্ষরং ব্রহ্মেত্যাদিনা অথেদানীমক্ষরস্যৈব স্বরূপ নির্দ্দিদিক্ষয়েদমুচ্যতে।

ত্রয়োদশ শ্লোকে ওঁ অক্ষররূপ অক্ষরব্রহ্মকে কিপ্রকারে লাভ করা যায় তাহা বিবৃত করিয়া বর্ত্তমান শ্লোকে উক্ত অক্ষরপরব্রহ্মের স্বরূপ নির্দ্দেশ করিবার ইচ্ছায় বলিতেছেন।

তু=তু শব্দো হেয়াদনিত্যাদব্যক্তাদুপাদেয়স্য নিত্যস্যাব্যক্তস্য বৈলক্ষণ্যং সূচয়তি ; তু শব্দদ্বারা ভগবান্ অব্যক্ত অনিত্য পদার্থ হইতে কোন একটী শ্রেষ্ঠ পদার্থের অস্তিত্ব সূচনা করিতেছেন এবং অব্যক্ত হইতে নিত্যের পার্থক্য ভাব প্রদর্শন করিতেছেন। তস্মাৎ= চরাচর স্থূল প্রপঞ্চ কারণভূতাদ্ধিরণ্য গর্ভাখ্যাৎ ; এই প্রপঞ্চ রূপ বিশ্বের কারণ হিরণ্যগর্ভ হইতে। অব্যক্তাৎ=পূর্ব্বোক্ত অব্যক্ত ভাব হইতে। পরঃ=ব্যতিরিক্তঃ, শ্রেষ্ঠঃ ; বিভিন্ন অথবা শ্রেষ্ঠ। অন্যঃ=অব্যক্ত বিলক্ষণঃ ; অতিশয় ভিন্ন ধর্ম্মাবলম্বী। অব্যক্তঃ=রূপাদি হীন তয়া চক্ষুরাদ্যগোচরো ভাবঃ ; রূপাদি হীন সুতরাং চক্ষুরাদি ইন্দ্রিয়গণের অগোচর। সনাতনঃ=নিত্যঃ, চিরন্তনঃ ; অপরিবর্ত্তনশীল। ভাবঃ=পদার্থঃ ; সৎস্বরূপের সত্তা। সর্ব্বেষু ভূতেষু নশ্যৎ সু অপি ন বিনশ্যতি=সমস্ত ভূতাধার হিরণ্যগর্ভের উৎপত্তি বিনাশে যাহার কোনও পরিবর্ত্তন হয় না।

আব্রহ্ম স্তম্ব পর্য্যন্ত সমস্ত পদার্থ জন্ম মৃত্যুর চক্রে নিয়ত পরিভ্রমণ করিতেছে, ইহা

অব্যক্তোঽক্ষর ইত্যুক্তঃ, তমাহুঃ পরমাংগতিম্।
যং প্রাপ্য ন নিবর্ত্তন্তে, তদ্ধাম পরমং মম॥ ২১।

(যঃ) অব্যক্তঃ অক্ষরঃ ইতি উক্তঃ তং পরমাংগতিং আহুঃ।
(লোকাঃ) যং প্রাপ্য ন নিবর্ত্তন্তে, তং মম পরমংধাম ॥২১॥

যাহাকে অতীন্দ্রিয় অবিনাশী বলিয়া উক্ত হইল, তাহাকে পরমগতি বলিয়া কথিত হইয়াছে। যাহাকে প্রাপ্ত হইলে জীবের পুনর্জ্জন্ম হয় না তাহাই আমার সর্ব্বোৎকৃষ্ট ধাম ॥ ২১ ॥

21. That which is unperceivable and ete...al, to which I have referred, is called the highest path. That obtained, souls never return and that is my highest dwelling-place.

---

বিশেষরূপে প্রতিপাদন করিয়া ভগবান্ বিংশ ও একবিংশ শ্লোকে এক অবিনাশী পদার্থের উল্লেখ করিয়া তাহাই তাঁহার পরমধাম হইয়া থাকে এবং ভক্তিদ্বারা উক্ত ধাম লব্ধ হইলে জন্ম মৃত্যুরূপ চক্রে ভ্রমণ করিতে হয় না, তাহাই প্রদর্শন করিতেছেন। যৎকালে সমস্ত পদার্থই বিনাশী তৎকালে পার্থিব পদার্থের উপমাদ্বারা সেই অবিনাশী পদার্থের উপলব্ধি হওয়া অসম্ভব, কিন্তু একটু নিবিষ্ট মনে চিন্তা করিলে পাঠক অবশ্যই সেই অবিনাশী পদার্থের উপলব্ধি করিতে পারিবেন। যদি সেই অবিনাশী ভাব ব্রহ্মাণ্ডে বিরাজ না করিত তবে সৃষ্টি, হিরণ্যগর্ভে রাত্রিকালে বিলীন হইলে পুনর্ব্বারে দিবারম্ভে উত্তেজিত হইত না। পুনঃ পুনঃ উদয়াস্তদ্বারা একটী নিত্য শক্তির অস্তিত্ব প্রমাণ করিতেছে। কার্য্যকারণভাব তিরোহিত হইয়া যে স্থানে কার্য্য কারণের একীকরণ হয় সেই স্থানই ভগবানের নিত্যস্থান। ইহাকে অক্ষর বা নির্ব্বাণ বলিয়া কথিত হইয়াছে। যোগীর প্রশান্ত হৃদয়ে যৎকালে এইরূপে কার্য্যকারণের সমতা প্রাপ্ত হয় তৎকালে তিনি সেই অক্ষরপরব্রহ্মকে উপলব্ধি করিতে সক্ষম হন ॥ ২০ ॥

20. These verses contemplate three separate entities (i) The great first cause where harmonise cause and effect. (ii) The unmanifested. (iii) The manifested. The two latter are ever changing, the unmanifested becoming manifested and vice versa. There is, however, another entity or state which never changes, hence eternal. This state which never changes where disappear all causes and effects is the abode of the Brahma. The yogi in whose mind all causes and effects have harmo-

nised finds this abode. In this verse the Lord describes the nature of the "Om indestructible Brahma" referred to in verses 12 and 13.

স্বামী — অবিনাশে প্রমাণং দর্শয়ন্ আহ—অব্যক্তঃ ইতি। যঃ ভাবঃ অব্যক্তঃ—অতীন্দ্রিয়ঃ, অক্ষরঃ—অবেশমাণ শূন্যঃ ইতি তথা অক্ষরাৎ সম্ভবতীহ বিশ্বং ইত্যাদি শ্রুতিষু অক্ষরঃ ইত্যুক্তঃ তং পরমাংগতিং—পরমং পুরুষার্থং, আহুঃ "পুরুষাৎ ন পরং কিঞ্চিৎ সা কাষ্ঠা সা পরাগতিঃ" ইত্যাদি শ্রুতয়ঃ। পরমগতিত্বং এব আহ যং প্রাপ্য ন পুনঃ নিবর্ত্তন্তে ইতি। তচ্চ মম এব ধাম—স্বরূপং, মম ইতি উপচারে ষষ্ঠী রাহোঃ শিরঃ ইতি বৎ অতঃ অহং এব পরমাগতিঃ ইত্যর্থ ॥ ২১ ॥

অবিনাশে প্রমাণং দর্শয়ন্নাহ অব্যক্ত ইতি। সেই অব্যক্ত হইতে শ্রেষ্ঠ পদার্থ যে অবিনাশী তাহা প্রমাণ করিয়া বর্ত্তমান শ্লোকে উহাই জীবের পরম গতি নির্দ্দেশ করিতেছেন।

যঃ অব্যক্ত অক্ষর ইতি উক্তঃ=যে অতীন্দ্রিয় "অক্ষর" নামক ভাবের কথা বলা হইয়াছে। পরমাং=উৎপত্তি বিনাশ শূন্য স্বপ্রকাশ পরমানন্দরূপাং; জন্ম মৃত্যু পরিশূন্য হইয়া যিনি সর্ব্বদা পরমানন্দরূপে প্রকাশিত। গতিং=পুরুষার্থ বিশ্রান্তিং; আত্মার পূর্ণ ভাবের বিশ্রাম স্থান। আহুঃ=শ্রুতি ও স্মৃতি যাহাকে ব্যাখ্যা করিয়াছেন। যং=ভাবং যে ভাবকে। ন নিবর্ত্তন্তে—ন নিবর্ত্তন্তে সংসারায়; সংসারে পুনর্জ্জন্ম হয় না। মম=বিষ্ণোঃ; বিষ্ণুর। পরমং=সর্ব্বোৎকৃষ্টং। ধাম=স্বরূপং।

ঈশ্বরের মূল প্রকৃতি অথবা সৃজন শক্তি দ্বিবিধভাবে প্রকাশিত হইতেছে, অব্যক্ত ও ব্যক্ত। এই দ্বিবিধ অবস্থা বিনাশী ও পরিবর্ত্তনশীল। যাহার জন্ম আছে তাহার মৃত্যু অবশ্যম্ভাবী। পক্ষান্তরে যাহার আদি নাই তাহার অন্তও নাই। অতীন্দ্রিয় অবিনাশী অব্যক্তের কারণস্বরূপ যে অক্ষর পদবাচ্য পরব্রহ্মকে যিনি ইহজীবনে কি পরজীবনে লাভ করিতে সমর্থ হইয়াছেন তাঁহার আত্মা জন্মমৃত্যুরূপ সংসারে পরিভ্রমণ করে না। তিনি অক্ষরকে লাভ করিয়া তৎ স্বরূপত্ব প্রাপ্ত হয়েন। যেমন "রাহুর শির" শব্দে রাহুকেই বুঝাইবে তদ্রূপ "মম ধাম" শব্দে আমাকেই অর্থাৎ ভগবান্ বাসুদেবকে বুঝাইবে। ভগবান্ বাসুদেব সমস্ত বিশ্বে ব্যাপিত হইয়াছেন, তাঁহার অসংখ্য ধাম, তন্মধ্যে তাঁহার সর্ব্বোৎকৃষ্ট ধামের অধিকারী না হইলে নির্ব্বাণমুক্তি লাভ হয় না ॥ ২১ ॥

21. The reader should note, the difference in the meaning of the word "অব্যক্ত" in verse 18 and in this verse. In the former it means unmanifested, while in the latter it signifies unperceived by the senses. The one is the effect and the other cause. The unperceived is known by its two stages, manifested and unmanifested. The Lord says in effect "I am the unperceived and eternal. This is my true nature. The vedas call this by the name "highest path" my spirit is everywhere. I circum-

পুরুষঃ স পরঃ পার্থ, ভক্ত্যালভ্যস্ত্বনন্যয়া।
যস্যান্তঃ স্থানি ভূতানি, যেন সর্ব্বমিদং ততম্ ॥ ২২ ॥

ভোঃ পার্থ! ভূতানি যস্য অন্তঃস্থানি, যেন ইদং সর্ব্বংততং সঃ পরঃপুরুষঃতু অনন্যয়া ভক্ত্যালভ্যঃ ॥ ২২ ॥

হে পার্থ! ভূতবর্গ যাঁহার অভ্যন্তরে স্থিত, যাঁহা কর্ত্তৃক এই সমস্ত জগৎ পরিব্যাপ্ত হইয়াছে সেই পরমপুরুষকে অনন্যভক্তিদ্বারা লাভ করা যায় ॥ ২২ ॥

22. O Pritha's son! the highest Purusha in whom all beings live and who pervadeth all this universe can be obtained by undivided devotion to Him only.

---

vent the universe as air doth this globe and I have numerous dwelling places. But my highest dwelling place is there where my true nature is revealed. The soul that realises this is not troubled by births and deaths.* Devoid of passions, he cometh unto Me and obtaineth his emancipation which is my *sharupa*,

স্বামী ॥ তৎ প্রাপ্তৌ চ ভক্তিঃ অন্তরঙ্গোপায়ঃ ইতি উক্তং এব ইতি আহ পুরুষঃ ইতি। সঃ চ অহং পরঃ পুরুষঃ অনন্যয়া—ন বিদ্যতে অন্যঃ শরণত্বেন যস্যাঃ তয়া একান্ত ভক্ত্যা এব লভ্যঃ ন অন্যথা, পরত্বং এব আহ যস্য কারণভূতস্য অন্তঃমধ্যে ভূতানি স্থিতানি যেন চ কারণভূতেন ইদং সর্ব্বং জগত ততং ব্যাপ্তম্ ॥ ২২ ॥

তৎস্বরূপায় উচ্যতে, সেই অক্ষরক্ষণ পরমগতি লাভ করিবার উপায় বলিতেছেন।

ভূতানি=সর্ব্বাণি কার্য্যাণি; কার্য্যরূপ সমগ্র বিশ্ব। অন্তঃস্থানি=অন্তর্ব্বর্ত্তীনী, কারণান্তর্ব্বর্ত্তিত্বাৎ কার্য্যস্য; অভ্যন্তরস্থিত কার্য্য সকল সংশ্লেই কারণ মধ্যে অবস্থান করিয়া থাকে।

শ্রুতি বলিয়াছেন, "তদেতৎ সত্যং
যথা সুদীপ্তাৎ পাবকাদ্বিস্ফুলিঙ্গাঃ,
সহস্রশঃ প্রভবন্তে স্বরূপাঃ
তথাক্ষরা দ্বিবিধাঃ সৌম্য ভাবাঃ
প্রজায়ন্তে তত্র চৈ বাপি যান্তি" ॥ ১।১।২ ॥মুণ্ডকোপনিষদ।

ইহা সত্য, যেরূপ প্রজ্বলিত অগ্নি হইতে অগ্নিকণা সকল নির্গত হয়, উহারা অগ্নি হইতে পৃথক্ নহে, হে সৌম্য সেইরূপ অক্ষরপরব্রহ্ম হইতে বিবিধ জীব উৎপন্ন এবং তাহাতেই বিলীন হয়।

যেন ইদং সর্ব্বং ততং=যেন পুরুষেণ সর্ব্বমিদং কার্য্য জাতং ব্যাপ্তং ; যে পুরুষ কর্ত্তৃক এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান জগৎ পরিব্যাপ্ত রহিয়াছে। পরঃ=নিরতিশয়ঃ, যস্মাৎ পুরুষান্ন পরং কিঞ্চিৎ ; যে পুরুষ হইতে শ্রেষ্ঠ আর কিছুই নাই। পুরুষঃ=পুরিশয়নাৎ পূর্ণত্বাদ্বা ; যিনি পুরে শায়িত, অথবা যিনি পূর্ণ। অনন্যয়া=আত্মবিষয়য়া, ন বিদ্যতে অন্যঃ শরণত্বেন বিষয়ঃ যস্যাঃ ; অন্য কোন বিষয় আশ্রয়রূপে নাই যাঁহার। ভক্ত্যা=ঈশ্বরে পরানুরক্ত্যা, ঈশ্বরে পরম অনুরাগদ্বারা।

মহামুনি শাণ্ডিল্য বলিয়াছেন,— "সা পরানুরক্তিরীশ্বরে" ॥ ২।১ শাণ্ডিল্য সূত্র।

বিষয় হইতে প্রতিনিবৃত্ত চিত্তের ঈশ্বরের প্রতি ঐকান্তিক অনুরাগই ভক্তি।

যোগিবর নারদ বলিয়াছেন,— "সা কস্মৈ পরমপ্রেমরূপা" ॥ ২।১ ॥ নারদ সূত্র।

ঐ ভক্তি ঈশ্বরে প্রেমরূপ। নারদপঞ্চরাত্রে ভক্তির লক্ষণ পরিস্ফুট রূপে উক্ত হইয়াছে।

"সর্ব্বোপাধি বিনির্ম্মুক্তং, তৎপরত্বেন নির্ম্মলম্।
হৃষীকেণ হৃষীকেশ, সেবনং ভক্তিরুচ্যতে" ॥

এই ভক্তি অষ্টবিধ, পদ্মপুরাণে ষোড়শবিধ, শ্রীমদ্ভাগবতে ত্রিংশৎ ও নববিধ বলিয়া উক্ত হইয়াছে।

শ্রবণং কীর্ত্তনং বিষ্ণোঃ, স্মরণং পাদ সেবনম্।
অর্চ্চনং বন্দনং দাস্যং, সখ্যমাত্ম নিবেদনম্ ॥ ৭।৫।১৮ শ্লোক ॥

শ্রীমদ্ভাগবতোক্তঃ নববিধ ভক্তিদ্বারা পরীক্ষিৎ প্রভৃতি মহাপুরুষগণের ভগবৎ প্রাপ্তি বিষয়ে প্রাচীন একটী শ্লোক নিম্নে লিখিত হইল।

শ্রীবিষ্ণোঃ শ্রবণে পরীক্ষিদভবৎ, বৈয়াসকিঃ কীর্ত্তনে,
প্রহ্লাদঃ স্মরণে, তদঙ্ঘ্রি ভজনে লক্ষ্মীঃ, পৃথুঃ পূজনে।
অক্রূরস্ত্বভি বন্দনে, কপিপতির্দাস্যে, য সখ্যেঽর্জ্জুনঃ,
সর্ব্বস্বাত্ম নিবেদনে বলিরভূৎ কৃষ্ণাপ্তি রেষাঃ পরম্ ॥

পরমপুরুষের উৎকৃষ্ট ধামের বিষয় কীর্ত্তন করিয়া মানবাত্মা কিরূপে উক্ত ধাম লাভ করিতে পারে তাহা বলিতেছেন। অনন্ত ভূতবর্গ যাঁহার অভ্যন্তরে সংস্থাপিত, এবং যাঁহার সত্তা সর্ব্বভূতে পরিব্যাপ্ত রহিয়াছে তাঁহাকে একমাত্র ভক্তিদ্বারা লাভ করিতে হইবে। কার্য্য কারণের গর্ভস্থ, যথা ভ্রূণ মাতার গর্ভস্থ। যেমন মাতার শোণিত ভ্রূণ দেহে প্রবাহিত তদ্রূপ ঈশ্বরের সত্তা তদীয় হিরণ্যগর্ভস্থ ভূত সকলে সঞ্চারিত। এই সত্তা অতীন্দ্রিয় বস্তু। কেবল ভক্তিদ্বারাই উহাকে লাভ করা যায়। জ্ঞানদ্বারা সত্য তত্ত্ব নির্ণীত হইতে পারে

যত্রকালেত্বনাবৃত্তিং, আবৃত্তিঞ্চৈব যোগিনঃ।
প্রযাতাযান্তি তং কালং, বক্ষ্যামি ভরতর্ষভ ॥ ২৩ ॥

হে ভরতর্ষভ! তু যোগিনঃ যত্রকালে প্রয়াতাঃ অনাবৃত্তিং আবৃত্তিং চ এব যান্তি তৎকালং (অহং) বক্ষ্যামি ॥ ২৩ ॥

হে ভরতকুলশ্রেষ্ঠ! যোগিগণ যে কালে দেহ ত্যাগ করিয়া পুনরাবৃত্ত হয়েন না, ও যে কালে দেহ ত্যাগ করিয়া পুনরাবৃত্ত হয়েন তাহা তোমার নিকট কীর্ত্তন করিতেছি শ্রবণ কর ॥ ২৩ ॥

23. O Prince of the Bharathas! I will relate to thee what time yogies dying, return not and also return.

---

কিন্তু ভক্তি ভিন্ন এই জ্ঞানের সম্যক্ স্ফুরণ হয় না। আমার পিতা আমার জন্মদাতা ইহা আমার জ্ঞান আছে, কিন্তু ভক্তিদ্বারা এই জ্ঞানের স্ফুরণ হইলে তখন দেখিব যে তাঁহারই কৃপাবলে আমি এই আনন্দময় সংসারে নানাবিধ সুখ ভোগ করিতেছি; এই চন্দ্রমা-সুশীতল, রবিকরোজ্জ্বল, নদ-নদী-প্রবাহিত, বৃক্ষ-বন-পরিশোভিত, শ্যামল সুন্দর পৃথিবীর অনুপম দৃশ্য সম্ভোগ করিতেছি। ক্রমে পিতার প্রতি ভক্তি গাঢ়তর হইলে দেখিতে পাইব যে তাঁহারই কৃপাবলে আমি বিদ্যোপার্জ্জন করিয়া জ্ঞান লাভ করিয়াছি, যে জ্ঞানবলে সেই পরমপুরুষকে ধ্যান করিতে সমর্থ হইতেছি। এইরূপ জ্ঞানের বিকাশ ভক্তি ভিন্ন অন্য কোন উপায়দ্বারা সাধিত হইতে পারে না, অতএব ভক্তিদ্বারা সেই পরমপুরুষকে লাভ করিতে হইবে ॥ ২২ ॥

22. Having explained man's highest path the Lord shews his way to it. The Lord says it can be reached by devotion to Him only. Devotion is defined to be deeper wisdom. This Purusha who is the highest path though beyond the grasp of the senses is accessible to wisdom concentrated by *Shamadhi*.

স্বামী ॥ তৎ এবং পরমেশ্বরোপাসকাঃ তৎপদং প্রাপ্য ন নিবর্ত্তন্তে, অন্যে তু আবর্ত্তন্তে ইতি উক্তং তত্র কেনমার্গেণ গতাঃ ন আবর্ত্তন্তে কেন বা বর্ত্তন্তে ইতি অপেক্ষায়াং আহ যত্র ইতি। যত্র—যস্মিন্ কালে প্রয়াতাঃ যোগিনঃ অনাবৃত্তিং যান্তি, যস্মিন্ চ কালে প্রয়াতাঃ আবৃত্তিং যান্তি তং কালং বক্ষ্যামি ইতি অন্বয়ঃ। অত্র চ রশ্ম্যনুসারী অতঃ চ অয়নে অপি দক্ষিণে ইতি সূত্রিতন্যায়েন উত্তরায়ণাদি কালবিশেষমরণস্য তু অবিবক্ষিতত্বাৎ কাল শব্দেন কালাভিমানিনীভিঃ আতিবাহিকীভিঃ দেবতাভিঃ প্রাপ্যঃ মার্গঃ উপলক্ষ্যতে, অতঃ অয়ং

অর্থঃ যস্মিন্ কালাভিমানিদেবতোপলক্ষিতে মার্গে প্রযাতাঃ যোগিনঃ—উপাসকাঃ, কর্ম্মিণঃ চ যথাক্রমং অনাবৃত্তিং চ যান্তি তং কালাভিমানিদেবতোপলক্ষিতং মার্গং কথয়িষ্যামি ইতি। অগ্নিঃজ্যোতিষোঃ কালাভিমানিত্বাভাবে অপি ভূয়সা মহরাদিশব্দোক্তানাং কালাভিমানিনাং সাহচর্য্যাৎ আম্রবনং ইত্যাদিবৎ কালশব্দে ন উপলক্ষণং অবিরুদ্ধম্ ॥ ২৩॥

তৎ এবং পরমেশ্বরোপাসকাঃ তৎপদং প্রাপ্য ন নিবর্ত্তন্তে অন্যেত্বাবর্ত্তন্তে ইত্যুক্তং তত্র কেনমার্গেণ গতাঃনাবর্ত্তন্তে কেনবা আবর্ত্তন্তে ইত্যাপেক্ষায়ামাহ, যত্রেতি, অব্যক্ত অক্ষররূপ পরমপুরুষকে লাভ করিলে তাহার পুনর্জ্জন্ম হয় না, অন্য সকলের পুনর্জ্জন্ম হইয়া থাকে ইহা নির্দ্দেশ করিয়া যোগিগণ কোন্ পথে পরলোকগামী হইলে পুনর্জ্জন্ম হয় না এবং কোন্ পথে গমন করিলে পুনর্ব্বার এইসংসারে জন্মগ্রহণ করিতে হয় তাহাই এইক্ষণ কীর্ত্তন করিতেছেন।

যোগিনঃ=ধ্যায়িনঃ, কর্ম্মিণঃ ; ( কর্ম্মযোগেন যোগিনাং ) কর্ম্মযোগিগণ। যত্রকালে= যস্মিন্‌কালে কালাভিমানি দেবতোপলক্ষিতে মার্গে ; দিবা রাত্রি আদিকালের অভিমানযুক্ত দেবতা বা মার্গ তাহাতে। প্রয়াতাঃ=মৃতাঃ, লোকান্তর প্রাপ্তাঃ।

সগুণ ব্রহ্মোপাসকগণ অথবা কর্ম্মযোগিগণ মৃত্যুর অন্তে দেবযানমার্গে প্রস্থিত হইলে পুনর্জ্জন্ম হয় না। পক্ষান্তরে যে সমস্ত উপাসক বা কর্ম্মিগণ মরণকালে পিতৃযানমার্গে গমন করেন তাঁহাদিগের পুনর্জ্জন্ম অপরিহার্য্য। চতুর্ব্বিংশ শ্লোক হইতে ষড়বিংশ শ্লোক পর্য্যন্ত ভগবান্ এই কাল-মাহাত্ম্য কীর্ত্তন করিলেন। কালানুসারে প্রারব্ধজনিত সিদ্ধযোগিগণ মরণকালে দেবযানমার্গে অর্থাৎ অগ্নি, দিবা, শুক্লপক্ষ ও উত্তরায়ণ ষাণ্মাষিককালে অধিষ্ঠাত্রী দেবতাগণের পথে ভ্রমণ করিয়া অবশেষে সগুণপরব্রহ্মে বিলীন হইয়া নির্ব্বাণ মুক্তিলাভ করেন তাঁহাদিগের পুনরাবৃত্তিরূপ জন্ম মরণ ক্লেশানুভব করিতে হয় না।

পক্ষান্তরে কর্ম্মযোগিগণ যাঁহারা কোন কারণ বশতঃ যোগসিদ্ধ হইতে পারেন নাই তাঁহারা দেহ ত্যাগে পিতৃযানমার্গে অর্থাৎ ধূম, রাত্রি, কৃষ্ণপক্ষ, ও দক্ষিণায়ন ষাণ্মাষিক কালের অধিষ্ঠাত্রী দেবতাগণের পথে বিচরণ করিয়া পরিশেষে সংসারে পুনর্জ্জন্ম গ্রহণ করেন। সিদ্ধগণ, দিবা, শুক্লপক্ষ, উত্তরায়ণে মরিবেন ও অসিদ্ধগণ, রাত্রি, কৃষ্ণপক্ষ ও দক্ষিণায়নে মরিবেন এরূপ কথা ভগবান্ বলিলেন না। তিনি দুইটী মার্গের কথা বলিতেছেন। দেবযানমার্গ জ্যোতিঃস্বরূপ অগ্নি দিবা শুক্লপক্ষ ও উত্তরায়ণ ছয় মাস কাল এই চারিটী দেবতাদ্বারা অধিষ্ঠিত। অর্থাৎ যাঁহারা দেবযানমার্গে প্রস্থান করেন তাঁহারা উক্ত চারিটী দেবতাদ্বারা ভিন্ন ভিন্ন লোক পরিভ্রমণ করিয়া নির্ব্বাণ প্রাপ্ত হন। পক্ষান্তরে অসিদ্ধগণ তাহাদিগের প্রারব্ধবশাৎ পিতৃযানমার্গে প্রস্থান করিয়া পুনরাবৃত্তি প্রাপ্ত হন ॥ ২৩॥

23. In the subsequent verses up to the 26th the Lord describes under what conditions departed souls of Yogies return to take rebirth while others get emancipation never to return. The reader must remember that these verses relate about the rebirths of Karma-Yogy as defin-

অগ্নির্জ্যোতিরহঃ শুক্লঃ, ষণ্মাসা উত্তরায়ণম্।
তত্র প্রয়াতা গচ্ছন্তি, ব্রহ্ম ব্রহ্মবিদো জনাঃ ॥ ২৪ ॥

অগ্নিঃ, জ্যোতিঃ, অহঃ, শুক্লঃ, ষণ্মাসাঃ, উত্তরায়ণং, তত্র প্রয়াতাঃ ব্রহ্মবিদঃ জনাঃ ব্রহ্ম গচ্ছন্তি। ২৪ ॥

ব্রহ্ম তত্ত্ববিদ্‌গণ অগ্নি, জ্যোতিঃ, দিবা, শুক্লপক্ষ, উত্তরায়ণষণ্মাসে বিগত হইয়া ব্রহ্মানুগমন করেন ॥ ২৪ ॥

24. Devotees of the Brahma going forth in fire, light day-time, bright-half-month and the six months of the Northern solstice, repair unto the Brahma.

---

ed in verse 3 Book III Vol. I; for the Gyan-Yogy, Nirbana is certain. Regarding the Karma-Yogies there are two classes (i) Those who have succeeded in their yog, their departed souls go by the Debjána, and they having traversed the worlds presided over by the gods of fire, day, light-half-month and six months of the northern solstice, finally go to the Brahma-Loka whence they never return. (ii) Those who have not succeeded in the Yog, their souls go by the Pithri-Jána and they having traversed the paths presided over by the gods of smoke, night, the dark-half-month and the half year of the southern solstice return to be reborn

স্বামী॥ তত্র অনাবৃত্তি মার্গং আহ অগ্নিঃ ইতি। অগ্নির্জ্যোতিঃ—শব্দাভ্যাং তে অর্চ্চিষং অভি সম্ভবন্তি ইতি শ্রুত্যুক্তার্চ্চিরভিমানিনী দেবতা উপলক্ষ্যতে, অহঃ ইতি দিবসাভিমানিনী, শুক্লঃ ইতি শুক্লপক্ষাভিমানিনী. উত্তরায়ণরূপাঃ ষণ্মাসাঃ ইতি উত্তরায়ণাভিমানিনী, এতৎ অন্যাসাং অপি শ্রুত্যুক্তানাং সম্বৎসর দেবলোকাদি দেবতানাং উপলক্ষণার্থঃ, এবং ভূতঃ যঃ মার্গ তত্র প্রযাতাঃ—গতাঃ ভগবদুপাসকাঃ জনাঃ, ব্রহ্ম প্রাপ্নুবন্তি যতঃ তে ব্রহ্মবিদঃ, তথাচ শ্রুতিঃ তে অর্চ্চিষং অভি সম্ভবন্তি অর্চ্চিষঃ অহরহ্নঃ আপূর্য্যমাণপক্ষং আপূর্য্যমাণপক্ষাৎ যান্ ষণ্মাসান্ উদঙাদিত্যঃ এতি মাসেভ্যঃ দেবলোকং ইতি॥ ২৪ ॥

তত্রানাবৃত্তি মার্গমাহ, সেই অনাবৃত্তি মার্গ সম্বন্ধে বলিতেছেন।

অগ্নিঃজ্যোতিঃ—অর্চ্চিরভিমানিনী দেবতালক্ষ্যতে; অর্চ্চি অভিমানিনী দেবতার মার্গ। অহঃ=অহরভিমানিনী দেবতালক্ষ্যতে; দিবাভিমানিনী দেবতার মার্গ। শুক্লঃ= শুক্লপক্ষাভিমানিনী; শুক্লপক্ষাভিমানিনী দেবতার মার্গ। ষণ্মাসা উত্তরায়ণং=উত্তরায়ণ-

রূপ যণ্মাসাভিমানিনী দেবতৈবলক্ষ্যতে; ছয় মাস উত্তরায়ণাভিমানিনী দেবতার মার্গ। তত্র=দেবযান মার্গে। প্রয়াতাঃ=গতাঃ। ব্রহ্মবিদঃ জনাঃ=সগুণ ব্রহ্মোপাসক জনাঃ। ব্রহ্ম গচ্ছন্তি=ব্রহ্ম প্রাপ্নুবন্তি, ব্রহ্ম সংলীন প্রাণা এব ভবন্তি; ব্রহ্মকে প্রাপ্ত হন, অথবা ব্রহ্মে বিলীন হন অর্থাৎ নির্ব্বাণ মুক্তি লাভ করেন।

যোগসিদ্ধ সগুণ ব্রহ্মোপাসকগণ নিজ নিজ প্রারব্ধবশে দেহ ত্যাগ করিলে তাঁহাদিগের আত্মা প্রথমতঃ অর্চ্চি অভিমানিনী দেবতাদ্বারা উক্ত দেবতার স্থানে আনীত হয়। সেই স্থান নিরবচ্ছিন্ন আলোকময় এবং বিমল; অগ্নি তেজে বিনির্ম্মিত মহাপুরুষ এবং মহাদেবীগণে পরিবেষ্টিত। তথায় যোগসিদ্ধ মহাত্মাদিগের আত্মা পরমানন্দে অবস্থান করিয়া তৎপরে দিনাভিমানিনী দেবতাদ্বারা উক্ত দেবতার স্থানে আনীত হয় এই স্থান পরম সুখপ্রদ। ইহাতে অনন্ত দিব্যালোক সতত বিরাজ করিতেছে। মৃত্যু, শোক, রোগ, জরাদি এই দিব্যালোক পরিপূর্ণ মহালোকে প্রবেশ করিতে পারে না। সগুণ ব্রহ্মোপাসকগণের আত্মা এই দিনাভিমানিনী দেবতার স্থানে অনেক বৎসর অবস্থান করিয়া শুক্লপক্ষাভিমানিনী দেবতাদ্বারা অতি রম্য স্থানে আনীত হয়। এই স্থান পরমরমণীয়, অত্যন্ত মধুরালোক পরিপূর্ণ। তথায় অনেককাল তাঁহাদের আত্মা পরমানন্দে বিরাজ করিয়া উত্তরায়ণরূপ দেবতার স্থানে আনীত হয়। তথায় অতি দীর্ঘকাল অবস্থান করিয়া আত্মা সংবৎসরাভিমানিনী দেবলোকে গমন করে। তথায় দীর্ঘকাল অবস্থান করিয়া তাঁহারা সূর্য্যলোকে গমন করেন, তথা হইতে চন্দ্রলোকে এবং চন্দ্রলোক হইতে বিদ্যুৎলোকে গমন করেন। এই সৌদামিনীলোকে আনীত হইলে এক অমানব পুরুষ তথায় আসিয়া উপাসকগণকে ব্রহ্মলোকে লইয়া যান ইহাকে দেবযানমার্গ বলিয়া কথিত হইয়াছে।

শ্রুতি বলিয়াছেন :—

তেঽর্চ্চিরভি সম্ভবন্তি অর্চ্চিষোঽহঃ অহ্নঃ আপূর্য্যমাণপক্ষঃ আপূর্য্যমাণপক্ষাৎ যান্ ষট্‌মাসান্ উদঙ্ঙাদিত্য এতি মাসাংস্তান্ মাসেভ্যঃ সংবৎসরং সংবৎসরাৎ আদিত্যং আদিত্যাচ্চান্দ্রমসং চন্দ্রমসো বিদ্যুতং তৎপুরুষোঽমানবঃ স এতান্ ব্রহ্ম গময়ত্যেষ দেবপথ এতেন প্রতিপদ্যমানা ইমং মানবমাবর্ত্তং না বর্ত্তন্ত ইতি ॥ ২৪ ॥

**24.** This and the subsequent verses relating to the Descent of Soul are very difficult to understand. Mr. Thomson thinks that the whole passage has a metaphorical meaning, and that it is the philosophers of the *uttara-mimansha´* school who have made the mistake of interpreting them literally. Mr. Telang thinks that the passages cannot be understood metaphorically, but must be understood in the sense which the commentators attached to them. All the verses in Gita´ can bear literal as well as metaphorical meanings but Srikrishna is engaged in expounding the

ধূমো রাত্রি স্তথা কৃষ্ণঃ, ষণ্মাসা দক্ষিণায়নম্।
তত্র চান্দ্রমসং জ্যোতিঃ, যোগী প্রাপ্য নিবর্ত্ততে ॥ ২৫ ॥

---

ধূমঃ, রাত্রিঃ, তথা কৃষ্ণঃ ষণ্মাসাঃ দক্ষিণায়নং, তত্র যোগী চান্দ্রমসং জ্যোতিঃ প্রাপ্য নিবর্ত্ততে ॥ ২৫ ॥

যোগী ধূম, রাত্রি, কৃষ্ণপক্ষ ও ছয় মাস দক্ষিণায়ন পথে দেহ ত্যাগ করিয়া চন্দ্রমার জ্যোতিঃ প্রাপ্ত হইয়া পুনর্ব্বার জন্ম গ্রহণ করেন ॥ ২৫ ॥

25. The Yogy, going forth in the path of the smoke, the night, the dark-half-month, and the six months of the southern-solstice, reacheth the lunar-light whence he returneth.

---

Shastras and He always avoided mystification. I am therefore of opinion that His words should be understood literally. I have already said that Karma-Yogies are only referred to in these verses, when they die their souls depart by two paths viz Debjána and Pithrijána.

(1) Debjána.

(*a*) The soul is carried away in light and fire.

(*b*) To the world of day.

(*c*) Thence it is taken to the world presided by the god of bright fortnight. Here the time of stay is 14 times longer than in (*b*).

(*d*) Thence it is transferred to the world presided by the god of the northern path, the period of stay in this being 12 times longer than in (*c*).

(*e*) Thence to the god of the year the period of stay being double of that in (*d*).

(*f*) Thence to the solar, lunar and lightning worlds whence to the Brahma-Loka where the soul finds Nirbana in the Brahma.

স্বামী ॥ আবৃত্তি মার্গং আহ ধূম ইতিঃ। ধূমাভিমানিনী দেবতা রাত্রি আদি শব্দৈঃ চ পূর্ব্বাং এবং রাত্রি কৃষ্ণপক্ষ দক্ষিণায়নরূপ ষণ্মাসাভিমানিন্যঃ তিস্রঃ দেবতাঃ উপলক্ষ্যন্তে, এতাভিঃ উপলক্ষিতঃ যঃ মার্গঃ তত্র প্রয়াতঃ কর্ম্মযোগী চান্দ্রমসং জ্যোতিঃ তৎ উপলক্ষিতং স্বর্গলোকং প্রাপ্য তত্র ইষ্টা পূর্ত্ত কর্ম্মফলং ভুক্ত্বা পুনঃ আবর্ত্ততে, তত্র অপি শ্রুতিঃ— "তে

ধূমং অভি সম্ভবন্তি ধূমা রাত্রিং, রাত্রে অপক্ষীয়মাণ পক্ষং, অপক্ষীয়মাণ পক্ষাৎ যান্ ষণ্মাসান্ দক্ষিণাদিত্যঃ এতি মাসেভ্যঃ পিতৃলোকং, পিতৃলোকাৎ চন্দ্রং, তে চন্দ্রং প্রাপ্য অন্নং ভবন্তি" ইত্যাদি, তৎ এবং নিবৃত্তি কর্ম্ম সহিতোপাসনয়া ক্রমমুক্তিঃ কাম্য কর্ম্মভিঃ চ স্বর্গভোগানন্তরং আবৃত্তিঃ ক্ষুদ্র কর্ম্মণাং তু জন্তুনাং অত্রৈব পুনঃ পুনঃ জন্ম ইতি দ্রষ্টব্যম্॥ ২৫॥

দেবযানমার্গস্তুত্যর্থ পিতৃযান মার্গমাহ, দেবযান মার্গের প্রশংসার্থ এইক্ষণে পিতৃযান মার্গের বিষয় কীর্ত্তন করিতেছেন।

ধূমঃ = ধূমাভিমানিনী দেবতা। রাত্রিঃ = রাত্র্যাভিমানিনী দেবতা। কৃষ্ণঃ = কৃষ্ণপক্ষাভিমানিনী দেবতা লক্ষ্যতে। ষণ্মাসাঃ দক্ষিণায়নং = দক্ষিণায়নাভিমানিনী দেবতালক্ষ্যতে। তত্র = তস্মিন্ পথি; সেই পথে। প্রয়াতাঃ = প্রস্থিতাঃ। যোগী = অসিদ্ধ কর্ম্মযোগী, ইষ্টাপুর্ত্তদত্তকারী। চান্দ্রমসং জ্যোতিঃ = চন্দ্র সম্বন্ধি জ্যোতিঃ। প্রাপ্য = যাবৎ সংপাত মুষিত্বা; স্বকীয় কর্ম্মফল সম্ভোগের কাল বাস করিয়া। নিবর্ত্ততে = পুনর্জ্জন্ম গ্রহণ করেন।

এই শ্লোকে পিতৃযানের কথা বলিতেছেন।

অসিদ্ধ ব্রহ্মোপাসকগণ দেহ ত্যাগ করিয়া প্রথমতঃ ধূমাবৃতলোকে গমন করেন। জ্ঞানের মন্দতাপ্রযুক্ত তাঁহারা দিব্যালোক পরিপূর্ণ স্থানে গমন করিতে সক্ষম হন না। তজ্জন্য ধূমপূর্ণ স্থানে অল্পকাল বাস করিয়া তথা হইতে রাত্রি, কৃষ্ণপক্ষ, ও ছয় মাস দক্ষিণায়ন স্থানে গমন করেন তথা হইতে চন্দ্রলোকে গমন করিয়া সুখ ভোগ করত পুনর্ব্বার জন্মমৃত্যুরূপ সংসারচক্রে পরিভ্রমণ করিতে থাকেন। ইহাকে পিতৃযান বলে।

শ্রুতি বলিয়াছেন :—

"তে ধূমমভিসম্ভবন্তি, ধূমাদ্রাত্রিং, রাত্রেরপরপক্ষং, অপরপক্ষাৎ যান্ ষট্ দক্ষিণেতি মাসান্ তান্ নৈতে সংবৎসর মভি প্রাপ্নুবন্তি মাসেভ্যঃ পিতৃলোকং, পিতৃলোকাৎ আকাশং, আকাশাৎ চন্দ্রমসং, এষ সোমো রাজা তদ্দেবানা মন্নং তদ্দেবা ভক্ষয়ন্তি তস্মিন্ যাবৎ সংপাত মুষিত্বা অথৈতমেবাধ্বানং পুনর্নিবর্ত্তন্তে" ইতি॥ ২৫॥

25. This verse treats of the departure of the Karma-Yogy, who has not been able to subdue his passions, in the Pithri-ja'na whence he returns again.

The following is the Pithri-ja'na.

The soul is carried away enveloped in smoke to the world presided by the dark god of night.

(a) Thence it is transferred to the world of dark fortnight. The time of stay being exactly similar to that described in Debja'na.

(b) Thence to the world of the southern-solstice.

(c) Thence to the lunar world whence it returns.

শুক্ল কৃষ্ণে গতিহ্যেতে, জগতঃ শাশ্বতে মতে।
একয়া যাত্যনাবৃত্তিং, অন্যয়া বর্ত্ততে পুনঃ ॥ ২৬ ॥

---

শুক্ল কৃষ্ণে এতেহি গতী জগতঃ শাশ্বতে মতে। একয়া অনাবৃত্তিং যাতি অন্যয়া পুনঃ আবর্ত্ততে ॥ ২৬ ॥

শুক্ল ও কৃষ্ণ এই দুইটী পথ জগতে নিত্য প্রসিদ্ধ। একদ্বারা অপুনরাবৃত্তি ও অন্যদ্বারা পুনরাবৃত্তি হইয়া থাকে ॥ ২৬ ॥

26. These two paths light and darkness are deemed eternal in this world. By the one the Yogy goeth never to return and by the other he returneth again.

---

স্বামী॥ উক্ত মার্গৌ উপসংহরতি শুক্ল কৃষ্ণে ইতি। শুক্লাঽর্চ্চিঃ আদি গতিঃ প্রকাশ ময়ত্বাৎ, কৃষ্ণা ধূমাদি গতি তমোময়ত্বাৎ এতে গতী—মার্গৌ, জ্ঞান কর্ম্মাধিকারিণঃ জগতঃ শাশ্বতে—অনাদী সংমতে সংসারস্য অনাদিত্বাৎ, তয়োঃ একয়া শুক্লয়া অনাবৃত্তিং—মোক্ষ-যাতি, অন্যয়া কৃষ্ণয়া তু পুনঃ আবর্ত্ততে ॥ ২৬ ॥

উক্ত মার্গাবুপসংহরতি, উক্ত উভয় পথের বৃত্তান্ত উপসংহার করিতেছেন।
জগতঃ=সর্ব্বব্যাপিনঃ; সমস্ত অখিল বিশ্বের। শাশ্বতে=অনাদী; আদি রহিত। শুক্লঃ=অর্চ্চিরাদি গতিঃ জ্ঞান প্রকাশ ময়ত্বাৎ, জ্ঞান প্রকাশক অর্চ্চিরাদি গতিঃ। কৃষ্ণঃ= ধূমাদি গতিঃ, জ্ঞানহীনত্বের তমোময়াৎ, জ্ঞানের অভাব নিবন্ধন তমোময়।

জগতের অনাদি কাল হইতে এই দুই প্রকার গতি প্রবাহিত হইতেছে। জ্ঞানিগণ ও সিদ্ধকর্ম্মিগণ জ্ঞান প্রকাশক সাত্বিক গতি অবলম্বন করিয়া নির্ব্বাণ মুক্তিলাভ করিতেছেন, পক্ষান্তরে অসিদ্ধ কর্ম্মিগণ তামসিক কৃষ্ণাগতি অবলম্বন করিয়া বারংবার সংসারচক্রে বিঘূর্ণিত হইতেছেন। সংসারের আদি হইতে ধর্ম্মের ক্ষীণ প্রস্রবণ ও পাপের উত্তাল-তরঙ্গ-ময়-প্রবাহ বহিয়া আসিতেছে ॥ ২৬ ॥

26. The path of light leads to salvation while the path of darkness brings the soul back to this world of woes. These two paths have been existing since the creation of the world. The one is for the virtuous and the other for the vicious.

নৈতে সৃতী পার্থ জানন্, যোগী মুহ্যতি কশ্চন ॥
তস্মাৎ সর্ব্বেষু কালেষু, যোগ যুক্ত ভবার্জ্জুন ॥ ২৭ ॥

ভোঃ পার্থ! এতে সৃতী জানন্ কশ্চন যোগী ন মুহ্যতি। তস্মাৎ ভোঃ অর্জ্জুন! সর্ব্বেষু কালেষু যোগযুক্তঃ ভব ॥ ২৭ ॥

হে পার্থ! পূর্ব্বোক্ত মার্গদ্বয় অবগত হইয়া কোনও যোগী মোহ প্রাপ্ত হন না। হে অর্জ্জুন! তজ্জন্য তুমি সকল সময়ে যোগযুক্ত হইবে ॥ ২৭ ॥

27. O Partha! knowing these two paths the Yogy is never deluded, Therefore O Arjuna! at all times be engaged in yog.

---

স্বামী ॥ মার্গ জ্ঞানফলং দর্শয়ন্ ভক্তি যোগং উপসংহরতি এতে ইতি। এতে সৃতী—মার্গৌ, মোক্ষ সংসার প্রাপকৌ জানন্ কশ্চিৎ অপি যোগী ন মুহ্যতি—সুখ বুদ্ধ্যা স্বর্গাদি ফলং ন কাময়তে, কিন্তু পরমেশ্বর নিষ্ঠঃ এব ভবতি ইত্যর্থঃ স্পষ্টং অন্যৎ ॥ ২৭ ॥

মার্গদ্বয় জ্ঞানফলং দর্শয়ন্ ভক্তিযোগ মুপসংহরতি, বর্ত্তমান শ্লোকে ভগবান্ উভয় পথের জ্ঞানফল প্রদর্শন করিয়া ভক্তিযোগের উপসংহার করিতেছেন।

এতে=উক্তে; পূর্ব্বোক্ত। সৃতী=মার্গৌ; মার্গদ্বয়। জানন্=ক্রম মোক্ষায়ৈকা সংসারায় অপরেতি নিশ্চিন্বন্; একদ্বারা ক্রমমুক্তি লাভ ও অন্যদ্বারা সংসারে পুনর্জ্জন্ম হয় এই বিষয় উপলব্ধি করত। যোগী=ধ্যাননিষ্ঠঃ। ন মুহ্যতি=সুখবুদ্ধ্যা স্বর্গাদি ফলং ন কাময়তে কিন্তু পরমেশ্বর নিষ্ঠ এব ভবতি; ভোগবিলাসের জন্য স্বর্গাদি কামনা করেন না কিন্তু সেই অক্ষরপরব্রহ্মকে উপাসনা করেন। যোগযুক্তঃ=সমাহিতচিত্তঃ অপুনরাবৃত্তয়ে; নির্ব্বাণ মুক্তিলাভের জন্য সমাহিতচিত্ত হও ॥ ২৭ ॥

27. Having shewn two paths, one for emancipation and the other for bondage, the Lord concludes His sermon on Bhackti towards the Akhshara Para Brahma or devotion towards the indestructible Supreme Being. If we consider a grand metaphor running through these verses, we can thus break it. The Lord says in effect :—

"O Arjuna! if you cannot subdue your passions and your yearning after worldly pleasures you will not be able to tear the bonds of karma. You will pursue the path which is wrapped in darkness, doubt and mist. You will be turning round and round the half-circle of your lower prin-

বেদেষু যজ্ঞেষু তপঃ সু চৈব,
দানেষু যৎ পুণ্যফলং প্রদিষ্টম্।
অত্যেতি তৎ সর্ব্বমিদং বিদিত্বা,
যোগী পরং স্থান মুপৈতি চাদ্যম্॥ ২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে অক্ষরপরব্রহ্মযোগো
নাম অষ্টমোঽধ্যায়ঃ॥ ৮॥

---

বেদেষু যজ্ঞেষু তপঃসু দানেষু চ যৎ পুণ্যফলং প্রদিষ্টং, যোগী ইদং বিদিত্বা তৎসর্ব্বং অত্যেতি চ; আদ্যং পরংস্থানং উপৈতি॥২৮॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে অষ্টমোঽধ্যায়ঃ॥ ৮॥

বেদাধ্যয়নে, যজ্ঞানুষ্ঠানে, তপস্যাচরণে, এবং দানে যে পুণ্যফল প্রদান করে পূর্ব্বোক্ত তত্ত্ব সকল অবগত হইয়া যোগী ঐ পুণ্যফল সমস্তই লাভ করেন এবং সেই সর্ব্বকারণরূপ পরমস্থান প্রাপ্ত হন॥২৮॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারত গ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে
বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুন সংবাদে যোগ-শাস্ত্রে
অক্ষরপরব্রহ্ম যোগ নামক অষ্টম অধ্যায় সমাপ্ত॥ ৮॥

28. The Yogi knowing this, not only obtaineth all the holy fruits which the study of the vedas, the worships, the penances and charities may give, but he also goeth to the Supreme primal seat.

HERE ENDS BOOK VIII OF THE BHAGABATH GITA ENTITLED THE RELIGION OF THE INDESTRUCTIBLE AND SUPREME.

---

ciples and wander in a chain of metamorphosis from age to age, suffering all the pains of birth, growth, manhood and decay, I have shewn you the other path also. It is full of god's effulgence where reigns perpetual light of wisdom and where you will find the half-circle of your higher and spiritual nature. Subdue your passions and be always firm in your yog. Then you will be pursuing the path of light which will eventually

lead you to the door of salvation." But I would rather stick to the literal meaning as God's Revelation.

স্বামী॥ অধ্যায়ার্থং অষ্ট প্রশ্নার্থ নির্ণয়ং সকলং উপসংহরতি বেদেষু ইতি। বেদেষু—অধ্যয়নাদিভিঃ, যজ্ঞেষু—অনুষ্ঠানাদিভিঃ, তপঃসু—কায়শোষণাদিভিঃ, দানেষু—সৎপাত্রে অর্পণাদিভিঃ, যৎ পুণ্যফলং উপদিষ্টং শাস্ত্রেষু তৎসর্ব্বং অভ্যেতি ততঃ অপিশ্রেষ্ঠং যোগৈশ্বর্য্যং প্রাপ্নোতি, কিং কৃত্বা ইদং—অষ্ট প্রশ্নার্থ নির্ণয়ে উক্তং তত্ত্বং বিদিত্বা ততঃ চ যোগী জ্ঞানীভূত্বা পরং—উৎকৃষ্টং আদ্যং—জগন্মূলভূতং, স্থানং বিষ্ণোঃপদং প্রাপ্নোতি।

অষ্টমেষ্ট বিশিষ্টেষ্ট, সংপৃষ্ঠার্থ বিনির্ণয়ৈঃ।
অক্লিষ্টমিষ্টধামাপ্তিঃ, স্পষ্টতোৎকৃষ্ট বর্ত্মনা॥ ২৮॥

ইতি শ্রীধরস্বামিকৃত টীকায়াং অক্ষরপরব্রহ্ম যোগোনাম অষ্টমোঽধ্যায়ঃ॥ ৮॥

অধ্যায়ার্থমষ্ট প্রশ্নার্থ নির্ণয়ং সকলমুপসংহরতিঃ; এই অধ্যায়ের অষ্টপ্রশ্নোত্তর নির্দ্দিষ্ট করিয়া তাহার ফল কীর্ত্তন করিতেছেন।

বেদেষু=দর্ভ পবিত্র প্রাণিত্ব প্রাঙ্মুখত্ব গুর্ব্বধীনত্বাদিভিঃ সম্যগধীতেষু; কুশাঙ্গুরীয়ক ধারণ করত পবিত্র পাণি হইয়া পূর্ব্বাভিমুখে গুরুপদেশানুবর্ত্তী হইয়া উদাত্তাদিস্বরে সম্যক্‌প্রকার অধ্যয়নে। যজ্ঞেষু=সাঙ্গোপাঙ্গ সাদ্গুণ্যেন শ্রদ্ধয়া সম্যগনুষ্ঠিতেষু; সাঙ্গোপাঙ্গ অশ্বমেধাদি যজ্ঞের শ্রদ্ধা পূর্ব্বক অনুষ্ঠানে। তপঃসু=শাস্ত্রোক্তেষু মনোবুদ্ধ্যাদৈ্যকাগ্র্যেণ শ্রদ্ধয়া সুতপ্তেষু; শাস্ত্র বিহিত কার্য্যে মন এবং বুদ্ধ্যাদির একাগ্রতা করিয়া শ্রদ্ধাসহকারে কৃচ্ছ্র প্রাজাপত্যাদিব্রতাচরণে। দানেষু=তুলা পুরুষাদিষু দেশে কালে পাত্রেচ শ্রদ্ধয়া সম্যগ্দত্তেষু; উত্তম দেশ কাল পাত্র বিবেচনা করিয়া শাস্ত্রের বিধানানুসারে গো সুবর্ণাদি দানে। যৎ পুণ্যফলং=পুণ্যস্য ধর্ম্মস্য ফলং স্বর্গং বা রাজ্যাদি; পুণ্যের ফলরূপ স্বর্গরাজ্যাদি ভোগ। প্রদিষ্টং=উপদিষ্টং; নির্দ্দিষ্ট আছে। যোগী=ধ্যাননিষ্ঠঃ; ব্রহ্ম অনুধ্যায়ী। ইদং=অষ্ট প্রশ্নার্থ নির্ণয়েনোক্তং তত্ত্বং; এই অধ্যায়ের লিখিত আটটী প্রশ্নের উত্তরে ভগবান্ যে সকল তত্ত্ব নির্দ্দিষ্ট করিয়াছেন তাহা। বিদিত্বা=জ্ঞানী ভূত্বা; জ্ঞান লাভ করিয়া। তৎসর্ব্বং=পুণ্যফলং। অভ্যেতি=প্রাপ্নোতি। আদ্যং=জগন্মূলভূতং; জগতের মূলীভূত। পরং=সর্ব্বোৎকৃষ্টমেশ্বরং। স্থানং=বিষ্ণোঃপদং। উপৈতি=প্রাপ্নোতি; লাভ করেন।

এই অধ্যায়ের প্রারম্ভে অর্জ্জুন অষ্ট প্রশ্ন করিয়াছিলেন। ভগবান্ তাহার উত্তর ক্রমান্বয়ে প্রদান করিয়াছেন। অধ্যায় উপসংহার কালে বলিতেছেন যে যে যোগী এই সমস্ত তত্ত্ব অবগত হইয়া তাহা কার্য্যে পরিণত করিতে পারিয়াছেন তিনি সর্ব্বপ্রকার পুণ্যফল লাভ করিয়া অবশেষে ঈশ্বরকে প্রাপ্ত হন। এই অষ্টম অধ্যায়ে ভগবান্ "তৎ" পদার্থকে ধ্যেয়রূপে ব্যাখ্যা করিলেন॥ ২৮॥

ইতি গীতার্থ প্রবোধ নামক বাঙ্গালা ভাষ্যের অষ্টম অধ্যায় সমাপ্ত॥ ৮॥

28. In the commencement of this Book Arjuna asked eight questions. This Book which is called the Religion of the Indestructible and Supreme contains answers to those questions. The Lord concludes by observing that the Yogy who knows all the truths revealed in this book and who is capable of carrying them into practice not only acquires all the holy fruits which the study of the vedas, the performance of ritual ceremonies, of austerities and penances and of charities may give, but he also reaches the foot of the throne on which sits the Indestructible and Supreme Lord of all.

HERE ENDS CHAPTER VIII OF THE ENGLISH COMMENTARY ON BHAGABATH GITA.

# নবমোঽধ্যায়ঃ।

## BOOK IX.

## রাজবিদ্যা রাজগুহ্যযোগঃ।

## THE RELIGION ON SUPREME KNOWLEDGE AND SUPREME SECRET.

শ্রীভগবানুবাচ।

ইদন্তুতে গুহ্যতমং, প্রবক্ষ্যাম্যনসূয়বে।
জ্ঞানং বিজ্ঞান সহিতং, যজ্‌জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাৎ ॥১॥

---

শ্রীভগবান্ উবাচ।

ইদং তু গুহ্যতমং বিজ্ঞান সহিতং জ্ঞানং অনসূয়বে তে (অহং) প্রবক্ষ্যামি। যৎজ্ঞাত্বা অশুভাৎ মোক্ষ্যসে ॥ ১ ॥

শ্রীভগবান্ বলিলেন।

এই বিজ্ঞান সহিত গুহ্যতম জ্ঞান, তোমাকে অসূয়া শূন্য জানিয়া বলিতেছি। ইহা অবগত হইলে অশুভ হইতে মুক্ত হইবে ॥ ১ ॥

THE LORD SAID.

1. Knowing thoe uncarping. I will roveal to thee the Supreme secrot of knowledgo and wisdom which having known thou shalt be freod from evil.

---

শ্রীধরস্বামী ॥ পরেশঃ প্রাপ্যতে শুদ্ধ, ভক্তেতিস্থিতমষ্টমে।
নবমেতু তদৈশ্বর্য্যং, অত্যাশ্চর্য্যং প্রপঞ্চ্যতে ॥

এবং তাবৎ সপ্তমাষ্টময়োঃ স্বীয় পরমেশ্বর তত্ত্বং ভক্ত্যা এব সুলভং ন অন্যথা ইতি উক্তং ইদানীং অচিন্ত্যং স্বকীয় ঐশ্বর্য্যং ভক্তেঃ চ অসাধারণং প্রভাবং প্রপঞ্চয়িষ্যন্ শ্রীভগবান্ উবাচ ইদং ইতি। বিশেষেণ জ্ঞায়তে অনেন ইতি বিজ্ঞানং উপাসনং তৎ সহিতং জ্ঞানং ঈশ্বর বিষয়ং ইদং তু তে অনসূয়বে পুনঃ পুনঃ স্বমাহাত্ম্যং এব উপদিশতি ইতি এবং

পরমকারুণিকে ময়ি দোষ দৃষ্টি রহিতায় তুভ্যং বক্ষ্যামি, তু শব্দঃবৈশিষ্ট্যে। তদেবা আহ গুহ্যতমং ইত্যাদিনা। গুহ্যং ধর্ম্মজ্ঞানং ততঃ দেহাদিব্যতিরিক্তাত্মজ্ঞানং গুহ্যতরং ততঃ অপি পরমাত্মজ্ঞানং অতি রহস্যত্বাৎ গুহ্যতমং যজ্জ্ঞাত্বা অশুভাৎ সংসার বন্ধাৎমোক্ষ্যসে—সদ্যঃ এব মুক্তঃ ভবিষ্যসি ॥ ১ ॥

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ।

অষ্টমে নাড়ীদ্বারেণ ধারণাযোগঃ সগুণ উক্তস্তস্য চ ফলমর্চ্চিরাদিক্রমেণ কালান্তরে ব্রহ্ম প্রাপ্তি লক্ষণমেবানাবৃত্তিরূপং নির্দ্দিষ্টং তত্রানেনৈব প্রকারেণ মোক্ষ প্রাপ্তি ফলমধিগম্যতে নান্যথেতি তদাশঙ্কা ব্যাবিবৃৎসয়া ভগবানুবাচ ইদমিতি ; অষ্টমাধ্যায়ে ষট্চক্র ভেদদ্বারা সগুণ ব্রহ্ম পদার্থকে ধ্যানকরত অর্চ্চিরাদি মার্গদ্বারা কি প্রকারে অনাবৃত্তি লব্ধ হয় তাহা ভগবান্ নির্দ্দিষ্ট করিয়াছেন। পাছে অর্জ্জুন মনে করেন যে মোক্ষলাভের অন্য উপায় নাই এই আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ এই নবম অধ্যায়ের অবতারণা করিলেন।

ইদং=প্রাগ্বহুধোক্তমগ্রেচ বক্ষ্যমাণমধুনোচ্যমানং জ্ঞানং শব্দপ্রমাণকং ব্রহ্মতত্ত্ববিষয়কং ; এই ব্রহ্মতত্ত্ব, যাহা বহুপ্রকারে পূর্ব্বে বর্ণিত হইয়াছে এক্ষণ বর্ণন করিতেছি পরেও বর্ণিত হইবেক। তু=পূর্ব্বাধ্যায়োক্তাৎ ধ্যানাৎ জ্ঞানস্য বৈলক্ষণ্যমাহ, ইদমেব সম্যক্ জ্ঞানং সাক্ষান্মোক্ষ প্রাপ্তিসাধনং ন তু ধ্যানং তস্য অজ্ঞানা নিবর্ত্তকত্বাৎ তত্ত্ব অন্তকরণশুদ্ধিদ্বারেণ ইদমেব জ্ঞানং সম্পাদ্য ক্রমেণ মোক্ষং জনয়তি ; পূর্ব্বাধ্যায়ে যে "ধ্যেয়" পদার্থের বিষয় বলা হইয়াছে তাহার সহিত নবমাধ্যায়ের "জ্ঞেয়" পদার্থের পার্থক্য সূচিত হইতেছে।

ধ্যানদ্বারা সাক্ষাৎ মুক্তিলাভ হইতে পারে না, তবে ক্রমে অন্তকরণ শুদ্ধ হইয়া অজ্ঞান নিবারিত হইতে পারে। অষ্টমাধ্যায়ের বিবেচ্য বিষয় হইতে নবমাধ্যায়ের কথিত বিষয়ের পার্থক্য দর্শাইতেছেন তজ্জন্য তু শব্দ ব্যবহার করিলেন।

গুহ্যতমং=গোপনীয়মতিরহস্যত্বাৎ। গুহ্যং=দেহাদিব্যতিরিক্ত আত্মজ্ঞান। গুহ্যতমং—মুক্তিপ্রদং বা। বিজ্ঞান সহিতং জ্ঞানং=ব্রহ্মানুভবপর্য্যন্তং জ্ঞানং ; ব্রহ্মনিদিধ্যাসন পূর্ণজ্ঞান। অনসূয়বে=( অসূয়া=গুণেষু দোষ দৃষ্টিঃ সর্ব্বদাময়াত্মৈশ্বর্য্যাখ্যাপনেনাত্মানং প্রশংসতি ) তদ্রহিতায় ; অসূয়া শূন্য, অপরের গুণে দোষ দৃষ্টি ও নিজ দোষে গুণানুভবপ্রবৃত্তি শূন্য। অশুভাৎ=সংসারবন্ধনাৎ ; সংসারবন্ধন হইতে।

ভগবান্ অষ্টমাধ্যায়ে "তং" পদার্থকে ধ্যেয়স্বরূপে বর্ণন করিলেন। নবমে জ্ঞেয়স্বরূপে কীর্ত্তন করিলেন। অষ্টমে "অনন্যচেতাঃ সততং" এবং তৎপরে "পুরুষঃ স পরঃপার্থ" ইত্যাদি বলিয়া ইহাই নির্দ্দেশ করিলেন যে অনন্যমনা হইয়া যে ব্যক্তি ভক্তিপূর্ব্বক ভগবান্ অর্থাৎ সগুণব্রহ্মের অনুধ্যান করেন তিনি অর্চ্চিরাদি মার্গদ্বারা নির্ব্বাণমুক্তিলাভ করিতে সমর্থ হন। মুক্তির অন্য কোন উপায় নাই অর্জ্জুনের ঈদৃশ আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ এই অধ্যায়ের অবতারণা করিলেন। ধ্যানে ভগবানের ( অর্থাৎ "বাসুদেবঃ সর্ব্বমিদং" ) এই জ্ঞান লাভ হয় জ্ঞানলাভ অপেক্ষা বিজ্ঞান লাভ সহজ। শ্রবণ মননদ্বারা যাহা

রাজবিদ্যা রাজগুহ্যং, পবিত্র মিদমুত্তমম্।
প্রত্যক্ষাবগমং ধর্ম্ম্যং, সুসুখং কর্ত্তুমব্যয়ম্ ॥ ২ ॥

---

ইদং রাজগুহ্যং রাজবিদ্যা উত্তমং পবিত্রং প্রত্যক্ষাবগমং ধর্ম্ম্যং সুসুখং কর্ত্তুং অব্যয়ং ॥ ২ ॥

এই আত্মজ্ঞান শ্রেষ্ঠ রহস্য, সকল বিদ্যার শ্রেষ্ঠ, এবং সর্ব্বোৎকৃষ্ট। ইহা পবিত্র প্রত্যক্ষ প্রমাণসিদ্ধ, নিষ্কামধর্ম্মের ফলস্বরূপ, সুখসাধ্য অথচ অক্ষয় ফলপ্রদ ॥ ২ ॥

2. This knowledge of the Brahma is the highest mystery, the chief of sciences and the best of purifiers producing tangible fruits. It is the result of virtuous deeds, can easily be practised, yet replete with undying consequences.

---

লাভ করা যায় তাহাকে জ্ঞানবলে ও নিদিধ্যাসনদ্বারা যে জ্ঞানের লাভ হয় তাহাকে বিজ্ঞান বলে। ভগবান্ অর্জ্জুনকে অসূয়াশূন্য মনে এই জ্ঞান ও বিজ্ঞান লাভ করিতে উপদেশ দিতেছেন। এই জ্ঞান ও বিজ্ঞান গুহ্যতম বলিয়া প্রকাশ করিলেন। এই সকল তত্ত্ব অধিকারীবিশেষে বক্তব্য সকলের নিকট প্রকাশ করিলে অশুভ ফল উৎপন্ন হয় ॥ ১ ॥

1. In the eighth book the Lord expatiated on the fruits of Dhya'n and pointed out that by this method salvation could be had, lest Arjuna should consider that there is no other way of getting salvation the Lord introduces this Book. In this He points out how salvation can be had by wisdom and conception. This knowledge is called Supreme Secret, as it produces no good results if communicated to persons who are unable to grasp its secret. A man is said to carp who finds faults with the merits of others, and who praises even his own blemishes.

স্বামী ॥ কিঞ্চ রাজবিদ্যা ইতি। ইদং জ্ঞানং রাজবিদ্যা—বিদ্যানাং রাজা, রাজগুহ্যং গুহ্যানাং চ রাজা, বিদ্যাসু গোপ্যেষু চ অতি রহস্যং শ্রেষ্ঠং ইত্যর্থঃ। রাজদন্তাদিত্বাৎ উপসর্জ্জনস্য অপি পরত্বং রাজ্ঞাং বিদ্যা রাজ্ঞাং গুহ্যং ইতি বা, উত্তমং পবিত্রং ইদং অত্যন্ত পাবনং জ্ঞানিনাঃ প্রত্যক্ষ অবগমং চ—প্রত্যক্ষঃ স্পষ্টঃ অবগমঃ অবোবোধঃ যস্য তৎ প্রত্যক্ষাবগমং দৃষ্টফলং ইত্যর্থঃ। ধর্ম্ম্যং—ধর্ম্মাদনপেতং বেদোক্ত—সর্ব্ব ধর্ম্ম ফলত্বাৎ, কর্ত্তুং চ সুসুখং—সুখেন কর্ত্তুং শক্যংইত্যর্থঃ। অব্যয়ং চ অক্ষয় ফলত্বাৎ ॥ ২ ॥

অশ্রদ্দধানাঃ পুরুষা, ধর্ম্মস্যাস্য পরন্তপ।
অপ্রাপ্য মাং নিবর্ত্তন্তে, মৃত্যু সংসার বর্ত্মনি ॥ ৩ ॥

ভোঃ পরন্তপ! অস্য ধর্ম্মস্য অশ্রদ্দধানাঃ পুরুষাঃ মাং অপ্রাপ্য মৃত্যু সংসার বর্ত্মনি নিবর্ত্তন্তে ॥ ৩ ॥

হে শক্রতাপন! এই আত্মজ্ঞানরূপ ধর্ম্মে অশ্রদ্ধাবান্ পুরুষ আমাকে প্রাপ্ত না হইয়া জন্মমৃত্যুরূপ সংসার পথে পরিভ্রমণ করিয়া থাকে ॥৩॥

3. O Destroyer of foes! those who have no faith in this religion reach Me not. They return to the paths of this mortal world.

---

পুনস্তদাভিমুখ্যায় তজ্জ্ঞানং স্তৌতি; যে জ্ঞানদ্বারা তৎ পদার্থকে লাভ করা যায় তাহাকে প্রশংসা করিতেছেন।

ইদং=ব্রহ্ম বিজ্ঞানং; এই ব্রহ্ম বিজ্ঞান। রাজগুহ্যং=গুহ্যানাং রাজা; সর্ব্বেষাং গুপ্তানাং রাজা; অনেক জন্মকৃত সুকৃত সাধ্যত্বেন বহুভিরজ্ঞাতত্বাৎ; বহুজন্মার্জ্জিত পুণ্যফলে এই জ্ঞান লব্ধ হয় বলিয়া অনেক ব্যক্তি ইহা অবগত নহে, অতএব অতীব গোপনীয়। রাজবিদ্যা=বিদ্যানাং রাজা দীপ্ত্যতিশয়ত্বাৎ, দীপ্যতেহীইয়মতিশয়েন ব্রহ্মবিদ্যা সর্ব্ববিদ্যানাং; সকল বিদ্যার রাজা অর্থাৎ শ্রেষ্ঠ, এই ব্রহ্মবিদ্যা স্বীয় জ্যোতিঃপ্রভাবে সকল বিদ্যার শ্রেষ্ঠ। পবিত্র মিদমুত্তমং=সর্ব্বেষাং পাবনানাং শুদ্ধিকারণানামিদং ব্রহ্ম বিজ্ঞানমুৎকৃষ্টতমমনেক জন্ম সহস্র সঞ্চিতমপি ধর্ম্মাধর্ম্মাদি সমূলং কর্ম্মক্ষণমাত্রাদ্ভস্মী-করোতি; ব্রহ্ম বিজ্ঞান অত্যন্ত পবিত্র ও উত্তম, অর্থাৎ ইহা লব্ধ হইলে অনেক জন্মকৃত ধর্ম্মাধর্ম্ম ক্ষণমধ্যে ভস্মীভূত হয়। প্রত্যক্ষাবগমং=(প্রত্যক্ষঃ=স্পষ্টঃ+অবগমঃ=অববোধো-যস্য তৎ প্রত্যক্ষাবগমং) দৃষ্টফলং; যাহার ফল প্রত্যক্ষ দেখা যায়। ধর্ম্ম্যং=ধর্ম্মাদনপেতং, অনেক জন্মসঞ্চিত নিষ্কাম ধর্ম্মফলং। সুসুখং কর্ত্তুং=গুরূপদিষ্ট বিচার সহকৃতেন বেদান্ত-বাক্যেন সুখেন কর্ত্তুং শক্যং; গুরুর উপদেশ প্রাপ্ত বিচারযুক্ত বেদান্ত বাক্যদ্বারা অনায়াসলভ্য। অব্যয়ং=অক্ষয় ফলং; অক্ষয় ফলপ্রদ।

এই বিজ্ঞান সহিত জ্ঞান ব্রহ্মবিদ্যা নামে অভিহিত হইয়াছে। এই শ্লোকে শ্রীকৃষ্ণ ব্রহ্মবিদ্যাকে প্রশংসা করিতেছেন। উহা বিদ্যার রাজা অর্থাৎ শ্রেষ্ঠ। যদ্দ্বারা অবিদ্যা তিরোহিত হয় তাহাকে বিদ্যা বলে। সর্ব্বপ্রকার অবিদ্যা নাশ করে বলিয়া এই ব্রহ্ম-বিদ্যাকে রাজবিদ্যা বলা হইয়াছে। ইহা রাজগুহ্য, সমস্ত আত্মতত্ত্বই রহস্যপূর্ণ। এই ব্রহ্মবিদ্যা সকল রহস্যের শ্রেষ্ঠ। অধিকারী ভিন্ন ইহা অন্য কাহারও নিকট প্রকাশ করা কর্ত্তব্য নহে। ইহা পবিত্র ও উত্তম, কারণ এই বিদ্যাবলে সাধকের বহুজন্মার্জ্জিত পাপরাশি

বিনষ্ট হয়। ইহার ফল প্রত্যক্ষ অনুভব করা যায়। ইহা ধর্ম্মাবিরোধী এবং অনেক জন্মের নিষ্কাম ধর্ম্মকার্য্যের ফলস্বরূপ। এইরূপ হইলেও অনায়াসলভ্য কিন্তু ইহার ফল অনেককাল স্থায়ী ॥ ২ ॥

2. The renderings "kingly science" "kingly mystery" are misleading. According to the commentators they mean the chief of sciences, the chief of secrets. The knowledge of Atma is a mystery, because it is not known to all; it is the chief of sciences, because it dispels delusion. Sankar explains "ধর্ম্ম্যং" in accordance with religion. But other commentators think it means the result of good works.

স্বামী ॥ নমু এবং অপি অতি সুকরত্বেন কে নাম সংসারিণঃ স্যুঃতত্র আহ অশ্রদ্দধানাঃ ইতি। অস্যভক্তি সহিতজ্ঞানলক্ষণস্য, ধর্ম্মস্য ইতি কর্ম্মণি ষষ্ঠী, ইমং ধর্ম্মং অশ্রদ্দধানাঃ আস্তিক্যেন স্বীকুর্ব্বন্তঃ উপায়ান্তরৈঃ মৎ প্রাপ্তয়ে কৃতপ্রযত্নাঃ অপি মাং অপ্রাপ্য মৃত্যুযুক্তে সংসার বর্ত্মনি নিবর্ত্তন্তে—মৃত্যুব্যাপ্তে সংসারমার্গে পরিভ্রমন্তি ইত্যর্থঃ ॥ ৩ ॥

এবমপ্যস্য সুকরত্বেন সর্ব্বোৎকৃষ্টত্বেন চ সর্ব্বেঽপিকুতোঽত্র ন প্রবর্ত্তন্তে; এইরূপ সুখসাধ্য অথচ অব্যয় জ্ঞান ফলপ্রদ জ্ঞান কিজন্য সমস্ত লোকে লাভ করে না।

অস্য=আত্মজ্ঞানাখ্যস্য ধর্ম্মস্য; এই আত্মজ্ঞান ধর্ম্মের। অশ্রদ্দধানাঃ=শ্রদ্ধা বিরহিতাঃ, আত্মজ্ঞানস্য ধর্ম্মস্যাস্য স্বরূপে তৎকালে চ নাস্তিকাঃ; আত্মজ্ঞান ধর্ম্মে যাহাদিগের বিশ্বাস নাই। মাং অপ্রাপ্য মৎপ্রাপ্তিসাধনমপ্যলব্ধ্বা; আমাকে লাভ করিবার উপায় না পাইয়া। মৃত্যুসংসার বর্ত্মনি= মৃত্যুযুক্তে সংসার বর্ত্মনি সর্ব্বদা জনন মরণ প্রবন্ধেন নারকি তির্য্যগাদি যোনিষেব; জন্মমৃত্যু কর্ম্মপথে। নিবর্ত্তন্তে=নিশ্চয়েন বর্ত্তন্তে; নিঃসংশয় পরিভ্রমণ করে।

এইরূপ সুখসাধ্য পরমমুক্তিকর ব্রহ্মবিদ্যা কিজন্য লোকে অনুশীলন করে না তাহা ভগবান্ এই শ্লোকে প্রদর্শন করিতেছেন, পূর্ব্বেই বলা হইয়াছে যে ভক্তি ভিন্ন এই পরমাত্ম জ্ঞানলাভের অন্য উপায় নাই। তজ্জন্য ভগবান্ অর্জ্জুনকে অসূয়াশূন্যহৃদয়ে এই সকল উপদেশ গ্রহণ করিতে বলিয়াছেন। কেবল সুকৃতিদ্বারা আত্মজ্ঞানের স্ফুরণ হয় না। বিশেষতঃ আত্মবিজ্ঞান ভক্তিমূলক। ভক্তিশূন্য পুরুষ কখনও আত্মদর্শন করিতে পারে না। যেমন শুষ্ক পল্বলে মহাকাশ প্রতিবিম্বিত হয় না, তদ্রূপ ভক্তিরসহীন শুষ্কহৃদয়ে আত্মদর্শন হয় না। তজ্জন্য ভগবান্ বলিলেন শ্রদ্ধাহীন পুরুষ আমার এই আত্মবিজ্ঞান লাভ করিতে না পারিয়া নিরন্তর এই সংসারচক্রে পরিভ্রমণ করিতেছে। "পুরুষাঃ" শব্দ ব্যবহার করিয়া ভগবান্ দেহধারী জীবাত্মাকে বুঝাইলেন। যেমন মহাকাশে বায়ুরাশি অবস্থিত ও সঞ্চারিত হইতেছে অথচ আকাশের সহিত উহার স্পর্শ সম্ভবে না তদ্রূপ এই বিশ্ব ব্রহ্ম হইতেই সমুৎপন্ন এবং ব্রহ্মেই অবস্থিত অথচ বিশ্বের সহিত ব্রহ্মের কোন সংশ্রব নাই।

ময়াতত মিদং সর্ব্বং, জগদব্যক্ত মূর্ত্তিনা।
মৎস্থানি সর্ব্বভূতানি, ন চাহং তেষ্বস্থিতঃ ॥ ৪ ॥

অব্যক্ত মূর্ত্তিনা ময়া ইদংসর্ব্বং জগৎততং। সর্ব্বভূতানি মৎস্থানি, অহং তেষু ন চ অবস্থিতঃ ॥ ৪ ॥

আমি অব্যক্ত মূর্ত্তিরূপে এই সমগ্র জগতে পরিব্যাপ্ত আছি। সমস্ত ভূতই আমাতে স্থিত, আমি তাহাতে অবস্থান করিতেছি না ॥ ৪ ॥

4. By Me, whose form is imperceptible, is all this world spread out. All existences live in Me but I not in them.

---

পঞ্চভূতাত্মক দেহে জীবাত্মা অবস্থান করিতেছেন কিন্তু জীবাত্মার সহিত ইহার কোন সংস্পর্শ নাই। এই বিভিন্ন গুণসম্পন্ন পার্থিবে অপার্থিবের সংযোগকে ঐশ্বরিক যোগ বা শক্তি, অথবা মায়া কিম্বা অবিদ্যা বলিয়া থাকে। এবম্বিধ জ্ঞানকে "আত্মজ্ঞান" বলা যায়। এবং এইরূপ জানিয়া যিনি নির্লিপ্তভাবে অবস্থান করেন তিনিই আত্মদর্শনে অধিকারী এবং ইহাকেই আত্মবিজ্ঞান বলে। এই আত্মজ্ঞান ও আত্মবিজ্ঞান, ব্রহ্মবিদ্যা নামে অভিহিত হইয়া জগতের আদি হইতে মানবগণকে মুক্তি প্রদান করিতেছে। অতএব হে পাঠকবৃন্দ! এই আত্মজ্ঞান লাভ করিয়া আত্ম বিজ্ঞানের অনুশীলন কর। ইহাই নির্ব্বাণ মুক্তির দ্বারস্বরূপ জানিবে ॥ ৩ ॥

3. It is desirable to know what this religion' is before the reader proceeds further. It is divided in to two parts (i) wisdom and its (ii) conception. This wisdom consits in the knowledge that although this universe is sprung from the Brahma, the Brahma is unconnected with it. That is, the Brahma has as much connection with the universe, as the boundless space has with the air. The conception consists in practically following this principle.

The commentators say that the Lord who was hitherto sitting on the car of Arjuna, as his charioteer with His face turned towards the assembled hosts, now turned back and with his face towards Arjuna delivered His ninth sermon. The Lord styles this yog as the best of all sciences and the greatest of all secrets.

স্বামী॥ তৎ এবং বক্তব্যতয়া প্রস্তুতস্য জ্ঞানস্য স্তুত্যা শ্রোতারং অভিমুখীকৃত্য তৎ এব জ্ঞানং কথয়তি ময়া ইতি দ্বাভ্যাং। অব্যক্তা—অতীন্দ্রিয়া, মূর্ত্তিঃ—স্বরূপংযস্য, তাদৃশেন ময়া কারণভূতেন সর্ব্বং ইদং জগৎ ততং—ব্যাপ্তং, "তৎসৃষ্ট্বা তদেব অনুপ্রাবিশৎ" ইত্যাদি শ্রুতেঃ। অতএব কারণভূতে ময়ি তিষ্ঠন্তি ইতি মৎস্থানি সর্ব্বাণি ভূতানি চরাচরাণি, এবং অপি ঘটাদিষু স্বকার্য্যেষু মৃত্তিকা ইব তেষু ভূতেষু ন অহং অবস্থিতঃ আকাশবৎ অসঙ্গত্বাৎ॥৪॥

ইতি জ্ঞানং স্তুত্বার্জ্জুনমভিমুখীকৃত্যাহ ময়েতি; ভগবান্ এই জ্ঞানের প্রশংসাদ্বারা অর্জ্জুনের শ্রবণ কৌতুক জন্মাইয়া আত্মজ্ঞান কীর্ত্তন করিতেছেন।

ময়া=মম যঃ পরোভাবস্তেন; আমার পরমাত্ম ভাবদ্বারা। অব্যক্ত মূর্ত্তিনা=কারণাগোচর স্বরূপেণ অতীন্দ্রিয় মূর্ত্তিনা; কারণস্বরূপ চক্ষু প্রভৃতি ইন্দ্রিয়গণের অগোচর মূর্ত্তিদ্বারা। ইদং জগৎ সর্ব্বং=ভূত ভৌতিক তৎ কারণরূপং দৃশ্য জাতং অজ্ঞান কল্পিতং সর্ব্বং; আমার অজ্ঞান কল্পিত ভূতভৌতিক সমস্ত জগৎ। ততং=ব্যাপ্তং; পরিব্যাপ্ত হইয়াছে। সর্ব্বভূতানি=স্থাবরজঙ্গমানি ব্রহ্মাদীনি স্তম্ব পর্য্যন্তানি। মৎস্থানি=ময্যন্তর্যামিনি স্থিতানি, ময়াত্মনাত্মবত্ত্বেন স্থিতানি; আমার অভ্যন্তরে আত্মবৎ স্থিত। অহং তেষু ন অবস্থিতঃ=অহং ভূতেষু ন অবস্থিতঃ আকাশবদসঙ্গত্বাৎ; আমি আকাশের ন্যায় নির্লিপ্তভাবে অবস্থিতি করিতেছি।

যে আত্ম-জ্ঞান উত্তমরূপে অবগত হইতে না পারিয়া জীবাত্মা সংসাররূপ মহাবর্ত্তে বিঘূর্ণিত হইতেছে তাহা ভগবান্ এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। ভগবানের অব্যক্ত মূর্ত্তিদ্বারা এই জগৎ পরিব্যাপ্ত হইয়া রহিয়াছে। এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান জগৎ, চন্দ্র সূর্য্য তারা নক্ষত্র গিরিগুহা, নদনদীত্যাদি যাহা ভগবানের সত্তাহইতে সমুদ্ভূত, তাহা চিন্তা করিয়া তাঁহার মূর্ত্তির আভাস পাওয়া যায় না। তজ্জন্য অব্যক্ত শব্দ ব্যবহার করিয়াছেন। যেমন বায়ু আকাশে স্থিত, এবং ঘটত্ব মৃত্তিকায় অবস্থিত, কিন্তু বায়ু ও ঘটত্বের রূপ আকাশে ও মৃত্তিকায় অনুমিত হয় না তদ্রূপ বিশ্ব দর্শন করিয়া ঈশ্বরের মূর্ত্তির বিষয় কিছুই অবগত হওয়া যায় না। যে পরম গুহ্য-যোগ বৃত্তান্ত অবগত হইতে পারিলে ব্রহ্মের স্বরূপ হইয়া মুক্তিলাভ করিতে পারা যায় তাহাই ভগবান্ কীর্ত্তন করিতেছেন। এই অজ্ঞান কল্পিত জগৎ পরব্রহ্মের সত্তাদ্বারা সত্তাবান্ হইয়াছে, কিন্তু ভূতের সত্তাদ্বারা পরব্রহ্ম সত্তাবান্ হন নাই। তিনি স্বপ্রকাশ, সমস্ত ভূত জগৎ বিনষ্ট হইলেও বিনষ্ট হইবেন না॥ ৪॥

4. The union of the Brahma with the material world, a union of matter and spirit, is the supreme and secret yog adverted to in verse I. Take the instance of an earthen pot as Swami says;—The figure of the pot is in the earth of which it is made but the figure is not the earth. The figure cannot stand without the earth but the earth remains without the figure such is the relation between spirit and matter. For the purpose of creation they meet and this union is the yog.

নচ মৎ স্থানি ভূতানি, পশ্য মে যোগমৈশ্বরম্।
ভূতভৃন্ন চ ভূতস্থো, মমাত্মা ভূত ভাবনঃ॥ ৫।

ভূতানি মৎ স্থানি নচ, (ত্বং) মে ঐশ্বরং যোগং পশ্য। মম আত্মা ভূত ভৃৎ ভূতভাবনঃ, নচ ভূতস্থঃ॥ ৫॥

এই ভূত সকল আমাতে অবস্থান করিতেছে না, তুমি আমার ঐশ্বরিক যোগ দেখ। আমার আত্মা ভূত সমূহকে ধারণ এবং পালন করিয়াও তন্মধ্যে অবস্থিত নহে॥ ৫॥

5. All these existences do not live in Me. Behold My sovereign union. My Being sustaineth and nurseth all, but it does not live in them.

স্বামী॥ কিঞ্চ নচইতি। ন চ ময়ি স্থিতানি ভূতানি অসঙ্গত্বাৎ এব মম, নমু তর্হি ব্যাপকত্বং আশ্রয়ত্বং চ পূর্ব্বোক্তং বিরুদ্ধ ইতি আশঙ্ক্য আহ পশ্য ইতি। মে ঐশ্বরং—অসাধারণং যোগং—যুক্তিং অঘটন-ঘটনা চাতুর্য্যং; ইদং পশ্য মদীয় যোগমায়া বৈভবস্য অবিতর্ক্য ত্বাৎ ন কিঞ্চিৎ বিরুদ্ধং ইত্যর্থঃ। অন্যৎ অপি আশ্চর্য্যং পশ্য ইতি আহ ভূতভৃৎ ইতি। ভূতানি বিভর্ত্তি ধারয়তি ইতি ভূতভৃৎ, ভূতানি ভাবয়তি পালয়তি ইতি ভূতভাবনঃ এবং ভূতঃ অপি মম আত্মা পরং স্বরূপং ভূতস্থঃ ন ভবতি ইতি। অয়ং ভাবঃ, যথাদেহং বিভ্রৎ পালয়ন্ চ জীবঃ অহঙ্কারেণ তৎসংশ্লিষ্টঃতিষ্ঠতি এবং অহং ভূতানি ধারয়ন্ পালয়ন্ অপি তেষু ন তিষ্ঠামি নিরহঙ্কার ত্বাৎ ইতি॥ ৫॥

নহ্যসংসর্গিবস্তু কচিদাধেয় ভাবেনাবস্থিতং ভবতি, অতএব অসংসর্গিত্বাৎ মম ন চ ইতি; নির্লিপ্ত সংসর্গ বিহীন বস্তুর আধার আধেয় ভাব অসম্ভব ইহাই ভগবান্ এই শ্লোকে বিস্তার করিতেছেন।

ভূতানি=ব্রহ্মাদীনি; আব্রহ্ম স্তম্ব পর্য্যন্ত ভূতগ্রাম। মৎস্থানি ন=পরমার্থতো ময়ি ন সন্তি; আমার পরমাত্মায় স্থিতি করিতেছে না। মে ঐশ্বরং=মম অসাধারণং, ঈশ্বরস্যেদমৈশ্বরং মাহাত্ম্যমিত্যর্থঃ; আমার অসাধারণ অর্থাৎ ঐশ্বরিক। যোগং=যুক্তিং ঘটনং প্রভাবং, অঘটন ঘটনা চাতুর্য্যং; যোগমায়ার অসাধারণ শক্তিদ্বারা নিত্য বস্তুর সহিত অনিত্যের যোগ। পশ্য=চক্ষুপ্রভৃতি ইন্দ্রিয়গণের অতীত বস্তুকে অনুভব কর। ভূতভৃৎ=ভূতানি বিভর্ত্তি ধারয়তি যঃ; যিনি ভূত সকলকে ধারণ করেন। ভূতভাবনঃ=ভূতানি ভাবয়তি পালয়তি উৎপাদয়তি বা; যিনি ভূতগ্রামকে পালন করেন অথবা যাহা হইতে ভূতবর্গ উৎপন্ন হইয়াছে। ভূতস্থঃ=ভূত মধ্যে অবস্থিতঃ।

যথাকাশস্থিতো নিত্যং, বায়ুঃ সর্ব্বত্রগো মহান্।
তথা সর্ব্বাণি ভূতানি, মৎ স্থানীত্যুপধারয় ॥ ৬ ॥

সর্ব্বত্র গঃ, মহান্, বায়ুঃ যথা নিত্যং আকাশস্থিতঃ তথা সর্ব্বাণি ভূতানি মৎ স্থানি ইতি উপধারয় ॥ ৬ ॥

সর্ব্বত্রগামী সুবিস্তৃত বায়ুরাশি যেমন নিয়ত আকাশে অবস্থান করিতেছে ভূতগ্রাম তদ্রূপ আমাতে অবস্থিত ইহাই জানিবে ॥ ৬ ॥

6. Thou shouldst know that as the all-pervading, immense air always remains in the space, so all things rest in Me.

ভগবান্ পূর্ব্ব শ্লোকে বলিলেন যে আমি ভূতগণ মধ্যে অবস্থান করিতেছি না। পরমাত্মা জীবগণ মধ্যে অবস্থান করিতেছেন না অর্জ্জুনের এই আশঙ্কা নিবারণের জন্য ভগবান্ আত্মার নির্লিপ্তভাব বিশদরূপে কীর্ত্তন করিতেছেন। ভূতগ্রাম মধ্যে ভগবান্ বিরাজ করিতেছেন ইহা প্রকৃত তত্ত্ব নহে। পরমাত্মার শক্তিদ্বারা এই পরিদৃশ্যমান জগৎ সৃষ্ট ও পালিত হইতেছে অথচ পরমাত্মা নির্লিপ্ত ভাবে অবস্থান করিতেছেন ইহাই সত্যতত্ত্ব। যেমন ঘটত্ব ঘটে অবস্থিত অথচ ঘটত্বের সহিত মৃত্তিকার কোনই সংশ্রব নাই তদ্রূপ পরম আত্মার সহিত ভূতগণের কোন সংশ্রব নাই। এই স্থানে ৪র্থ অধ্যায়ের ১৩শ শ্লোক আলোচনা করুন। সমস্ত বস্তুই ঈশ্বর হইতে উৎপন্ন হইয়াছে কিন্তু তিনি ইহাদিগের সৃষ্টিকর্ত্তা নহেন। ভগবান্ অর্জ্জুনকে তাঁহার প্রাকৃত মনুষ্য বুদ্ধি পরিত্যাগ করিয়া এই বিষয়টী আলোচনা করিতে বলিলেন। অজ্ঞান কল্পিত এই জগতের সহিত পরমাত্মার যে সংযোগ তাহা অত্যন্ত অদ্ভুত ও ঐশ্বরিক শক্তির পরিচায়ক। এই শক্তিই মায়ানামে অভিহিত হইয়াছে ॥ ৫ ॥

5. In the preceding verse the Lord said "all existences live in Me but I not in them." In this verse He explains it more clearly. His spirit is not in the existences in the same sense as the figure of a pot is not in the earth of which it is made, still the figure is in the earth. This is on account of a temporary union between matter and spirit.

স্বামী ॥ অসংশ্লিষ্টয়োঃ অপি আধারাধেয় ভাবং দৃষ্টান্তেন আহ যথাইতি। অবকাশং বিনা অবস্থানানুপপত্তেঃ নিত্যং আকাশস্থিতঃ বায়ু সর্ব্বত্র গঃঽপি মহান্ অপি ন আকাশেন সংশ্লিষ্যতে নিরবয়বত্বেন সংশ্লেষাযোগাৎ তথা সর্ব্বাণি ভূতানি ময়ি স্থিতানি জানীহি ॥ ৬ ॥

অসংশ্লিষ্টয়োরপি আধারাধেয় ভাবং দৃষ্টান্তেনাহ যথেতি; একটী পদার্থ অপর পদার্থ মধ্যে নির্লিপ্তভাবে যে অবস্থান করিতে পারে তাহার উদাহরণ প্রদর্শন করিতেছেন।

যথা=যদ্বৎ; যেরূপ নির্লিপ্তভাবে। বায়ুঃ=বাতীতি সর্ব্বদা চঞ্চল স্বভাবঃ; যাহার সর্ব্বদা চলন শক্তি আছে তাহাকে বায়ু বলে। সর্ব্বত্রগঃ=সর্ব্বত্র গচ্ছতীতি; সর্ব্বত্রগামী। মহান্=পরিমাণতঃ; পরিমাণে মহা বিস্তৃত। নিত্যং=সর্ব্বদা, উৎপত্তিস্থিতি সংহার কালেষু; পৃথিবীর আদি হইতে অন্তকাল পর্য্যন্ত। আকাশস্থিতঃ=স্বতন্ত্রভাবে মহাশূন্যে অবস্থিত। তথা=তদ্বৎ; সেইরূপ। মৎস্থানি=মব্যসংশ্লেষেণেবস্থিতানি; আমাতে অসঙ্গ-ভাবে অবস্থিত।

ভূতভৃৎ ভূত ভাবন পরমাত্মা কিরূপ নির্লিপ্তভাবে অবস্থান করিতেছেন তাহার দৃষ্টান্ত প্রদর্শন করিতেছেন। পৃথিবীর আদি কাল হইতে স্থিত, সর্ব্বত্র গমনশীল অতি বিস্তৃত বায়ুরাশি সর্ব্বদা আকাশে অবস্থান করিয়াও যেরূপ উহার সহিত সম্মিলিত হয় না, তদ্রূপ এই অজ্ঞান কল্পিত জগৎ ঈশ্বর হইতে উৎপন্ন ও তাহাতে অবস্থিত হইয়াও তাঁহার সহিত মিলিত হইতে পারে না। সর্ব্বত্র গমনশীল বায়ু আধেয় ভাবে জগতের আদি কাল হইতে আকাশরূপ আধারে অবস্থান করিয়াও যেরূপ আকাশের সহিত মিলিত হয় না তদ্রূপ পরমাত্মা আধার ভাবে অবস্থান করিয়াও সর্ব্বদা স্বতন্ত্র। পরমাত্মা যে কেবল উৎপত্তি ও স্থিতিকালে স্বতন্ত্র এরূপ নহে, প্রলয়কালেও তাঁহার স্বতন্ত্র ভাব বিনষ্ট হয় না। অর্থাৎ কল্পক্ষয়ে যৎকালে সমস্ত ভূতগ্রাম ঈশ্বরে বিলীন হয় তৎকালে তাঁহার অসঙ্গভাব কিরূপে রক্ষিত হয় তাহাই ভগবান্ পর শ্লোকে কীর্ত্তন করিতেছেন ॥ ৬ ॥

6. In this metaphor space occupies the place of the universal soul and air of the created things. Although the air is all-pervading and measureless and although it has remained rooted in the etherial space from the beginning of the creation, still it cannot touch the space (a´kasha) which always remains separate from it. All the created things have sprung from the universal soul ( Paramatma´ ) and they rest in it, still like the a´kasha´ the soul always remains free from and unattached to the created things. The Lord says to Arjuna to this effect :—"Know Arjuna ! as I the Universal soul remain free from and outside the things created by Me, so must you to attain this heavenly yog, remain always free from the things which surround you and outside the flesh by which your soul is enshrouded". Here a doubt arises in Arjuna's mind. How can the Paramatma´ remain separate from the existences at the destruction of the universe when all things go back to the universal soul whence they sprang. The Lord explains this in the next verse.

সর্ব্ব ভূতানি কৌন্তেয়, প্রকৃতিং যান্তি মামিকাম্।
কল্পক্ষয়ে পুনস্তানি, কল্পাদৌ বিসৃজাম্যহম্ ॥ ৭।

---

ভোঃ কৌন্তেয়! কল্পক্ষয়ে সর্ব্বভূতানি মামিকাং প্রকৃতিং যান্তি; কল্পাদৌ অহং পুনঃ তানি বিসৃজামি ॥ ৭ ॥

হে কৌন্তেয়! কল্পান্তে সর্ব্বভূত আমার প্রকৃতিকে প্রাপ্ত হয়। কল্পারম্ভে আমি পুনরায় সেই সকল ভূত সৃজন করিয়া থাকি ॥ ৭ ॥

7. O son of Kunthi! at the expiry of tho world's age, all things return unto My nature, at its commoncement I send them forth again.

---

স্বামী ॥ তং এবং অসঙ্গস্য এব যোগমায়য়া স্থিতি হেতুত্বং উক্তং তয়া এব সৃষ্টি প্রলয় হেতুত্বং চ আহ সর্ব্বভূতানি ইতি। কল্পক্ষয়ে—প্রলয়কালে, সর্ব্বাণি ভূতানিমদীয়াং প্রকৃতিং যান্তি—ত্রিগুণাত্মিকায়াং মায়ায়াং লীয়ন্তে, পুনঃ কল্পাদৌ সৃষ্টিকালে, তানি বিসৃজামি—বিশেষেণ তত্তৎ সঞ্চিত অদৃষ্ট ফল দ্বারা ভোগ্য শরীর রূপেণ সৃজামি উৎপাদয়ামি ॥ ৭ ॥

এবমুৎপত্তিকালে স্থিতিকালে চ কল্পিতেন প্রপঞ্চেনাসঙ্গস্য আত্মনো সংশ্লেষ মুক্তা প্রলয়েঽপিতমাহ সর্ব্বাণীতি; পূর্ব্ব কথিত মতে আত্মা যেরূপ উৎপত্তি ও স্থিতি কালে অজ্ঞান কল্পিত প্রপঞ্চ হইতে পৃথক রূপে অবস্থান করেন, প্রলয়কালেও তদ্রূপ, তজ্জন্য বলিতেছেন।

কল্পক্ষয়ে=ব্রাহ্ম প্রলয়কালে; ব্রহ্মার প্রলয়কালে। মামিকাং প্রকৃতিং=মচ্ছক্তিত্বেন কল্পিতাং ত্রিগুণাত্মিকাং মায়াং; আমার শক্তি হইতে কল্পিত ত্রিগুণাত্মিকা মায়াতে। যান্তি=সূক্ষ্ম রূপেণ লীয়ন্তে; সূক্ষ্ম কারণ স্বরূপে বিলীন হয়।

জগৎ প্রতিষ্ঠা দেবর্ষে, পৃথিব্যপ্সু প্রলীয়তে,
জ্যোতিঃ স্বাপঃ প্রলীয়ন্তে, জ্যোতির্বায়ৌ প্রলীয়তে ॥
খে বায়ুঃ প্রলয়ং যাতি, মনস্যাকাশ যে বচ,
মনোহি পরমং ভূতং, তদব্যক্তে প্রলীয়তে ॥
মহাভারত, শান্তিপর্ব্ব।

কল্পাদৌ=সর্গকালে; ভূত সকলের উৎপত্তিকালে। অহং=সর্ব্বজ্ঞঃ সর্ব্বশক্তেরীশ্বরঃ। পুনঃ=পূর্ব্ববৎ; স্বীয় স্বীয় কর্ম্ম ফলানুসারে। বিসৃজামি=প্রকৃত্যবিভাগাপন্নানি বিভাগেন ব্যনজ্মি; অবিভক্তরূপে যাহা প্রকৃতিতে অবস্থিত ছিল তাহাকে বিভক্ত করিতেছি।

প্রলয়কালে সর্ব্বভূত পরমাত্মায় কিরূপে অবস্থান করে এইরূপ অর্জ্জুনের আশঙ্কা

প্রকৃতিং স্বামবষ্টভ্য, বিসৃজামি পুনঃ পুনঃ।
ভূতগ্রামমিমং কৃৎস্নম্, অবশং প্রকৃতের্বশাৎ॥ ৮॥

স্বাং প্রকৃতিং অবষ্টভ্য, প্রকৃতেঃ বশাৎ অবশং ইমং কৃৎস্নং ভূত গ্রামং পুনঃ পুনঃ বিসৃজামি॥ ৮॥

আমি স্বীয় প্রকৃতিকে বশীভূত করত, স্বভাব বশে অবশ এই সমগ্র ভূতগ্রামকে পুনঃ পুনঃ উৎপাদন করিয়া থাকি॥ ৮॥

8. Dominating over My Nature, I send forth again and again all this multitude of beings, rendered powerless by their own action.

---

দূরীকরণ মানসে এই শ্লোকের অবতারণা করিলেন। ভূত সকল উৎপত্তি ও অবস্থান কালে যেরূপ ভাবে পরব্রহ্ম হইতে পৃথক্ ভাবে অবস্থান করে প্রলয় কালেও তদ্রূপ। ভূত সকল প্রকৃতি হইতে বিভক্ত হইলে তাহাদিগের জন্ম হয় এবং অবস্থানকালেও তাহারা তদবস্থাপন্ন থাকে। এই দ্বিবিধ অবস্থায় পরমাত্মার সহিত সৃষ্ট পদার্থের নির্লিপ্ততা অনায়াসে বোধগম্য হইতে পারে, কিন্তু তৃতীয় অবস্থায় অর্থাৎ কল্পক্ষয়ে যৎকালে ভূতজগৎ ঈশ্বরে বিলীন হয় তৎকালে তাঁহার সহিত ভূতগ্রামের পার্থক্য কিপ্রকারে থাকিতে পারে, এই সন্দেহ অপনয়ন মানসে ভগবান্ বলিলেন যে সৃষ্টির প্রলয়কালে ভূত সকল চৈতন্যরূপ আত্মাতে বিলীন হয় না, অজ্ঞান কল্পিত ত্রিগুণাত্মিকা প্রকৃতিতে বিলীন হয়। সেই প্রকৃতি মূলকারণের কার্য্য স্বরূপা। ভূত মাত্র তাহা হইতে উদ্ভব হইয়া তাহাতেই বিলীন হয়। এবং পুনর্ব্বার কল্পারম্ভে ভূত সকল নিজ নিজ কর্ম্মানুসারে জন্মগ্রহণ করে॥ ৭॥

7. At the time of creation ( কল্পারম্ভে ) when all things are derived from the First cause and during the world's existence ( কল্পস্থিতিকালে ) when the effect remains separate from the cause the spirit of God may remain separate but apparently this separateness ceases to exist when all things at the expiration of the world's age ( কল্পশেষে ) return to God. But in this verse the Lord says in effect that His higher Nature produces and upholds all existences and that at the expiration of a kalpa all existences return to His Nature. Compare verse 5 Book VII. The word kalpa means the day of the Brahma. ( vide verse 17 Book VIII ) while His Nature does all, He increate, the cause of all remains always separate.

স্বামী॥ ননু অসঙ্গঃ নির্ব্বিকারঃচ ত্বং কথং সৃজসি ইতি অপেক্ষায়াং আহ প্রকৃতিং ইত্যাদি। স্বাং—স্বাধানাং, প্রকৃতিং অবষ্টভ্য অধিষ্ঠায়, প্রলয়ে লীনং সন্তং চতুর্ব্বিধং ইদং সর্ব্বং ভূত গ্রামং কর্ম্মাদি পরবশং পুনঃ পুনঃবিবিধং সৃজামি বিশেষেণ সৃজামি বা। কথং প্রকৃতেঃবশাৎ প্রাচীন কর্ম্ম নিমিত্ত তত্তৎ স্বভাব বশাৎ॥ ৮॥

ননু অসঙ্গো নির্ব্বিকারশ্চ ত্বং কথং সৃজসি, যদি পরমাত্মা অসঙ্গ ও বিকার রহিত, তবে কিরূপে জগৎ রচনা করিলেন এই সন্দেহ অপনয়ন জন্য এই শ্লোকের অবতারণা করিলেন।

অহং=ঈশ্বরঃ, মায়াবীব; মায়াদ্বারা আক্রান্ত পুরুষের ন্যায়। স্বাং=স্বাস্মিন্ কল্পিতাং আমাতে কল্পিত। প্রকৃতিং=মায়াখ্যামনির্ব্বচনীয়াং; অনির্ব্বচনীয় মায়া। অবষ্টভ্য=বশীকৃত্য; অন্ধরূপা প্রকৃতির স্কন্ধে আরোহণ করিয়া। প্রকৃতের্ব্বশাৎ=স্বভাববশাৎ; অবিদ্যারূপ প্রকৃতিদ্বারা বশীকৃত হইয়া। অবশং=স্বতন্ত্রং; পরবশীভূত। ইমং=বর্ত্তমানং। ভূতগ্রামং=ভূত সমুদায়ং; আকাশাদি ভূত সকল। কৃৎস্নং=সমগ্রং। বিসৃজামি=বিবিধং সৃজামি।

ঈশ্বর যদি নিষ্ক্রিয় হইলেন তবে তাঁহার দ্বারা জগৎ কি প্রকারে সৃষ্ট হইল, অর্জ্জুনের এই-প্রকার সন্দেহ নিবারণ মানসে ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। ভগবান্ নিজে সৃজন করেন না, তাঁহার ত্রিগুণাত্মিকা প্রকৃতিই সৃষ্টির মূল কারণ, ভগবানের প্রকৃতি কি তাহা সপ্তমাধ্যায়ের ৪র্থ ও ৫ম শ্লোকে বিবৃত হইয়াছে। এজন্য তাহার বিস্তারিত ব্যাখ্যা এই স্থানে নিষ্প্রয়োজন। জীবাত্মার উপর প্রকৃতির যপ্রকার আধিপত্য পরমাত্মার উপর তদ্রূপ আধিপত্য নাই। পক্ষান্তরে তিনি প্রকৃতিকে বশীকরণ করিয়া তদ্দ্বারা এই মায়া কল্পিত জগৎ বিস্তার করিয়াছেন। পূর্ব্ব জন্মার্জ্জিত কর্ম্মফলে ভূতগ্রাম বিবিধ প্রকার সৃষ্ট হইয়াছে। ভগবান্ বলিয়াছেন——

> ন কর্ত্তৃত্বং ন কর্ম্মাণি, লোকস্য সৃজতি বিভুঃ।
> ন কর্ম্মফল সংযোগং, স্বভাবস্তু প্রবর্ত্ততে॥ ১৪॥ ৫ম।

তজ্জন্য "প্রকৃতের্বশাৎ অবশং" ভূত গ্রামের বিশেষণ স্বরূপে ব্যবহৃত হইয়াছে। এই স্থলে প্রকৃতি শব্দের অর্থ নিজ স্বভাব॥ ৮॥

8. This is rather a difficult verse. If the Paramatma be sinless and pure how could sin enter into this world ? Theologians call this the problem of evil. .The Lord says "my Nature (Prakrithi) and not I, has created all this multitude of beings." This Prakrithi is divided into two parts higher and lower which again is subdivided into eight parts, of these the last is the pride of self "অহংকার" which is classified into three parts spiritual, active, and gross ( vide Vs 13 and 4 Books IV and VII respectively ). Unlike embodied spirits who are dominated by their

ন চ মাং তানি কর্ম্মাণি, নিবধ্নন্তি ধনঞ্জয়।
উদাসীন বদাসীন, মসক্তং তেষু কর্ম্মসু ॥ ৯ ॥

ভোঃ ধনঞ্জয়! তেষু কর্ম্মসু উদাসীন বৎ আসীনং চ অসক্তং মাং তানি কর্ম্মাণি ন নিবধ্নন্তি ॥ ৯ ॥

হে ধনঞ্জয়! সেই কর্ম্ম সমূহে উদাসীনের ন্যায় অবস্থিত ও অসংশ্লিষ্ট আমাকে কর্ম্ম সকল আবদ্ধ করে না ॥ ৯ ॥

9. O conqueror of wealth! like one indifferent and unattached, I stand amid these works which do not bind Me.

---

own natures, the universal soul dominates over His own Prakrithi. The second question "why does God create at all?" The answer is—creation and re-creation ie the revolving wheel of the Brahma are the natural sequence of karma. The results of karma compel beings to re-incarnate until the time of *Muckti* or salvation.

স্বামী ॥ নন্বু এবং নানা বিধানি কর্ম্মাণি কুর্ব্বতঃতব জীববৎ বন্ধঃ কথং নস্যাৎ ইত্যতঃ আহ নচ মাং ইতি। তানি-বিশ্বসৃষ্ট্যাদীনি কর্ম্মাণি, মাং ন নিবধ্নন্তি, কর্ম্মাশক্তিঃহি বন্ধহেতুঃ সা চ আপ্ত কামত্বাৎ মম ন অস্তি অতঃ উদাসীনবৎ বর্ত্তমানস্য মোবন্ধং ন উপপাদয়ন্তি, উদাসীনত্বে কর্ত্তৃত্বানুপপত্তেঃ কর্ত্তৃত্বে চ উদাসীন ত্বানুপপত্তেঃ উদাসীনবৎ স্থিতং ইতি উক্তং ॥ ৯ ॥

নন্বু এবং নানাবিধানি কর্ম্মাণি কুর্ব্বতস্তব জীববদ্বন্ধঃ কথং ন স্যাদিত্যত আহ ন চ, এই প্রকারে নানাবিধ কর্ম্ম করিয়াও ভগবান্ কি প্রকারে জীবের ন্যায় বন্ধন প্রাপ্ত হন না, তাহাই এই শ্লোকে বর্ণিত হইতেছে।

ধনঞ্জয়=যুধিষ্ঠির রাজসূয়ার্থং সর্ব্বান্ রাজ্ঞোজিত্বা ধনমাহৃতবান্ প্রোৎসাহনার্থং ইতি মহান্ প্রভাবঃ সূচিতঃ, যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞার্থে অর্জ্জুন প্রভূত ধন সংগ্রহ করিয়াছিলেন বলিয়া তাঁহাকে ধনঞ্জয় বলিয়া ভগবান্ সম্বোধন করিলেন। অথবা যাহার ধনাশা নিবৃত্তি হইয়াছে। তেষুকর্ম্মসু=সৃষ্ট্যাদি কর্ম্ম সমূহে; পূর্ব্ব শ্লোকে লিখিত সৃষ্ট্যাদি কর্ম্মসকলে। অসক্তং=অহং করোমীত্যাভিমান লক্ষণেন সঙ্গেন রহিতং; আমি করিতেছি এই প্রকার অহঙ্কার বর্জ্জিত। উদাসীন বদাসীনং=যথা কশ্চিদুপেক্ষকো দ্বয়োর্ব্বিবদমানয়োর্জ্জয়পরাজয় সংসর্গঃ তৎকৃতহর্ষবিষাদাভাবাৎ অসংসৃষ্টো নির্ব্বিকার আস্তে; যেরূপ কোন ব্যক্তি বিবদমান উভয় পক্ষ মধ্যে জয় পরাজয় সংসর্গ এবং হর্ষবিষাদ বিহীন হইয়া অবস্থিত। তানি কর্ম্মাণি ন নিবধ্নন্তি=কর্ত্তৃত্বাভাবে ফলসঙ্গাভাবে চ কর্ম্মাণিন বন্ধ কারণানি; কর্ত্তৃত্বাভিমান ফলাভিলাষ না থাকায় ঐ সমস্ত কর্ম্ম বন্ধনের কারণ হয় না।

ময়াধ্যক্ষেণ প্রকৃতিঃ, সূয়তে সচরাচরম্‌।
হেতুনানেন কৌন্তেয়, জগদ্বিপরিবর্ত্ততে ॥ ১০ ॥

ভোঃ কৌন্তেয়! প্রকৃতিঃ ময়া অধ্যক্ষেণ সচরাচরং সূয়তে, অনেন হেতুনা জগৎ বিপরিবর্ত্ততে ॥ ১০ ॥

হে কৌন্তেয়! আমার অধিষ্ঠান বশতঃ প্রকৃতি এই স্থাবর জঙ্গমাত্মক জগৎ উৎপাদন করে, এই কারণ বশতঃ জগতের পরিবর্ত্তন ঘটিতেছে ॥ ১০ ॥

10. O Kaunteya! under my supervision Nature giveth birth to the moving and the unmoving, and in consequence of this the world revolveth.

ঈশ্বর সমস্ত জগৎ সৃষ্টি করিয়াও নির্লিপ্তভাবে অবস্থান করিতেছেন তাহাই এই শ্লোকে প্রকাশ করা হইতেছে। মায়াবী পুরুষ যেমন মায়াজাল বিস্তার করিয়া সকলের মনমুগ্ধ করেন অথচ তিনি তদ্দ্বারা মুগ্ধ হন না তদ্রূপ অজ্ঞানকল্পিত এই জগৎ ঈশ্বর তাঁহার প্রকৃতি দ্বারা সৃষ্টি করিয়াও তিনি নিজে অক্ষুণ্ণভাবে অবস্থান করেন। জগৎ রচনায় ঈশ্বরের কোন উদ্দেশ্য নাই। বিবদমান উভয় পক্ষ মধ্যে তিনি উদাসীনের ন্যায় অবস্থান করিতেছেন, তাহাদিগের জয় পরাজয় সুখ দুঃখে তাঁহার কোন সংশ্রব নাই। যেমন মেঘ সকলের উপর সমভাবে জল বর্ষণ করেন অথচ বীজ সমূহের স্বীয় স্বীয় প্রকৃতি অনুসারে মিষ্ট ও কটু ফল উৎপন্ন হয়, তদ্রূপ ঈশ্বর সকল জীবকে সমভাবে সৃষ্টি করিয়াছেন কিন্তু তাহারা আপন আপন কর্ম্মফলানুসারে সুখ দুঃখ ভোগ করিয়া থাকে ॥ ৯ ॥

9. Amidst these works of various qualities the spirit of God remains unconcerned. As the clouds pour down rain of a uniform quality, but the seeds which receive it yield sweet or bitter fruits according to their nature. God created all things alike, but owing to their own karma they enjoy happiness or suffer from misery. The spirit of God is the all-pervading force but not the propelling force. Like the sun's rays it reveals good and bad, virtue and vice, but it is not the author of our *karma*.

স্বামী॥ তৎ এব উপপাদয়েতি ময়া ইতি। ময়া অধ্যক্ষেণ—অধিষ্ঠাত্রা নিমিত্ত ভূতেন, প্রকৃতিঃ সচরাচরং বিশ্বং সূয়তে—জনয়তি, অনেন—মদধিষ্ঠানেন হেতুনা, ইদং জগৎ, বিপরিবর্ত্ততে—পুনঃ পুনঃ জায়তে—সন্নিধি মাত্রেণ অধিষ্ঠাতৃত্বাৎ, কর্ত্তৃত্বং উদাসীনত্বং চ অবিরুদ্ধং ইতি ভাবঃ॥ ১০ ॥

তত্র ভূতগ্রামমিমং বিসৃজামি ইতি উদাসীন বদাসীনমিতিচবিরুদ্ধমুচ্যতে তৎপরি-হারার্থমাহ ময়া ইতি; ঈশ্বর ভূতগ্রাম সৃজন করিয়াছেন অথচ উদাসীনবৎ অবস্থান করিতেছেন এই বিরুদ্ধ ভাব পরিহারের জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

প্রকৃতিঃ=ত্রিগুণাত্মিকা অবিদ্যা লক্ষণা। ময়াঃ=সর্ব্বতো দৃশি মাত্র স্বরূপেণা বিক্রিয়া-ত্মনা; সর্ব্বভূতে অনুস্যূত অবিকৃত আত্মাদ্বারা। অধ্যক্ষেণ=কর্ম্মাধ্যক্ষঃ সর্ব্বভূতাধিবাসঃ সাক্ষীচেতা কেবলো নির্গুণশ্চেতি সাক্ষিমাত্রেণ হেতুনা; সর্ব্বভূতে বাস অথচ নির্গুণ সাক্ষিস্বরূপে অবস্থিত। সচরাচরং=(চর=জঙ্গম+অচর=স্থাবর) মায়া কল্পিত জগৎ ব্যক্তাব্যক্তাত্মকং; মায়া কল্পিত স্থাবর জঙ্গমাত্মক জগৎ। সূয়তে=উৎপাদয়তি; উৎপাদন করেন। অনেন হেতুনা=অধ্যক্ষেণ নিমিত্তেন। পরিবর্ত্ততে=জন্মাদি বিকারজাতমনবরত মাসাদয়তি; অনবরত জন্ম মরণ পরিবর্ত্তিত হয়।

মায়া কর্ত্তৃক জগৎ উৎপন্ন হইয়াছে ঈশ্বরের ইহাতে কর্ত্তৃত্বাদি নাই তজ্জন্য ঈশ্বর ইহার সুখ দুঃখ হর্ষ বিষাদ ইত্যাদিতে লিপ্ত নহেন তিনি উদাসীনবৎ বর্ত্তমান রহিয়াছেন। কর্ত্তৃ-ত্বাদি সমস্তই মায়া প্রপঞ্চের কার্য্য। ঈশ্বরের শুদ্ধসত্তার কর্ত্তৃত্বাদি নাই বলিয়া এই জগৎ বারং-বার জন্ম মৃত্যুরূপ আবর্ত্তে বিঘূর্ণিত হইতেছে। ঈশ্বরের সেই শুদ্ধসত্তা অর্থাৎ পরাপ্রকৃতি ভক্তগণের উদ্ধার হেতুও ধর্ম্মের প্রচার ও পাপের বিনাশ জন্য মধ্যে মধ্যে মনুষ্য দেহ ধারণ করিয়া পৃথ্বীমণ্ডলে অবতীর্ণ হইয়া থাকেন, কিন্তু মূঢ় মানব তাঁহার পরম ভাব অবগত হইতে না পারিয়া তাঁহাকে সামান্য মানুষের ন্যায় অবলোকন করে॥ ১০॥

10. From verse 4 to this verse the Lord has been trying to explain the doctrine of Prakrithi-Purusha which forms the back-bone of the Hindu Shastras. Between this and the modern doctrine of Evolution commencing from Darwin and ending in Herbert Spencer there runs a striking parallelism. The latter speaks of two forces one a worker of change and the other not a worker of change. The first corresponds to Prakrithi and the second to *Purusha*. This Prakrithi is composed of three forces of which the Rajasick or the force of attraction and Thamasic or the force of repulsion, have been mentioned by the European thinkers. But they hardly take any cognizance of the Swa'tick or the force of equilibrium. For a fuller elucidation of this doctrine the searcher aftertruth is referred to Kapila's Shankhya Darshan. The phrase "under my supervision" clashes against the "Shankhya" doctrine which attributes the creation to a union of Purusha and Prakrithi only,

অবজানন্তি মাং মূঢ়া, মানুষীং তনুমাশ্রিতম্।
পরং ভাবমজানন্তো, মম ভূত মহেশ্বরম্ ॥ ১১ ॥
মোঘাশা মোঘকর্ম্মাণো, মোঘজ্ঞানা বিচেতসঃ।
রাক্ষসীমাসুরীঞ্চৈব, প্রকৃতিং মোহিনীং শ্রিতাঃ ॥ ১২ ॥

---

দ্বয়োরন্বয়ঃ।

রাক্ষসীং আসুরীং চ মোহিনীং প্রকৃতিং এব শ্রিতাঃ, মোঘাশাঃ, মোঘকর্ম্মাণঃ, মোঘজ্ঞানাঃ, বিচেতসঃ মূঢ়াঃ মম ভূত মহেশ্বরং পরং ভাবং অজানন্তঃ, মাং মানুষীং তনুং আশ্রিতং অবজানন্তি ॥ ১১ ॥ ১২ ॥

রাক্ষসী আসুরী এবং মোহকারিণী প্রকৃতির অনুগামী নিষ্ফল আশাশ্রিত, নিষ্ফলকর্ম্মী এবং নিষ্ফল জ্ঞানী বিচারবিহীন মূঢ় ব্যক্তিগণ আমার সর্ব্বভূত মহেশ্বর রূপের পরম ভাব না জানিয়া আমাকে মনুষ্য দেহধারী দেখিয়া অবজ্ঞা করে ॥ ১১ ॥ ১২ ॥

11 and 12. The foolish of carnal appetites, demons by nature, of deluding principles, men of vain hopes, vain acts, vain knowledge, devoid of wisdom not knowing My higher nature as the great Lord of all, disregard Me clad in human form.

---

স্বামী ॥ নন্বেবং ভূতং পরমেশ্বরং ত্বাং কিমিতি কেচিন্ ন আদ্রিয়ন্তে তত্র আহ অবজানন্তি ইতি দ্বাভ্যাং। সর্ব্বভূত মহেশ্বর. রূপং মদীয়ং পরং—ভাবং তত্ত্বং অজানন্তঃ মূঢ়াঃ—মূর্খাঃ, মাং অবজানন্তি—মাং অবমন্যন্তে, অবজ্ঞানে হেতুঃ শুদ্ধ সত্ত্ব ময়ীং অপি তনুং ভক্তেচ্ছাবশাৎ মনুষ্যাকারাং আশ্রিতবন্তং ইতি। কিঞ্চ মোঘাশাঃ ইতি। মত্তঃ অন্যৎ দেবতান্তরং ক্ষিপ্রং ফলং দাস্যতি এবং ভূতা মোঘা—নিষ্ফলা এব আশা যেষাং তে, অতএব মদ্বিমুখত্বাৎ মোঘানি—নিষ্ফলানি, কর্ম্মাণি যেষাং তে, মোঘং এব নানা কুতর্কাশ্রিতং শাস্ত্র জ্ঞানং যেষাং তে, অতএব বিচেতসঃ—বিক্ষিপ্তচিত্তাঃ, সর্ব্বত্র হেতুঃ, রাক্ষসীং তামসীং হিংসাদিপ্রচুরাং, আসুরীং চ—রাজসীং কামদর্পাদি বহুলাং, মোহিনীং—বুদ্ধি ভ্রংশকরীং, প্রকৃতিং—স্বভাবং, শ্রিতাঃ—আশ্রিতাঃ, সন্তঃ মাং অবজানন্তি ইতি পূর্ব্বেণ এব অন্বয়ঃ ॥ ১১ ॥ ১২ ॥

এবং নিত্য শুদ্ধ বুদ্ধ মুক্ত স্বভাবং সর্ব্ব জন্তুনামাত্মানমানন্দ ঘনমনন্তমপি সন্তং অবজানন্তি মাং সাক্ষাদীশ্বরোঽয়মিতি নাদ্রিয়ন্তে তত্রাহ অবজানন্তি দ্বাভ্যাং; এইরূপ নিত্য

শুদ্ধ বুদ্ধ মুক্ত স্বভাবসম্পন্ন সর্ব্ব প্রাণীর ঈশ্বর আমাকে জানিতে না পারিয়া অবমাননা করে তজ্জন্য বলিলেন রাক্ষসী আসুরী ইত্যাদি।

রাক্ষসীং=তামসীং, অবিহিত হিংসা হেতু দ্বেষ প্রধানাং; রাক্ষস স্বভাব, অবিহিত হিংসা নিবন্ধন এবং দ্বেষ প্রাবল্য প্রযুক্ত। আসুরীং=শাস্ত্রানভ্যনুজ্ঞাত বিষয় ভোগ হেতু রাগ প্রধানাং; শাস্ত্রের নিষিদ্ধ বিষয় উপভোগ হেতু কামনা পরবশ। মোহিনীং=মোহকরীং দেহাত্মবাদকারণভূতাং, নশ্বর দেহকেই আত্মা বলিয়া জ্ঞান করে। শ্রিতাঃ=আশ্রিতাঃ; স্বভাবসম্পন্ন। মোঘাশাঃ=মোঘাঃ বৃথা আশা-ফল প্রার্থনা যেষাং তে; বৃথা অর্থাৎ নিষ্ফল আশা পূর্ণ ব্যক্তিগণ। মোঘ কর্ম্মাণঃ=মোঘানি বৃথা কর্ম্মাণি অগ্নিহোত্রাদীনি তৈরনুষ্ঠীয়মানানি কর্ম্মাণি যেষাং তে ভগবৎ পরিভবাৎ স্বাত্মভূত স্যাবজ্ঞানাৎ মোঘান্যেব নিষ্ফলানি কর্ম্মাণি ভবন্তীতি; যাঁহারা আত্মজ্ঞান বর্জ্জিত ও ভগবান্‌কে পরিত্যাগ করিয়া অগ্নিহোত্রাদি কর্ম্মের অনুষ্ঠান করেন তাঁহাদিগের কর্ম্ম সমস্ত নিষ্ফল। মোঘজ্ঞানাঃ=নানা কুতর্কাশ্রিতং জ্ঞানং যেষাং তে; নানা কুতর্কপূর্ণ যাঁহাদিগের জ্ঞান তাঁহারা। বিচেতসঃ=বিগত বিবেকাঃ; যাঁহারা বিবেক শূন্য। মূঢ়াঃ=অবিবেকিনঃ; বুদ্ধিহীন ব্যক্তিগণ। মমভূত মহেশ্বরং=সর্ব্ব ভূতানাং মহান্তমীশ্বরং; সমগ্র ভূত জগতের ঈশ্বর। পরংভাবং=প্রকৃষ্টং পরমার্থিকং তত্ত্বং, আকাশ কল্পমাকাশাদপ্যন্তরতমং; আকাশাদি হইতে পৃথক্ পরমার্থ ভাব। অজানন্তঃ=অনবগচ্ছন্তঃ, না জানিয়া। মানুষীং তনুমাশ্রিতং=মনুষ্যতয়া প্রতীয়মানং মূর্ত্তিমাত্মেচ্ছয়া ভক্তানুগ্রহার্থং গৃহীতবন্তং; ভক্তকে উদ্ধার করিবার জন্যে স্বইচ্ছায় যে মনুষ্য দেহ ধারণ করিয়াছেন। অবজানন্তি=অবজ্ঞাং পরিভবং কুর্ব্বন্তি; অবমাননা করিয়া থাকে।

ভগবান্ অব্যক্ত, অর্থাৎ তাঁহার পরাপ্রকৃতি অপরা হইতে পৃথক, তিনি অনুপম ও ভূতগণের অধীশ্বর কিন্তু লোকে তাঁহাকে ব্যক্তভাবাপন্ন ও মনুষ্য দেহধারী বলিয়া অবজ্ঞা করিয়া থাকে। তিনি অব্যক্তরূপে সমস্ত জগৎ ব্যাপিয়া রহিয়াছেন, সর্ব্বভূত তাঁহাতেই অবস্থিত কিন্তু তিনি ঐ সকলে স্থিত নহেন, এই অলৌকিক যোগ অবিবেকী মানবগণ ধারণা করিতে অক্ষম। ভগবান্ ভক্তগণের উদ্ধার জন্য মনুষ্য দেহ ধারণ করিয়া ভারতে আবির্ভাব হইয়াছিলেন। তিনি পূর্ণতম ভাবে ব্রজধামে, পূর্ণতর ভাবে মথুরায় এবং পূর্ণভাবে কুরুক্ষেত্রে প্রকাশিত হইয়াছিলেন। ভক্তগণ ভগবানের ত্রিবিধ ভাব অবলোকন করিয়া কৃতার্থ হন। তাঁহার প্রথম ভাব—অব্যক্ত। ২য় ভাব—ব্যক্ত, উহা দ্বিবিধ, উত্তম ও অনুপম। ৩য় ভাব—সর্ব্বভূতের ঈশ্বর। ভগবান্ সপ্তমাধ্যায়ে বলিয়াছেন;—

অব্যক্তং ব্যক্তিমাপন্নং, মন্যন্তে মামবুদ্ধয়ঃ।
পরং ভাব মজানন্তো, মমাব্যয় মনুত্তমম্॥ ২৪॥

তামসী মায়াশ্রিত বিবেক রহিত "ছিন্দি, ভিন্দি, পিব, খাদ, পরস্বমপহরেত্যেবং বদনশীলা" মোঘাশা নিষ্ফলকর্ম্মী ব্যক্তিগণ ভগবানের অব্যক্ত, অব্যয়, ও অনুত্তমরূপ পরমভাব না জানিয়া জন্ম মৃত্যুরূপ সংসার আবর্ত্তে পরিভ্রমণ করিয়া থাকে॥ ১১॥ ১২॥

মহাত্মানস্তু মাং পার্থ, দৈবীং প্রকৃতিমাশ্রিতাঃ।
ভজন্ত্যনন্যমনসো, জ্ঞাত্বা ভূতাদি মব্যয়ম্ ॥ ১৩ ॥

ভোঃ পার্থ! তু দৈবীং প্রকৃতিং আশ্রিতাঃ অনন্য মনসঃ মহাত্মানঃ মাং ভূতাদিং অব্যয়ং জ্ঞাত্বা ভজন্তি ॥ ১৩ ॥

কিন্তু হে পার্থ! সাত্বিকভাবাপন্ন অনন্যচিত্ত মহাপুরুষগণ আমাকে সর্ব্বভূতের আদি এবং অবিনাশী জানিয়া উপাসনা করেন ॥ ১৩ ॥

13. But O Partha! Mahatma's of spiritual nature and devoted to Me alone knowing Me the source of all and the impershable, worship Me.

---

11 and 12. These verses relate to the subject of re-incarnation which we have discussed elsewhere. It is absolutely necessary for the good of humanity that once for all God Himself should come and reveal the true religion to mankind. We claim this Githa to be the true Revelation,—the standard code of Ethics and Moral Science. The holy spirit of God occasionally descends to earth clad in human shape to teach mankind, the true religion and to destroy vice. Srikrishna in human form is the holy spirit of God. He says of Himself in verse 24 Book VII.

"The ignorant think Me possessed of material form they know not that I am unmanifested, changeless, unexcelled and the first great cause of all."

The devout men see Him in His triune nature viz.

(i) He is unmanifested ie beyond the Ma'ya'.

(ii) He is unexcelled.

(iii) He is the great Lord of all.

This triune nature is not understood by men of carnal appetites who are deluded by Srikrishna's having assumed a human form.

স্বামী ॥ কে তর্হিত্বাং আরাধয়ন্তি ইতি অতঃ আহ মহাত্মানঃ ইতি। মহাত্মানঃ—কামাদ্যনভিভূতচিত্তাঃ, অতএব "অভয়ং সত্ত্ব সংশুদ্ধিঃ" ইত্যাদিনা বক্ষ্যমাণাং দৈবীং

প্রকৃতিং স্বভাব মাত্রং আশ্রিতা, অতএব মদ্ব্যতিরেকেণ ন অস্তি অন্যস্মিন্ মনঃ যেষাং তে তু ভূতাদিং জগৎকারণং অব্যয়ং নিত্যং চ মাং জ্ঞাত্বা ভজন্তি ॥ ১৩ ॥

যে পুনঃ শ্রদ্ধধানাঃ ভগবদ্ভক্তি লক্ষণে মোক্ষ মার্গে প্রবৃত্তাঃ মহাত্মানঃ ইতি, পক্ষান্তরে শ্রদ্ধাবান্ ভগবদ্ভক্ত মুক্তি পথে প্রধাবিত মহোদয়গণের কথা বলিতেছেন।

দৈবীং প্রকৃতিং=সাত্ত্বিকীং প্রকৃতিং। অনন্যমনসঃ=অন্যস্মিন্ মদ্ব্যতিরিক্তে নাস্তি মনোযেষাং; পরমাত্মা ব্যতিরেকে অন্য বিষয়ে যাহার মনঃ প্রধাবিত হয় না। মহাত্মানঃ= কামাদ্যনভিভূতচিত্তাঃ; কামাদি দ্বারা অনাসক্ত ব্যক্তিগণ, অষ্টাদশ অধ্যায়ে অভয়ং সত্ত্ব সংশুদ্ধিঃ ইত্যাদি দ্বারা যাঁহাদিগকে বর্ণনা করিয়াছেন। মাং=ঈশ্বরং; ঈশ্বরকে অর্থাৎ ভগবান্ শ্রীকৃষ্ণকে। ভূতাদিং=সর্ব্ব জগৎকারণং; সকল জগতের আদি। অব্যয়ং=অবিনাশিনং; অবিনাশী। ভজন্তি=সেবন্তে; সেবা অর্থাৎ ভজনা করে।

রাক্ষসী ও আসুরীভাবাপন্ন দুর্বৃত্তগণের কথা বলিয়া শ্রীভগবান্ দেবভাবাপন্ন মহাপুরুষগণের বিষয় কীর্ত্তন করিতেছেন। কামাদি অনভিভূতচিত্ত অতএব দেবতাগণের ভাবাপন্ন শম, দম, দয়া, শ্রদ্ধাদি লক্ষণাশ্রিত অতএব ভগবান্ বাসুদেব ব্যতিরেক আর কিছুই উপাস্য নাই এইরূপ অনন্যচিত্ত মহাযোগিগণ ভগবান্‌কেই উপাসনা করেন। একদিকে যেরূপ কামাদিপরতন্ত্র তামসিক দুর্বৃত্তগণ শ্রীকৃষ্ণকে মানবদেহধারী দেখিয়া উপেক্ষা করে তদ্রূপ অপরদিকে সত্ত্বিক প্রকৃতিযুক্ত মহাপুরুষগণ ভগবানকে অবিনাশী অনন্ত জগতের অদ্বিতীয় কারণস্বরূপ অবগত হইয়া ভক্তিপূর্ণ হৃদয়ে কেবল তাঁহারই উপাসনা করেন। বিনাশীভূত জগতের আদি কারণ অবিনাশী এই গুহ্য রহস্য অবগত হইয়া তৃপ্তাত্মা যোগিগণ ভগবান্‌কেই উপাসনা করেন। ভগবান্ জগৎকে ধারণ করিয়াও নির্লিপ্ত, ত্রিগুণাত্মিকা প্রকৃতিকে সৃষ্টি করিয়াও তিনি মায়া হইতে স্বতন্ত্র ও গুণাতীত। এই বিরুদ্ধভাবাপন্ন তত্ত্বজ্ঞানকে রাজগুহ্য যোগ বলিয়া থাকে ॥ ১৩ ॥

13. Having described the nature and acts of foolish persons devoted to the enjoyment of carnal appetites, the Lord now discribes the Mohatma's who possesses a spiritual nature. The phrase "দৈবীং প্রকৃতিং" literally means the nature of gods ie a spiritual nature, as distinguished from the Thamasick nature. While the foolish disregard the Lord invested in human form not knowing His true nature the Mohatmas perceiving His true nature worship Him with minds not else where turned. His true nature is that being the creator of all perishable things He Himself is imperishable and is unattached to them. অব্যয়ং literally means "inexhaustable" creation signifies exhaustion, but the Lord gives birth to all yet He is not exhausted. All the innumerable

সততং কীর্ত্তয়ন্তো মাং, যতন্তশ্চ দৃঢ়ব্রতাঃ।
নমস্যন্তশ্চ মাং ভক্ত্যা, নিত্য যুক্তা উপাসতে ॥ ১৪ ॥

(কেচিৎ) সততং মাং কীর্ত্তয়ন্তঃ, (কেচিৎ) দৃঢ়ব্রতা ভক্ত্যা যতন্তঃ চ মাং নমস্যন্তঃ, (অন্যেচ) নিত্যযুক্তাঃ মাং উপাসতে ॥ ১৪॥

কোন কোন ব্যক্তি আমাকে সর্ব্বদা কীর্ত্তন করে, অন্য কেহ কেহ ভক্তি পূর্ব্বক প্রযত্নাতিশয়ে দৃঢ়ব্রতাবলম্বন করিয়া আমাকে নমস্কার করে, আবার কেহ কেহ বা সমাহিতচিত্তে আমাকে উপাসনা করে ॥১৪॥

14. Some always glorify Me, some salute Me working in great devotion and binding vows, while others with hearts restrained adore Me.

---

existences are rooted in Him, as rooted in the heaven is the air, yet He is separate from all. This union of the Purusha with Prakrithi and the separate nature of the Purusha form the mystical lore which is the subject matter of this Book.—

স্বামী ॥ তেষাং ভজন প্রকারং আহ সততং ইতি দ্বাভ্যাং। সততং— সর্ব্বদা, স্তোত্র মন্ত্রাদিভিঃ কীর্ত্তয়ন্তঃ কেচিৎ মাং উপাসতে—সেবন্তে, দৃঢ়ানি ব্রতানি নিয়মাঃ যেষাং তাদৃশাঃ সন্তঃ যতন্তঃ চ—ঐশ্বর্য্য জ্ঞানাদিষু প্রযত্নং কুর্ব্বন্তঃ, কেচিৎ ভক্ত্যা নমস্যন্তঃ চ প্রণমন্তঃ, অন্যে নিত্যযুক্তাঃ—অনবরতং অবহিতাঃ সেবন্তে, ভক্ত্যা ইতি নিত্যযুক্তাঃ ইতি চ কীর্ত্তনাদিষু অপিদ্রষ্টব্যং ॥ ১৪ ॥

তে কেনপ্রকারেণ ভজন্তীত্যুচ্যতে দ্বাভ্যাং; কি কি প্রকারে ভজনা করিয়া থাকেন তাহা চতুর্দ্দশ ও পঞ্চদশ শ্লোকে বলিতেছেন।

সততং=সর্ব্বদা অর্থাৎ ব্রহ্মনিষ্ঠং গুরুমুপসৃত্য বেদান্তবাক্য বিচারেণ গুরূপসদনে কালে চ প্রণব জপোপনিষদা বর্ত্তনাদিভিঃ; সর্ব্বদা অর্থাৎ উপযুক্তকালে গুরূপদেশানুসারে বেদান্ত-বাক্য বিচার পূর্ব্বক প্রণবাদি জপ ও উপনিষদাদি সর্ব্বদা অভ্যাস করিয়া। মাং=সর্ব্বোপ-নিষদ প্রতিপাদ্যং ব্রহ্মস্বরূপং। কীর্ত্তয়ন্তঃ=হরিনাম কীর্ত্তনাদি রূপ স্তোত্র মন্ত্রাদিভিঃ উচ্চারয়ন্তঃ; হরিনাম সংকীর্ত্তনাদি। ভক্ত্যা=পরেণ প্রেম্না; ভগবান্ বাসুদেবের প্রতি উৎকৃষ্ট ভক্তিযুক্ত হইয়া। দৃঢ়ব্রতাঃ=দৃঢ়ানি প্রতিপাক্ষৈশ্চালয়িতুমশক্যানি অহিংসা সত্যাস্তেয় ব্রহ্মচর্য্য পরিগ্রহাদীনি ব্রতানি যেষাং; বিপক্ষগণ কুটীল তর্কদ্বারা যে মহাব্রত বিচলিত করিতে পারে না, অহিংসা, সত্য, অস্তেয়, ব্রহ্মচর্য্যাদি ভিত্তি ভূমির উপর যে মহাব্রত সংস্থাপিত হইয়াছে এইরূপ ব্রতধারী। যতন্তঃ=যতমানাঃ আর্ষ প্রয়োগে

ইন্দ্রিয়োপসংহার শম, দম, দয়া, হিংসাদি লক্ষণৈঃ ধর্ম্মৈঃ প্রযতন্তঃ; ইন্দ্রিয়গণ নিরোধ পূর্ব্বক শমদমাদি লক্ষণ যুক্ত ধর্ম্মে যত্নবান্ হইয়া। নমস্যন্তঃ=প্রণমন্তঃ কায়বাঙ্‌মনোভি-র্নমস্কুর্ব্বন্তঃ; কায়মনোবাক্যে নমস্কার করে। নিত্যযুক্তাঃ=অনবরত অবহিতাঃ, সর্ব্বদা সংযুক্তাঃ, সর্ব্বদা সমাহিতচিত্তে।

ভক্তগণ কি কি প্রকারে ভগবানের উপাসনা করিয়া থাকেন অর্জ্জুনের এবম্বিধ মান-সিক প্রশ্নোত্তরে ভগবান্ চতুর্দ্দশ ও পঞ্চদশ শ্লোকে ষট্‌প্রকার উপাসকের বিষয় উল্লেখ করিলেন। যথা;—

(১ম) হরিনাম সংকীর্ত্তন দ্বারা শ্রবণরূপ উপাসনা। ইহাতে শ্রবণরূপ নিরোধ আবশ্যক অর্থাৎ শ্রবণযুগলে হরিনামরূপ সংগীত সর্ব্বদা পঞ্চমস্বরে ঝংকারিত করিতে হইবেক।

(২য়) দৃঢ়ব্রতধারী ব্যক্তিগণ যত্ন ও ভক্তি পূর্ব্বক ভগবান্‌কে নমস্কার করিয়া থাকেন ইহাকে মননরূপ উপাসনা বলিয়া থাকে।

(৩য়) সর্ব্বদা সমাহিতচিত্তে ঈশ্বরের ধ্যান। ইহাকে নিদিধ্যাসনরূপ উপাসনা বলিয়া থাকে।

অন্যান্য উপাসকবৃন্দ যাঁহারা উক্তরূপ শ্রবণ মনন নিদিধ্যাসনাত্মক উপাসনা করিতে অক্ষম তাঁহারা বিবিধভাবে ভগবান্‌কে উপাসনা করেন। এইরূপ উপাসনাকে "জ্ঞানযজ্ঞ" বলিয়া থাকে। (১ম) উত্তম, উপাস্য উপাসকের একত্বভাবে উপাসনা। তাঁহাদিগের উপাসনা "ব্রহ্মাহং" এইরূপ মূলমন্ত্রে প্রণোদিত। (২য়) মধ্যম। উপাস্য ও উপাসকের পৃথক্‌ত্বভাবে উপাসনা। "আদিত্যো ব্রহ্মেত্যাদেশ" ইত্যাদি রূপ মূলমন্ত্রে তাহাদিগের উপাসনা অনুষ্ঠিত হয়। (৩য়) অধম। অন্যান্য বহুপ্রকারে ক্ষুদ্র ক্ষুদ্র দেবতাদিগকে উপাসনা। এই ষড়্‌বিধ উপাসনা চতুর্দ্দশ ও পঞ্চদশ শ্লোকে কথিত হইল। হরিসংকীর্ত্তন সম্বন্ধে শাস্ত্রে কথিত আছে।

শ্রবণং কীর্ত্তনং বিষ্ণোঃ, স্মরণং পাদ সেবনম্।
অর্চ্চনং বন্দনং দাস্যং, সখ্যমাত্ম নিবেদনম্॥ ১৪॥

14. In this verse the Lord answers a mental query by Arjuna. How do these mahatma's worship God? The answer is embodied in this and the succeeding verse. The Lord refers to six sorts of worship viz.

(i) By chanting His glories. Very soul-lefting is this form of worship, in which the mind of man grovelling in things mundane, rises up with the swell of music, vocal and instrumental, to the throne of the Lord. This is called the worship by hearing.

জ্ঞানযজ্ঞেন চাপ্যন্যে, যজন্তো মামুপাসতে।
একত্বেন পৃথক্ত্বেন, বহুধা বিশ্বতোমুখম্ ॥ ১৫ ॥

অন্যে অপিচ জ্ঞানযজ্ঞেন যজন্তঃ, একত্বেন, পৃথক্ত্বেন, বিশ্বতোমুখং মাং বহুধা উপাসতে ॥ ১৫ ॥

এবং কোন কোন মহাত্মা জ্ঞানরূপ যজ্ঞদ্বারা আমার উপাসনা করেন, কেহ কেহ আপনাকে আমার সহিত অভিন্ন বোধে, কেহবা পৃথক্ বোধে, এবং কেহবা বিশ্বরূপ মনে করিয়া আমাকে বহু প্রকারে উপাসনা করিয়া থাকেন ॥ ১৫ ॥

15. And others adore Me with the worship of wisdom, as one, as separate; while others worship Me, whose face is turned on all sides, in various ways.

---

(ii) By work directed towards devotion, vows and the good of all living creatures. This is called worship by the mind.

(iii) By hearts restrained ie by Dhyan and Shamadhi. This is called worship by the will. I have rendered the word "যজন্তঃ" by "working." According to Sridhar working to know the perfections of God. According to Madhusudan to ascertain God's true nature, and according to Shankar which I have adopted working for the good of all. The rest 3 sorts of worship have been detailed in the next verse. The word "Me" in this and succeeding verses mean Brahma as described in the Upanishads.

স্বামী ॥ কিঞ্চ জ্ঞানযজ্ঞেন ইতি। বাসুদেবঃ সর্ব্বং ইতি এবং সর্ব্বাত্মদর্শনং জ্ঞানং তৎ এব যজ্ঞঃ তেন জ্ঞানযজ্ঞেন মাং যজন্তঃ—পূজয়ন্তঃ, অন্যে অপি উপাসতে। তত্রাপি কেচিৎ একত্বেন অভেদভাবনয়া, কেচিৎ পৃথক্ ভাবনয়া দাসঃ অহং ইতি, কেচিৎ তু বিশ্বতঃ-মুখং—সর্ব্বাত্মকং মাং বহুধা—ব্রহ্মরুদ্রাদিরূপেণ উপাসতে ॥ ১৫ ॥

তে কেন কেন প্রকারেণোপাসত ইত্যুচ্যতে জ্ঞানেতি; মহাত্মারা কি কি উপায়ে ভগবান্‌কে উপাসনা করেন তাহার উপসংহার করিতেছেন।

অন্যে—পূর্ব্বোক্ত ত্রিবিধ সাধনানুষ্ঠানাসমর্থাঃ; চতুর্দ্দশ শ্লোকের লিখিত শ্রবণ মনন ও নিদিধ্যাসনরূপ উপাসনায় অসমর্থ ব্যক্তিগণ। জ্ঞানযজ্ঞেন—বাসুদেবঃ সর্ব্বমিত্যেবং

সর্ব্বাত্মদর্শনং জ্ঞানং তদেব যজ্ঞস্তেন; সর্ব্ব বস্তুতে বাসুদেবরূপ আত্মদর্শন জ্ঞান, তদনুরূপ কার্য্যকে জ্ঞানযজ্ঞ বলিয়া থাকে। যজন্তঃ=পূজয়ন্তঃ; পূজা করিয়া থাকেন। অপিচ= চকার এবার্থে, অপি শব্দঃ সাধনান্তর ত্যাগার্থঃ, কেচিৎ সাধনান্তর নিস্পৃহাঃ সন্তঃ; অন্যরূপ সাধনপ্রণালী বলিবেন বলিয়া অপিচ শব্দ ব্যবহার করিলেন। একত্বেন=উপাস্যোপাসকা-ভেদচিন্তনরূপেণ জ্ঞানযজ্ঞেনৈকত্বেন ভেদব্যাবৃত্ত্যা মামেবোপাসতে চিন্তয়ন্ত্যুত্তমাঃ; উপাস্য উপাসক অভেদ চিন্তাদ্বারা উপাসনা ইহা উত্তম উপাসনা। পৃথক্ত্বেন=অন্যেতু কেচিন্মধ্যমাঃ পৃথক্ত্বেন উপস্যোপাসকয়োর্ভেদেনাদিত্য ব্রহ্মেত্যাদি শ্রুত্যুক্তেন প্রতীকোপাসন-রূপেণ জ্ঞানযজ্ঞেন; উপাস্য উপাসকের প্রভেদ চিন্তা করিয়া ভগবান্, বিষ্ণু, আদিত্য, চন্দ্রমা ইত্যাদি নানাবিধ রূপে অবস্থান করিতেছেন ইহাই মনে করিয়া প্রতিমাদি উপা-সনা করিয়া থাকেন ইহা মধ্যম উপাসনা।

বিশ্বতোমুখং=সর্ব্বাত্মকং মাং বহুভিঃপ্রকারৈঃ প্রতীকোপাসনে চাসমর্থাঃ কেচিন্মন্দাঃ কাঞ্চিদন্যাং দেবতাঞ্চোপাসীনাঃ; প্রতিমা উপাসনা করিতে অসমর্থ ব্যক্তিগণ নানাবিধ ক্ষুদ্র ক্ষুদ্র দেবতাগণের উপাসনা করিয়া থাকেন ইহারা অধম উপাসক।

শ্রবণ, মনন, নিদিধ্যাসনে অসমর্থ ব্যক্তিগণ নিম্নলিখিত ত্রিবিধ উপায়ে উপাসনা করিয়া থাকেন।

(১ম) উত্তম উপাসকগণ। উপাস্য উপাসকের অভেদ চিন্তা করিয়া সেই একমেবা-দ্বিতীয়ং সর্ব্বোপনিষদ্ প্রতিপাদ্য শ্রেষ্ঠ পুরুষকে উপাসনা করেন। এই উপাসনা শ্রেষ্ঠ অধিকারীর পক্ষে বিহিত, অর্থাৎ যাঁহাদিগের একত্ব জ্ঞান হইয়াছে।

(২য়) মধ্যম উপাসকগণ। উপাস্য উপাসকের ভেদ চিন্তা করিয়া ঈশ্বরের প্রধান প্রধান বিভূতিগণকে সাকাররূপে আরাধনা করেন। ইহাঁরা মনে করেন যে ঈশ্বর এক ভিন্ন ভিন্ন রূপে প্রকাশিত।

(৩য়) অধম উপাসকগণ। ক্ষুদ্র ক্ষুদ্র দেবতাগণের বাহ্যিক পূজা করিয়া থাকেন। ইহাঁদিগের একত্ব জ্ঞান নাই, নানাবিধ ঈশ্বর আছেন এই চিন্তা করিয়া উপাসনা করেন। এবং ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর ইহারা ভিন্ন ভিন্ন পদার্থ বলিয়া মনে করেন ॥ ১৫ ॥

15. Madhusudan has divided these worshippers in three different classes. They all perform the worship by wisdom. "জ্ঞানযজ্ঞ" does not mean sacrifice by wisdom for there is no sacrifice in "জ্ঞানযজ্ঞ".

(i) The worshipper identifies himself with the Great Being worshipped. He sees Ba'shudeba in all. By Ba'shudeba is meant the living God ie Purusha united with Prakrithi. This is the highest form of worship by knowledge.

(ii) The worshipper thinks himself as separate from the Great Being

অহং ক্রতুরহং যজ্ঞঃ, স্বধাহমহমৌষধম্ ।
মন্ত্রোঽহমহমেবাজ্য, মহমগ্নিরহং হুতম্ ॥ ১৬ ॥

অহং ক্রতুঃ, অহং যজ্ঞঃ, অহং স্বধা, অহং ঔষধং, অহং মন্ত্রঃ, অহং আজ্যং, অহং অগ্নিঃ, অহং এব হুতং ॥ ১৬ ॥

আমি ক্রতু, আমি যজ্ঞ, আমি স্বধা, আমি ঔষধ, আমি মন্ত্র, আমি আজ্য, আমি অগ্নি, এবং আমিই হবনস্বরূপ ॥ ১৬ ॥

16. I am the Vedic rites, the oblation, the libation to the manes, the cerial offerings, the invocations, the clarified butter, the fire and the burnt offerings.

---

worshipped. He knows that God is one, but prefers to worship Him in the various forms of His manifestations.

(iii) The worshipper in his ignorance of God's unity worships Him in the form of petty gods and idols. This is the worst form of worship, all these worshippers gradually attain *Muckti* as they are devoid of desires ( নিষ্কাম উপাসক ). There is, however, a 4th class of worshippers who worship for an object ( vide verse 20 )

স্বামী ॥ সর্ব্বাত্মতাং প্রপঞ্চয়তি অহং ইতি চতুর্ভিঃ। ক্রতুঃ—শ্রৌতঃ অগ্নিষ্টোমাদিঃ, যজ্ঞঃ—স্মার্ত্তঃ পঞ্চযজ্ঞাদিঃ, স্বধা—পিত্র্যর্থং শ্রাদ্ধাদিঃ, ঔষধং—ওষধিপ্রভবং অন্নং, ভেষজংবা, মন্ত্রঃ—যাজ্য পুরোধোবাক্যাদিঃ, আজ্যং—হোমাদিসাধনং, অগ্নিঃ আহবনীয়াদিঃ, হুতং—হোমঃ, এতৎ সর্ব্বং অহং এব ॥ ১৬ ॥

যদি বহুভিঃ প্রকারৈরুপাসতে তর্হি কথং ত্বামেবোপাসত ইত্যত আহ অহমিতি, যদি বহুপ্রকারে উপাসনা করা যায় তবে ভগবান্‌কে কিপ্রকারে উপাসনা করিব অর্জ্জুনের এবম্বিধ আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ বিশ্বরূপ তাহাই এই শ্লোকদ্বারা বিস্তার করিয়া বলিতেছেন।

ক্রতুঃ=শ্রৌতোঽগ্নিষ্টোমাদিঃ; বেদোক্ত অগ্নিষ্টোমাদি কার্য্য। যজ্ঞঃ=স্মার্ত্তো বৈশ্বদেবাদি মহাযজ্ঞত্বেন স্মৃতিপ্রসিদ্ধিঃ; স্মৃতির বিধানানুসারে বিশ্বদেবাদির উদ্দেশে পঞ্চ যজ্ঞ। স্বধা=পিত্র্যর্থং শ্রাদ্ধাদিঃ; পিতৃগণ উদ্দেশে শ্রাদ্ধাদি। ঔষধং=ওষধি প্রভবমন্নং সর্ব্বৈঃপ্রাণিভির্ভুজ্যমানং, ভেষজং বা; সকল প্রাণীর খাদ্য ওষধি হইতে সমুৎপন্ন অন্ন অথবা ঔষধ। মন্ত্রঃ=যাজ্যপুরোধোবাক্যাদিঃ; "ইন্দ্রায় স্বাহা" "পিতৃভ্যঃ স্বধা" ইত্যাদি

মন্ত্র। আজ্যং—হবিরূপলক্ষণমিদং ঘৃতং; হোমকালে অগ্নিতে যে ঘৃতাদি প্রদান করা হয় তাহা। অগ্নিঃ=যস্মিন্ হূয়তে সোঽগ্নিঃ; যাহা দ্বারা হোম কার্য্য সমাধা হয় অর্থাৎ হোমার্থ প্রজ্জ্বলিত অগ্নি। হুতং=হবনং, হবিঃ প্রক্ষেপঃ; হবন কর্ম্ম; অগ্নিতে ঘৃতাহুতি প্রদান করা।

ভগবান্‌কে হোমাত্মক জানিয়া ভীষ্মদেব বলিয়াছেন।

চতুর্ভিশ্চ, চতুর্ভিশ্চ, দ্বাভ্যাং পঞ্চভিরেবচ।
হূয়তে চ পুনর্দ্বাভ্যাং, তস্মৈ হোমাত্মনে নমঃ॥

ভগবান্ "বহুধা বিশ্বতোমুখং" শব্দ পঞ্চদশ শ্লোকে ব্যবহার করিয়াছেন, তদ্বিস্তারে বলিতেছেন যে উপাসকগণ পিতৃ মাতৃ এবং দেবতোদ্দেশে যে সকল শ্রাদ্ধ হোম যাগাদি কার্য্য করিয়া থাকেন তাহার সমস্ত ফল একমাত্র ব্রহ্মোপাসনায় লব্ধ হইয়া থাকে। ভগবান্ প্রত্যেক কার্য্যের অগ্রে "অহং" শব্দ ব্যবহার করিয়া তিনিই তাহার ফলস্বরূপ ইহাই প্রকাশ করিলেন॥ ১৬॥

16. In the proceding verse the Lord used the expression বিশ্বতোমুখং literally "having His face turned on all sides." Divested of metaphor it means "all-pervading." He now explains how His spirit is all pervading. The man who worships the Brahma, in the highest form of worship, obtains all the fruits of sacred rites and ceremonies. By using the word অহং before each word, the Lord means that He is the fruit of each work, so that one who worships Him obtains their fruits even if he does not actually perform them. The Lord in 4 verses, commencing from the sixteenth, describes how His spirit is all-pervading.

The Vedic rites (Krathu)=The sacred rites and ceremonies laid down in the Vedas. The oblations (Yagna)=The 5 ceremonies laid down in Smrithi. The Libations (Shadhá)=Offerings for the souls of the departed ancestors. The Cerial offerings (Aushadham)=Cerial offerings such as rice, barley &c scattered for feeding the inferior creatures. The Invocations (Mantram)=Songs of the Rig-Veda for invoking gods. The clarified butter (Ájyang)=Clarified butter poured for feeding the altar-flames in the Hom ceremony. The Fire (Huthang=)The act of throwing flour, fruits, leaves butter &c into the Hom fire.

পিতাহমস্যজগতো, মাতা ধাতা পিতামহঃ।
বেদ্যং পবিত্রমোঙ্কার, ঋক্ সাম যজুরেবচ॥ ১৭॥

অহং অস্য জগতঃ পিতা, মাতা, ধাতা, পিতামহঃ, বেদ্যং, পবিত্রং-ওঙ্কারঃ চ, ঋক্, সাম, যজুঃ এব॥ ১৭॥

আমি এই জগতের পিতা, মাতা, বিধাতা, ও পিতামহ আমিই জ্ঞেয়, পাবন এবং ওঁকার, আমিই ঋক্ সাম এবং যজুর্ব্বেদ॥ ১৭॥

17. I am the father of the universe, the mother, the supporter, the father of the fathers, the purifier and the thing to be known. I am Om, I am the Rick, the Sa'm and the Yajus too.

স্বামী॥ কিঞ্চ পিতামহস্য ইতি। ধাতা—কর্ম্মফল বিধাতা, বেদ্যং—জ্ঞেয়ংবস্তু, পবিত্রং—শোধকং, প্রায়শ্চিত্তাত্মকংবা, ওঙ্কারঃ—প্রণবঃ, ঋগাদয়ঃ বেদাঃ চ অহং এব, স্পষ্টং অন্যৎ॥ ১৭॥

কিঞ্চপিতেতি, আমি আরও পিত্রাদি।

অস্যজগতঃ=সর্ব্বস্য প্রাণিমাত্রস্য। পিতা=জনয়িতা; কারণস্বরূপা। মাতা=জনয়িত্রী; প্রকৃতিস্বরূপা। বিধাতা=পোষয়িতা; তত্ৎ কর্ম্মফল বিধানকর্ত্তা। পিতামহঃ=পিতুঃ পিতা; কারণের কারণ, মূল কারণ। বেদ্যং=বেদিতব্যং, জ্ঞেয়ং বস্তু; একমাত্র জ্ঞাতব্য পদার্থ। পবিত্রং=পাবনং; শুদ্ধি কারণ গঙ্গাস্নান গায়ত্রী জপাদি। ওঁকারঃ=প্রণবঃ। ঋক্=নিয়তাক্ষরপাদা ছন্দোবদ্ধ; শ্লোকাত্মক ঋক্‌বেদ, প্রাচীন ঋক্ বা মন্ত্র সমষ্টি। সাম=গীতি বিশিষ্টং; গীতিপূর্ণ সামবেদ, সাম পদং তু গীতি মাত্র মেবাভিধায়কং; সাম শব্দ গীয়মান মন্ত্র সমূহের বাচক, গীত ঋক্ সমষ্টি। যজুঃ=গীতি রহিত অনিয়তাক্ষরং; যাহাতে গীতি ও ছন্দ বিন্যাস নাই, অনিয়তাক্ষর মন্ত্র ও গদ্যে যজ্ঞ সম্পাদনের বিধান সমষ্টি।

স্থাবর জঙ্গমাদি পরিপূর্ণ এই সুবিশাল বিশ্ব ভগবান্ হইতে সমুৎপন্ন, তজ্জন্য তিনি ইহার পিতা, তাঁহারই হিরণ্য গর্ভজাত পৃথিবী, তজ্জন্য তিনি জগতের মাতা। তিনি সৃষ্টির স্থিতিকারণ ও সকলের কর্ম্মফলদাতা তজ্জন্য তিনি সকলের ধাতা, তিনি ব্যক্ত ও অব্যক্তের অতীত তজ্জন্য তিনি পিতামহ। তাঁহাকে অবগত হইলেই সকল জানা হইল তজ্জন্য তিনি জ্ঞেয় বস্তু। তাঁহাকে স্মরণ করিবামাত্র বাহিরে ও অন্তরে শুচি হওয়া যায়।

স্মৃতি বলিয়াছেন;—

গতির্ভর্ত্তা প্রভুঃ সাক্ষী, নিবাসঃ শরণং সুহৃৎ।
প্রভবঃ প্রলয়ঃ স্থানং, নিধানং বীজমব্যয়ম্ ॥ ১৮ ॥

(অহং) গতিঃ, ভর্ত্তা, প্রভুঃ, সাক্ষী, নিবাসঃ, শরণং, সুহৃৎ, প্রভবঃ, প্রলয়ঃ, স্থানং, নিধানং, অব্যয়ং বীজং ॥ ১৮ ॥

আমি জগতের গতি, ভর্ত্তা, প্রভু, সাক্ষী, নিবাস, রক্ষক, সুহৃৎ, স্রষ্টা, সংহারকর্ত্তা, আধার, লয় স্থান, এবং অবিনাশি বীজস্বরূপ ॥১৮॥

18. I am the goal, the nourisher, the Lord, the witness, the abode, the protector, the friend, the origin, the dissolution, the receptacle, the treasure-house and the seed imperishable.

---

অপবিত্রঃ পবিত্রোবা সর্ব্বাবস্থাং গতোঽপিবা।
যঃ স্মরেৎ পুণ্ডরীকাক্ষং সবাহ্যাভ্যন্তরে শুচিঃ ॥

"যজুরেবচ" এই স্থানে চকার প্রয়োগ করিয়া ভগবান্ অথর্ব্ব বেদের বিষয় ইঙ্গিত করিলেন ॥ ১৭ ॥

17. Having described Himself as the fruits of all the Vedic rites, the Lord says in effect that He is not only the fruits, but the Vedas which contain the injunctions, the creator of the Vedas and the great father of that creator.

স্বামী ॥ কিঞ্চ গতিঃ ইতি। গম্যতে ইতি গতিঃ—ফলং, ভর্ত্তা—পোষণকর্ত্তা, প্রভুঃ নিয়ন্তা, সাক্ষী—শুভাশুভদ্রষ্টা, নিবাসঃ—ভোগ স্থানং, শরণং—রক্ষকঃ, সুহৃৎ—হিতকর্ত্তা, প্রকর্ষেণ ভবতি অনেন ইতি প্রভবঃ—স্রষ্টা, প্রলীয়তে অনেন ইতি প্রলয়ঃ—সংহর্ত্তা, তিষ্ঠন্তি অস্মিন্ ইতি স্থানং—আধারঃ, নিধীয়তে অস্মিন্ ইতি নিধানং—লয়স্থানং, বীজং—কারণং, তথাপি অব্যয়ং অবিনাশি নতু ব্রীহ্যাদি বীজবৎ বিনশ্বরং ইত্যর্থঃ ॥ ১৮ ॥

ভগবতঃ সর্ব্বাত্মকত্বে হেত্বন্তরমাহ গতিরিতি; অন্য কি কি প্রকারে ভগবান্ সর্ব্বাত্মক তাহাই বলিতেছেন গতির্ভর্ত্তা ইত্যাদি।

গতিঃ=গম্যতে ইতি গতিঃ ফলং। ভর্ত্তা=পোষ্টা; পোষণকর্ত্তা। প্রভুঃ—স্বামী; নিয়োগকর্ত্তা। সাক্ষী=সর্ব্বপ্রাণিনাং শুভাশুভদ্রষ্টা। নিবাসঃ=যস্মিন্ প্রাণিনোনিবসন্তি, ভোগস্থানং। শরণং=আর্ত্তানাং প্রপন্নানাং আর্ত্তিহরঃ; শরণাগত ব্যক্তিকে বিপদ্ হইতে রক্ষাকারী। সুহৃৎ=প্রত্যুপকারানপেক্ষঃ সন্ উপকারী; প্রত্যুপকারের আশা না করিয়াও

উপকারী। প্রভবঃ=উৎপত্তিঃ, স্রষ্টা। প্রলয়ঃ=সংহর্ত্তা। স্থানং=আধারঃ; যাহাতে সমগ্র জগৎ অবস্থান করিতেছে। নিধানং=সূক্ষ্মরূপ সর্ব্ববস্ত্বধিকরণং; প্রলয়ান্তে যাহাতে সূক্ষ্মরূপে বীজ সকল অবস্থান করে। বীজং অব্যয়ং=অবিনাশী উৎপত্তিকারণ।

ভগবান্ বলিতেছেন মানবগণ আদিকাল হইতে যে অসংখ্যভাবে তাঁহার উপাসনা করিয়া আসিতেছেন তৎসমস্তই তাঁহার বিভূতি। তিনি সকলের গতি অর্থাৎ কর্ম্মফলের শেষ গন্তব্য স্থান, মুক্তি, স্বর্গ, ও নির্ব্বাণ স্বরূপে তিনি জগতের ভর্ত্তা সুখ সাধনাদি প্রদান করিতেছেন। তিনি সকলের প্রভু, চন্দ্র সূর্য্য, গ্রহ উপগ্রহ ও পঞ্চভূতকে নিজ নিজ কার্য্যে নিযুক্ত করিতেছেন। তিনি সকলের হৃদয়ের অধস্তল পর্য্যন্ত নিরীক্ষণ করিয়া তাহাদিগের শুভাশুভ কর্ম্ম দর্শন করিতেছেন। তিনি সকলের নিবাস অর্থাৎ বাসস্থান প্রাণিগণ তাহাতেই অবস্থান করিয়া সুখ দুঃখ ভোগ করিতেছে, তিনি সকলের শরণ, অর্থাৎ শরণাগত ব্যক্তির উদ্ধারকর্ত্তা, শাস্ত্র বলিয়াছেন;—

যদি কৃষ্ণ পদে ভক্তি, মতিস্তৎ পদপঙ্কজে।
বিষমে দুর্গমে ঘোরে কা চিন্তা মরণে রণে॥

তিনি সকলের সুহৃৎ অর্থাৎ অযাচিত সুখ ও প্রেম বিতরণ করিতেছেন, তিনি প্রভব স্থান ও প্রলয় অর্থাৎ সৃষ্টি স্থিতি সংহারকর্ত্তা, তিনি অবিনাশী বীজস্বরূপ, অর্থাৎ সর্ব্বোৎপত্তি কারণ, বিনাশী ধান্যাদি বীজের ন্যায় নহে। এবং তিনি নিধান অর্থাৎ প্রলয়ান্তে সূক্ষ্মরূপে বীজের আধার স্থান ॥ ১৮ ॥

18. The Lord continues to describe the various ways in which He may be worshipped and how His spirit is all-pervading.

Goal=Some have rendered the word গতিঃ by path which is hardly correct. It means the ultimate fruits of *Karma*, ie heaven for those virtuous men who have desires and *Muckti* for those who have no desires. Nourisher=He nourishes all or He gives enjoyment to the virtuous. Lord=The Regulator of the universe, He makes the sun to rise, the planets and stars to move within their spheres and the clouds to give rain &c &c. Witness=He sees the good and bad deeds of all. Abode=The planes where souls enjoy or suffer. Shelter=The place where the weary finds rest. Friend=He gives blessings without any hope of return. Origin=The source of all. Dissolution=In Him the world is dissolved. Receptacle=The place where all existences remain between creation and dissolution. Treasure-house=The place where all existences remain

তপাম্যহমহং বর্ষং, নিগৃহ্ণাম্যুৎসৃজামিচ।
অমৃতঞ্চৈব মৃত্যুশ্চ সদসচ্চাহমর্জ্জুন ॥ ১৯ ॥

ভোঃ অর্জ্জুন! অহং তপামি, অহং বর্ষং নিগৃহ্ণামি উৎসৃজামি চ। (অহং) অমৃতং চ এব মৃত্যুঃ চ অহং সৎ অসৎ চ ॥ ১৯ ॥

হে অর্জ্জুন! আমি উত্তাপ প্রদান করি, আমি বৃষ্টি আকর্ষণ এবং নিক্ষেপ করি, আমি প্রাণিগণের জীবন ও মৃত্যু, এবং আমি স্থূল ও সূক্ষ্ম ॥ ১৯ ॥

19. O Arjuna! I give heat, I attract moisture and pour down rain, I am life and death. I am that which is and which is not.

---

between dissolution and recreation. Imperishable seed = The immediate source of all; unlike ordinary seeds which are exhausted when they germinate.

স্বামী ॥ কিঞ্চ তপামি ইতি। আদিত্যাত্মনা স্থিত্বা নিদাঘকালে তপামি—জগতঃ তাপং করোমি, বৃষ্টি সময়েচ বর্ষণং উৎসৃজামি—বিমুঞ্চামি, কদাচিৎ তু বর্ষং নিগৃহ্ণামি—আকর্ষামি, অমৃতং—জীবনং, মৃত্যুঃ চ—নাশঃ, সৎ—স্থূলং দৃশ্যং, অসৎ—সূক্ষ্মং অদৃশ্যং, এতৎসর্ব্বং অহং এব ইতি এবং মত্বা মাং এক[illegible]বহুধা উপাসতে ইতি পূর্ব্বেণ এব অন্বয়ঃ ॥ ১৯ ॥

কিঞ্চ তপামীতি; অধিকন্তু তাপাদি প্রদান করি।

অহং তপামি = অহমাদিত্যো ভূত্বা কৈশ্চিৎ রশ্মিভিস্তপামি; আমি সহস্র কিরণরূপে কোন কোন রশ্মিদ্বারা নিদাঘকালে জগৎকে উত্তাপিত করি। বর্ষং = বৃষ্টিরূপ রসং, বৃষ্টির জল। অহং বর্ষং নিগৃহ্ণামি = কৈশ্চিদ্রশ্মিভিরষ্টভির্মাসৈঃ পৃথিব্যা বর্ষমাকর্ষয়ামি; সহস্র কিরণের কোন কোন রশ্মিদ্বারা আমি ভূপৃষ্ঠ হইতে কার্ত্তিকাদি আট মাস রস আকর্ষণ করি। অহং বর্ষং উৎসৃজামি = চতুর্ষু মাসেষু কৈশ্চিদ্রশ্মিভি বৃষ্টিরূপেণ প্রক্ষিপামি; আষাঢ় শ্রাবণ ভাদ্র ও আশ্বিন চারি মাস সহস্র কিরণের কোন কোন কিরণদ্বারা আমি পূর্ব্বাকৃষ্ট পৃথিবীর রস ভূপৃষ্ঠে ক্ষেপণ করি। অমৃতং = সর্ব্বপ্রাণিনাং জীবনং; সকল প্রাণীর জীবন। শ্রীমচ্ছঙ্করাচার্য্য বলেন, অমৃতঞ্চৈবদেবানাং; দেবগণের অমৃত, অর্থাৎ অমরত্ব। মৃত্যুঃ = সর্ব্ব প্রাণিনাং বিনাশঃ। সৎ = যৎসম্বন্ধিতয়া বিদ্যতে; যাঁহার সম্বন্ধ নিত্যরূপে বিদ্যমান আছে অর্থাৎ আত্মা; স্বামী স্থূল বলিয়া ব্যাখ্যা করিয়াছেন। অসৎ = যৎ সম্বন্ধিতয়াযন্নবিদ্যতে; যাঁহার সম্বন্ধ নিত্যরূপে বিদ্যমান থাকে না, অর্থাৎ অনিত্য ব্যক্তরূপ জগৎ; স্বামী সূক্ষ্ম বলিয়া ব্যাখ্যা করিয়াছেন।

ত্রৈবিদ্যা মাং সোমপাঃ পূতপাপা,
যজ্ঞৈরিষ্ট্বা স্বর্গতিং প্রার্থয়ন্তে।
তে পুণ্যমাসাদ্য সুরেন্দ্রলোক-
মশ্নন্তি দিব্যান্ দিবি দেবভোগান্ ॥ ২০ ॥

(যে) ত্রৈবিদ্যাঃ যজ্ঞৈঃ মাং ইষ্ট্বা সোমপাঃপূতপাপাঃ (সন্তঃ) স্বর্গতিং প্রার্থয়ন্তে, তে পুণ্যং সুরেন্দ্রলোকং আসাদ্য দিবি দিব্যান্ দেবভোগান্ অশ্নন্তি ॥ ২০ ।

যে সকল ঋগাদি বেদত্রয়-বিদ্‌গণ যজ্ঞাদি দ্বারা আমাকে অর্চ্চনা করত সোমপান পূর্ব্বক নিষ্পাপ হইয়া স্বর্গ কামনা করেন, তাঁহারা পুণ্যফলে দেবলোক লাভ করিয়া স্বর্গে অনুপম দেবভোগ উপভোগ করেন ॥ ২০ ॥

20. Those knowers of the three Veda's purged of their sins, by worshipping Me in rites and drinking the Soma-juice, who pray for a passage to the heaven by the fruits of their holy deeds, go to the world of the Indra and there enjoy the pleasure of the Gods.

---

ভগবানের সর্ব্বাত্মকরূপ উপসংহার করিতেছেন। সহস্র কিরণের ত্রিবিধ রশ্মি। প্রথম রশ্মি দ্বারা ভগবান্ গ্রীষ্মকালে জগৎ সন্তাপিত করেন। দ্বিতীয় রশ্মি দ্বারা ভগবান্ কার্ত্তিক হইতে জ্যৈষ্ঠ মাস পর্য্যন্ত পৃথিবীর রস আকর্ষণ করেন। তৃতীয় রশ্মি দ্বারা আষাঢ় হইতে আশ্বিন মাস পর্য্যন্ত পৃথিবীতে জল বর্ষণ করেন। ভগবান্ দেবগণের অমৃত, যাহা ক্ষীরোদ মন্থন কালে উত্থিত হয় এবং যাহা পান করিয়া দেবগণ অমরত্ব লাভ করিয়াছিলেন। কোন কোন টীকাকারের মতে অমৃত শব্দে প্রাণিগণের জীবন। ভগবান্ মর্ত্ত্যলোকে মৃত্যুরূপে সর্ব্বদা পরিভ্রমণ করিতেছেন। তিনি পরমাত্মা তজ্জন্য সৎ, এবং তাঁহারই প্রপঞ্চ এই বিনশ্বর জগৎ তজ্জন্য তিনি অসৎ। ভগবান্ সৎস্বরূপে কারণ, এবং অসৎস্বরূপে কার্য্য। ভগবান্ সর্ব্বাত্মক ইহা এই চারিটী শ্লোকদ্বারা প্রতিপন্ন করিয়া, তিনি বলিলেন "হে অর্জ্জুন! আমাকে সর্ব্বাত্মক অবগত হইয়া উপাসকগণ তাহাদিগের নিজ নিজ অধিকারানুসারে আমাকে একত্বরূপে, পৃথক্‌ত্বরূপে, এবং বহুপ্রকারে উপাসনা করিয়া থাকে" ॥ ১৯ ॥

19. The Lord in verse 15 said that His face is turned on all sides;

This all-sidedness He has been expatiating from verse 16 to verse 19. He concludes this description by saying that by the rays of the sun He gives heat to the world. He draws up, by the rays of the sun, moisture during the 8 months of the year and by the same means He pours down rain during the 4 months of the year viz from Ashar to Ashin. He is life and death. He is Sat ie that which exists—Atma. He is Asat ie that which does not exist—the universe.

স্বামী॥ তৎ এব "অবজানন্তি মাং মূঢ়াঃ" ইত্যাদি শ্লোকদ্বয়েন ক্ষিপ্রফলাশয়া দেবতান্তরং ভজন্তঃ মাং নাদ্রিয়ন্তে ইতি অভক্তাঃ দর্শিতাঃ, "মহাত্মানস্তু মাং পার্থ" ইত্যাদিনা চ ভক্তাঃ উক্তাঃ তত্র একত্বেন পৃথক্ত্বেন বা যে পরমেশ্বরং ন ভজন্তি তেষাং জন্ম মৃত্যু প্রবাহঃ দুর্ব্বারঃ ইতি আহ ত্রৈবিদ্যা ইতি দ্বাভ্যাং। ঋগ্‌যজুঃ সামলক্ষণাঃ তিস্রঃ বিদ্যাঃ যেষাং তে ত্রিবিদ্যাঃ, ত্রিবিদ্যাঃ এব ত্রৈবিদ্যাঃ স্বার্থে অন্, তিস্রঃ বিদ্যাঃ অধীয়ন্তে জানন্তি ইতিবা, ত্রৈবিদ্যাঃ—বেদত্রয়োক্ত কর্ম্মপরাঃ ইত্যর্থঃ। বেদত্রয় বিহিতৈঃযজ্ঞৈঃ মাং ইষ্ট্বা মম এব রূপংদেবতান্তরং ইতি অজানন্তঃ অপি বস্তুতঃ ইন্দ্রাদি রূপেণ মাং এব ইষ্ট্বা—সংপূজ্য যজ্ঞ শেষং সোমং পিবন্তি ইতি সোমপাঃ তেন এব পূতপাপাঃ—শোধিত কল্মষাঃ, সন্তঃ, স্বর্গতিং—স্বর্গং প্রতি গতিং, যে প্রার্থয়ন্তে, তে পুণ্যফলরূপং সুরেন্দ্রলোকং—স্বর্গং আসাদ্য—প্রাপ্য, দিবি—স্বর্গে, দিব্যান্ উত্তমান্ দেবানাং ভোগান্ অশ্নন্তি—ভুঞ্জতে॥ ২০॥

এবমেকত্বেন, পৃথক্ত্বেন, বহুধা চেতি ত্রিবিধা অপি নিষ্কামাঃ সন্তো ভগবন্তমুপাসীনাঃ সত্ত্ব শুদ্ধি জ্ঞানোৎপত্তিদ্বারেণ ক্রমেণ মুচ্যন্তে। যেতু সকামাঃ সন্তো ন কেনাপিপ্রকারেণ ভগবন্তমুপাসতে কিন্তু স্ব স্ব কামসাধনানি কাম্যান্যেব কর্ম্মাণ্যনুতিষ্ঠন্তি তে সত্ত্বশোধকাভাবেন জ্ঞানসাধনমনধিরূঢ়াঃ পুনঃ পুনর্জ্জন্ম মরণ প্রবন্ধে সর্ব্বদা সংসারদুঃখমেবানুভবন্তীত্যাহ দ্বাভ্যাং; পূর্ব্ব পূর্ব্ব শ্লোকে একত্ব পৃথক্ত্ব এবং বহুপ্রকারে সেই বিশ্বরূপী ভগবানের উপাসনা হইয়া থাকে লিখিত হইয়াছে। এই ত্রিবিধ উপাসকগণ নিষ্কাম। তাঁহারা ক্রমে ক্রমে উপাসনাবলে সত্ত্বশুদ্ধি দ্বার উন্মুক্ত করিয়া অধম হইতে মধ্যম এবং তদনন্তর একমেবাদ্বিতীয়ং রূপ ভগবান্‌কে উপাসনা করিয়া পরম মুক্তিলাভ করিয়া থাকেন। এই সকল মহাত্মারা দৈবীবিভবসম্পন্ন। তাঁহারা নররূপধারী ব্রজধামবিহারী গোপীবল্লভ বাসুদেবকে পূর্ণব্রহ্ম জানিয়া উপাসনা করেন। পক্ষান্তরে কামনাপূর্ণ ব্যক্তিগণ ভগবানের পরমভাব না জানিয়া কামকলুষিতচিত্তে তাঁহাকে বহুপ্রকারে উপাসনা করে। এই সকল ব্যক্তিগণ কখনই মুক্তিলাভ করিতে পারে না, তাহারা পুণ্যফলে স্বর্গরাজ্যে বিচরণ করিতে পারে কিন্তু পুণ্যক্ষয়ে পুনর্ব্বার জন্মমৃত্যুপূর্ণ সংসারধামে আগমন করে।

ত্রৈবিদ্যাঃ=ঋক্‌যজুঃ সামবিদঃ যাজ্ঞিকাঃ, ত্রিবেদলক্ষণা হৌত্রাধ্বর্য্যবৌদ্গাত্র প্রতিপত্তিহেতব স্তিস্রো বিদ্যা যেষাং তে ত্রিবিদ্যা; ঋক্ যজুঃ সামবেদ অধ্যয়নশীল যজ্ঞানুষ্ঠাতৃ-

তে তং ভুক্ত্বা স্বর্গলোকং বিশালং,
ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি।
এবং ত্রয়ীধর্ম্মমনুপ্রপন্না,
গতাগতং কামকামালভন্তে ॥ ২১ ॥

তে তং বিশালং স্বর্গলোকং ভুক্ত্বা, পুণ্যে ক্ষীণে মর্ত্ত্যলোকং বিশন্তি। এবং ত্রয়ীধর্ম্মং অনুপ্রপন্নাঃ কামকামাঃ গতাগতং লভন্তে ॥ ২১ ॥

উক্ত মহাত্মারা সেই সুবিস্তীর্ণ স্বর্গলোক ভোগ করিয়া পুণ্য ক্ষয় হইলে মর্ত্ত্যলোকে আগমন করেন, এবং বেদত্রয়ের প্রতিপাদ্য ধর্ম্মানুষ্ঠান করিয়া এই সকল কামনাপরতন্ত্র ব্যক্তিগণ সংসারে বারংবার গমনাগমন করেন ॥ ২১ ॥

21. Having enjoyed the spacious heaven, their virtues exhausted, they return to the mortal world where having performed the deeds inculcated in the three Vada's, these men desirous of sensual things come to and go from the world.

---

গণকে ত্রিবিদ্যা বলিয়া থাকে। এই ত্রিবিধ যজ্ঞের নাম হোতৃকৃত, অধ্বর্য্যুকৃত, ও উদ্গাতৃকৃত। এই ত্রিবিদ্যার পারগ ব্যক্তিগণকে ত্রিবিদ্যা বলিয়া থাকে। অধ্বর্য্যুদ্গাতৃহোতারঃ, যজুঃ সামর্গ্বিদঃ ক্রমাৎ—অমরকোষঃ। যজ্ঞৈঃ=অগ্নিষ্টোমাদি যজ্ঞদ্বারা। মাং=বস্বরুদ্রাদিত্যরূপিণং।

ইষ্ট্বা=তদ্রূপেণ মামজানন্তোঽপি বস্তু বৃত্তেন পূজয়িত্বা অভিষ্টুত্যহুত্বা; পরমাত্মাকে বসু রুদ্রাদিবোধে অর্চ্চনা করিয়া। সোমপাঃ=সোমং পিবন্তীতি সোমপাঃ; যজ্ঞ শেষে সোম রস পানকারক। পূতপাপাঃ=নিরস্ত স্বভোগ প্রতিবন্ধপাপাঃ; নিজ সুখসাধন প্রতিবন্ধকরূপ পাপ সকল হইতে নিষ্কৃতি লাভ করিয়া। স্বর্গতিং=স্বর্গং প্রতিগতিং; স্বর্গ কামনা। প্রার্থয়ন্তে=যাচন্তে; যাচ্ঞা করেন। পুণ্যং=পুণ্যফলং; পুণ্যের ফলস্বরূপ। সুরেন্দ্রলোকং=শতক্রতোঃ স্থানং; ইন্দ্রভবন, অমরাবতী। আসাদ্য=সংপ্রাপ্য; প্রাপ্ত হইয়া। দিবি=স্বর্গে। দিব্যান্=অনুত্তমান্ মনুষ্যৈরলভ্যান্; স্বর্গীয় মনুষ্যলোকের অলভ্য ও উত্তম। দেবভোগান্=দেবদেহোপভোগ্যান্; দেবশরীরের ভোগযোগ্য। অশ্নন্তি=ভুঞ্জতে; সম্ভোগ করেন।

নিষ্কাম ত্রিবিধ উপাসকগণের বৃত্তান্ত উপসংহার করিয়া সকামবেদোক্ত কর্ম্মকাণ্ড নিরত যজ্ঞানুষ্ঠাতৃগণের বিষয় বিংশতি ও একবিংশতি শ্লোকে কীর্ত্তন করিতেছেন। সকাম ব্যক্তি-গণ বেদোক্ত ত্রিবিধ যজ্ঞ সম্পাদন করিয়া যজ্ঞ শেষে সোমপান পূর্ব্বক পাপ হইতে নিষ্কৃতি লাভ করিবেন, এবং এই সকল যজ্ঞের পুণ্যফলে তাঁহারা দেহান্তে স্বর্গধামে গমনপূর্ব্বক অমরসেবিত নানাবিধ কামিনী কুসুম কাঞ্চনাদি উপভোগ করিয়া থাকেন॥ ২০॥

20. In this verse the Lord is speaking about the fourth class of worshippers referred to in the English commentary under verse 15. These worshippers are led by desires and verses 20 and 21 are meant for them. By the term knowers of three Veda's is meant those who practise the rituals prescribed in the three Veda's viz Rik, Sa'm and Yajoo, regarding the worship of the Indra, Sun, Moon &c and who eventually go to the world of the Indra. There they enjoy the pleasures of the gods but when with the lapse of time their merit is exhausted they return and pass through life and death as usual.

স্বামী॥ ততঃ চ তে তং ইতি। তে—স্বর্গকামাঃ, তং—প্রার্থিতং, বিপুলং স্বর্গলোকং তৎসুখং ভুক্ত্বা, ভোগপ্রাপকে পুণ্যে ক্ষীণেসতি মর্ত্ত্যলোকং বিশন্তি, পুনঃ অপি এবং এব বেদত্রয়বিহিতং ধর্ম্মং অনুগতাঃ কামকামাঃ—ভোগান্ কাময়মানাঃ গতাগতং—যাতায়াতং লভন্তে॥ ২১॥

তর্হি স্বর্গ প্রাপ্তেরপি ভগবৎ প্রাপ্তিতুল্যত্বেত্যাশঙ্কাহ তে তং ইতি; স্বর্গে গমন করিয়া যদি এতাধিক সুখসম্ভোগ করা যায় তবে ত ভগবান্ প্রাপ্তির তুল্য হইল এই আশঙ্কা নিবা-রণের জন্ত বলিতেছেন।

তে=স্বর্গকামাঃ; স্বর্গাভিলাষী ব্যক্তিগণ। তং=প্রার্থিতং; বাঞ্ছিত। বিশালং= বিস্তীর্ণং; সুবিস্তীর্ণ। মর্ত্ত্যলোকং বিশন্তি=পুনর্গর্ভবাসাদিযাতনাং অনুভবন্তি; জন্মমৃত্যু-রূপ সংসারাবর্ত্তে পরিভ্রমণ করেন। এবং ত্রয়ীধর্ম্মং=উক্ত প্রকারেণ জ্যোতিষ্টোমাদিকং কাম্যং কর্ম্ম। অনুপ্রপন্নাঃ=অনুগতাঃ, পূর্ব্বকর্ম্মানুরোধেন পুনঃ অনুগতাঃ; পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মফলে পুনর্ব্বার উক্ত ধর্ম্মে অনুগত হওয়া। কামকামাঃ=দিব্যান্ ভোগান্ কাময়মানাঃ; ইন্দ্রলোকের ভোগ প্রাপ্তি অভিলাষিগণ। গতাগতং=যাতায়াতং; কর্ম্মকৃত্বা স্বর্গংযান্তি তত আগত্য পুনঃ কর্ম্ম কুর্ব্বন্তীত্যেবং; গর্ভবাসাদি যাতনা প্রবাহস্তেষামনিশমনুবর্ত্ততে; গমনাগমন, জ্যোতিষ্টোমাদি কর্ম্ম করিয়া দিব্য গতি লাভ হয় পুনর্ব্বার মর্ত্ত্যলোকে আসিয়া পূর্ব্বসংস্কারানুরোধে উক্ত জ্যোতিষ্টোমাদি কর্ম্মানুষ্ঠান করিয়া স্বর্গে গমন করে এইরূপ বারংবার গর্ভবাসাদি যাতনা অনুভব করে। অর্থাৎ তাহারা কখনও মুক্তিলাভ করে না।

অনন্যাশ্চিন্তয়ন্তো মাং, যে জনা পর্য্যুপাসতে।
তেষাং নিত্যাভিযুক্তানাং, যোগক্ষেমং বহাম্যহম্ ॥ ২২ ॥

---

যে জনাঃ অনন্যাঃ চিন্তয়ন্তঃ মাং পর্য্যুপাসতে, তেষাং নিত্যাভিযুক্তানাং যোগক্ষেমং অহং বহামি ॥ ২২ ॥

যাঁহারা অনন্যমনে আমাকে চিন্তা করিয়া আমার উপাসনা করেন সেই সকল মদেকনিষ্ঠ মহাত্মাদিগের অলব্ধ বস্তুর লাভ এবং লব্ধ বস্তুর পরিরক্ষা আমিই সম্পন্ন করিয়া থাকি ॥ ২২ ॥

22. For those who meditate on Me, worshipping Me with hearts not turned elsewhere, I bear the burthen of giving them what they have not and of preserving what they have.

---

কামিগণের কর্ম্মফল শ্রীভগবান্ যেরূপ লোভজনক বর্ণে চিত্রিত করিলেন তাহাতে ভগবান্‌কে লাভ করিয়া নিষ্কামিগণ ইহা হইতে আর অধিক কি লাভ করিতে পারেন অর্জ্জুনের এবম্বিধ সন্দেহ নিবারণ মানসে ভগবান্ এই শ্লোকে ইহার অনিষ্টত্ব বর্ণনা করিলেন। ভগবান্ বলিলেন "অর্জ্জুন! কর্ম্মদ্বারাই তোমার মুক্তিলাভ করিতে হইবে কিন্তু ইহা নিষ্কাম কর্ম্ম, সকাম পুণ্যকর্ম্মানুষ্ঠানদ্বারা ক্ষণিক সুখ লব্ধ হইতে পারে বটে কিন্তু ইহা দ্বারা সাংসারিক দুঃখের অবসান হয় না" ॥ ২১ ॥

21. The Lord described the enjoyments of these worshippers in such glowing terms, that Arjuna might consider that their fate was much the same, if not superior to that of the worshippers who pray without any desires. To dispel such a doubt the Lord in this verse alludes to the evils which these men, longing after sensual pleasures, must encounter. Every cause has its effect. Those who practise the holy rites obtain their reward. But as their actions are prompted by desires, their reward is transitory. It is the desire, animal soul, which makes us revolve in the wheel of births and deaths, and until this desire is annihilated this wheel must go on revolving.

স্বামী ॥ মদ্ভক্তাঃ তু মৎপ্রসাদেন কৃতার্থাঃভবন্তি ইতি আহ অনন্যাঃ ইতি। অনন্যাঃ—ন সন্তি মদ্ব্যতিরেকেণ অন্যৎ কাম্যং যেষাং তে, তথা ভূতা যে জনাঃ মাং চিন্তয়ন্ত—সেবন্তে,

তেষাং তু নিত্যাভিযুক্তানাং—সর্ব্বথা মদেকনিষ্ঠানাং, যোগং—ধনাদি লাভং, ক্ষেমঞ্চ—তৎ-পালনং, মোক্ষং বা তৈঃ অপ্রার্থিতং অপি অহং এব বহামি—প্রাপয়ামি ॥ ২২ ॥

যে পুনঃ নিষ্কামাঃ সম্যগ্দর্শিনঃ অনন্যা ইতি; পক্ষান্তরে নিষ্কাম পরমাত্মদর্শিগণের বিষয় কীর্ত্তন করিতেছেন।

যে জনাঃ=সাধন চতুষ্টয় সম্পন্নাঃ সংন্যাসিনঃ; যাঁহারা সাধন চতুষ্টয়যুক্ত। ১ম সাধন, নিত্যানিত্য বস্তু বিবেকঃ; ব্রহ্মই নিত্য, তদ্ভিন্ন অন্য বস্তু অনিত্য এইরূপ বিবেচনা। ২য় সাধন, ইহামুত্র ফলভোগ বিরাগঃ; অনিত্য জ্ঞানে ঐহিক সুখসামগ্রী ভোগের ন্যায় পরলোকে অমৃতাদি বিষয়ভোগবাসনা হইতে বিরতি। ৩য় সাধন, শমদমোপরতি তিতিক্ষা সমাধান শ্রদ্ধাঃ; শম—আত্মজ্ঞানের প্রতিকূল বিষয় হইতে অন্তঃকরণের প্রতিনিবৃত্তি; দম—শ্রবণ দর্শনাদির অতিরিক্ত বিষয় হইতে বাহ্য ইন্দ্রিয়ের নিবৃত্তি। উপরতি, আত্মজ্ঞানের প্রতিকূল বিষয় হইতে প্রতিনিবৃত্ত, বাহ্য ইন্দ্রিয়গণের তাদৃশ প্রবৃত্তির নিবৃত্তি। তিতিক্ষা—শীতোষ্ণাদি দ্বন্দ্ব সহিষ্ণুতা। সমাধান, মনকে নিগৃহীত করত ঈশ্বর সম্বন্ধীয় বাক্য শ্রবণাদি অথবা তাদৃশ অন্য বিষয়ে চিত্তের একাগ্রতা। শ্রদ্ধা—গুরু বেদান্তাদি বাক্যে দৃঢ় প্রত্যয়। ৪র্থ সাধন—মুমুক্ষুত্বং; মোক্ষেচ্ছা।

অনন্যাঃ=নাস্তি মদ্ব্যতিরেকেন অন্যং কাম্যং যেষাং তে; ভগবান্ প্রাপ্তি ভিন্ন যাহার মনে অন্য কোন কামনা নাই। চিন্তয়ন্তঃ=সেবমানাঃ; সেবা করে। মাং=সর্ব্বকল্যাণ-গুণান্বিতং সর্ব্ব বিভূতি যুক্তং। পর্য্যুপাসতে=( পরি=সর্ব্বতোঽনবচ্ছিন্নতয়া+উপাসতে =পশ্যন্তি ) সর্ব্বতোভাবে দর্শন করেন। নিত্যাভিযুক্তানাং=মদেকনিষ্ঠানাং; সর্ব্বদা এক আমাতেই অনুরক্ত ব্যক্তিগণের। যোগং=অলব্ধস্য লাভঃ; অলব্ধ বস্তুর লাভ। ক্ষেমং=লব্ধস্য পরিরক্ষণং; লব্ধ বস্তুর রক্ষা। বহামি=প্রাপয়ামি; প্রদান করি।

সকাম উপাসনার দোষ কীর্ত্তন করিলে পর নিষ্কামী পুরুষগণ কি নিজ প্রাপ্ত বস্তুর রক্ষা ও অপ্রাপ্ত বস্তুর প্রাপ্তি আশা পর্য্যন্তও করে না, আর না করিলেই বা তাঁহাদিগের এই সকল কার্য্য কিরূপে সাধিত হয় অর্জ্জুনের এই আশঙ্কা নিবারণ মানসে ভগবান্ বলিতে-ছেন। যে অনন্যচিত্ত মহাত্মা ভগবান্‌কে উপাসনা করিয়া থাকেন, এবং যিনি তদেক চিত্ত হইয়া কেবল তাঁহাকেই সর্ব্বভূতে অদ্বৈতভাবে সন্দর্শন করেন সেই মহাত্মার যোগ ও ক্ষেম ভগবান্ স্বয়ংই বহন করেন। অন্যান্য উপাসকের ন্যায় ব্রহ্মৈকনিষ্ঠ ব্যক্তির অন্নাচ্ছাদন প্রাপ্তির জন্য কি রক্ষণাবেক্ষণ জন্য প্রযত্ন করিতে হয় না। ভগবান্ বলিতেছেন যে আমি স্বয়ং আমার উপাসকগণকে তাহা প্রদান করিয়া থাকি। অন্যান্য ব্যক্তির গ্রাসাচ্ছাদনের জন্য বিশেষ চেষ্টা করিতে হয় কিন্তু আত্মদর্শী অদ্বৈত মহাপুরুষের তাহা করিতে হয় না।

ভগবান্ বলিয়াছেন;—

ত্রৈগুণ্যবিষয়া বেদা নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন।
নির্দ্বন্দ্বো নিত্যসত্ত্বস্থো নির্যোগক্ষেম আত্মবান্ ॥ ৪৫।২য় অধ্যায় ॥

যেঽপ্যন্য দেবতাভক্তা, যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেঽপি মামেবকৌন্তেয়, যজন্ত্যবিধিপূর্ব্বকম্ ॥ ২৩ ॥

---

ভোঃ কৌন্তেয়! যে শ্রদ্ধয়া অন্বিতাঃ, ভক্তাঃ, অন্য দেবতাঃ অপি যজন্তে, তে অপি মাং এব অবিধিপূর্ব্বকং যজন্তি ॥ ২৩ ॥

হে কৌন্তেয়! যাঁহারা শ্রদ্ধা ও ভক্তিপূর্ব্বক অন্য দেবতার উপাসনা করেন তাঁহারাও অবিধিপূর্ব্বক আমাকেই অর্চনা করিয়া থাকেন ॥ ২৩ ॥

23. O Kaunteya! those who worship other gods with faith and devotion, do worship Mo, though thoir worship is improperly directed.

---

যোগ ও ক্ষেম ভিন্ন সংসারযাত্রা চলিতে পারে না কিন্তু ভগবান্ আত্মজ্ঞানী ব্যক্তিদিগের কামনার সহিত অনাচ্ছাদনের কামনাও পরিত্যাগ করিতে বলিলেন। তজ্জন্য ভগবান্ বলিলেন যে আমিই আমার সাধকগণকে উহা অযাচিতরূপে প্রদান করিয়া থাকি ॥ ২২ ॥

22. Having described the ovils which overtake the worshipper who longs after the satisfaction of his desires, the Lord refers to those who have given up their desires. In this verse "yog" has an exceptional meaning. It means a desire to possess a thing which one has not got, "kshema" means a desire to preserve a thing which one possesses. In verse 45 Book II the Lord advised His disciples to abandon these desires, but as they are required to keep up body and soul together, the Lord says that He supplies these wants, without being asked for them. The Lord says in effect "verily thou shouldst not seek for tomorrow's food nor shouldst thou preserve the food thou hast, for I would give thee all. Let not these thoughts disturb thee in the performance of thy duties."

স্বামী ॥ ননু চ ত্বদ্ব্যতিরেকেণ বস্তুতঃ দেবতান্তরস্য অভাবাৎ ইন্দ্রাদি সেবিনঃ অপি ত্বদ্ভক্তাঃ এব ইতি কথং তে গতাগতং লভেরং তত্র আহ যে অপি ইতি। শ্রদ্ধয় উপেতাঃ সন্তঃ যেজনাঃ অন্য দেবতাঃ—ইন্দ্রাদিরূপাঃ যজন্তে তে অপি মাং এব যজন্তি ইতি সত্যং কিন্তু অবিধিপূর্ব্বকং—মোক্ষপ্রাপকং বিধিং বিনা, যজন্তি অতঃ তে পুনঃ আবর্ত্তন্তে ॥ ২৩ ॥

নম্বু চ মদ্ব্যতিরেকেণ বস্তুতো দেবতান্তরস্যাভাবাদিন্দ্রাদিসেবিনোঽপি মদ্ভক্তাঃ এবেতি কথং তে গতাগতং লভেরংস্তত্রাহ যেঽপীতি ; যৎকালে ঈশ্বর ব্যতীত অন্য কোন বস্তুর অস্তিত্ব নাই তৎকালে ইন্দ্রাদি দেবতার উপাসনা করিলে ভগবানের উপাসনা কেন না হইবে এবং ইন্দ্রাদির উপাসকের কিজন্য নির্ব্বাণ মুক্তিলাভ হইবে না এইরূপ প্রশ্নের উত্তরে ভগবান্ বলিলেন যে শ্রদ্ধা ও ভক্তিপূর্ব্বক অন্য দেবতার উপাসনা করিলে উহা আমারই অর্চ্চনা করা হয় কিন্তু অবিধিপূর্ব্বক আরাধনা বশতঃ উপাসক নির্ব্বাণমুক্তিলাভ করিতে পারেন না তাঁহার পুনর্ব্বার জন্ম গ্রহণ করিতে হয়।

যে=সকামী উপাসকগণ। শ্রদ্ধয়া=আস্তিক্য বুদ্ধ্যা ; ঈশ্বর বিদ্যমান আছেন এইরূপ বুদ্ধিদ্বারা। অন্বিতাঃ=অনুগতাঃ। অন্য দেবতাভক্তাঃ=অন্যাসু দেবতাসু ভক্তাঃ ; অন্যান্য দেবগণে ভক্তিযুক্ত। মাং=তত্তদ্দেবতারূপেণ স্থিতং মাং ; সেই সেই দেবতারূপে অবস্থিত আমাকে। অবিধিপূর্ব্বকং যজন্তি=সর্ব্বাত্মত্বেন মামজ্ঞাত্বা মত্তিন্নত্বেন বস্থাদীন্ কল্পয়িত্বা যজন্তি ; সর্ব্বাত্মক পরমেশ্বরকে না জানিয়া ইন্দ্রাদি অন্য দেবতার কল্পনা করিয়া অবিধি পূর্ব্বক উপাসনা করেন।

সকামী উপাসকগণ ঐশ্বর্য্য, মান, ধনাদি লোভে ইন্দ্রাদি দেবতাগণের উপাসনা করিয়া থাকে। এবম্বিধ উপাসনাদ্বারা ব্রহ্ম লাভ করা যায় না। সমস্তই ব্রহ্মময় হইলে ইন্দ্রাদি দেবগণকে উপাসনা করিলে কিজন্য ব্রহ্ম লাভ করা যায় না তাহাই ভগবান্ এই শ্লোকে কীর্ত্তন করিলেন। ধনাদির জন্য গুণময় ইন্দ্রাদির উপাসনা করিলে গুণাতীত পরব্রহ্মকে কিপ্রকারে লব্ধ হইবে। যে উপাসক যে দেবতার উপাসনা করেন তিনি সেই দেবতার গুণাক্রান্ত হইয়া থাকেন, এবং পরিণামে তাঁহাকেই প্রাপ্ত হয়েন ॥ ২৩ ॥

**23.** Brahman is the Lord and enjoyer of all our worships, the adoration of inferior gods is therefore a worship of the Brahman. The prayers, offerings to them reach the Brahman, but as this worship is improperly directed the worshipper does not obtain the final goal, what he gets is mentioned in verse 20. There is some difference between the emotions called "Sraddha" and "Vackti." It is difficult to find in the English language words exactly expressive of these feelings. I have rendered "Sraddha" by faith. It is attachment with a belief, while "Bhackti" is spontanious attachment culminating to devotion. [I worship Srikrishna believing Him to be God. This is Sraddha. The women of Brajadham´a called Gopika´s loved Him, not knowing who He was. This devotion on their part is called Bhackti. According to the Baishnava Sashtras these two words are distinguished thus :— *Sraddha*, I love and adore.

অহং হি সর্ব্বযজ্ঞানাং, ভোক্তা চ প্রভুরেব চ।
ন তু মামভিজানন্তি, তত্ত্বেনাতশ্চ্যবন্তি তে ॥ ২৪ ॥

অহং হি সর্ব্বযজ্ঞানাং ভোক্তা প্রভুঃ চ এব, তু (যে) মাং তত্ত্বেন ন অভিজানন্তি অতঃ তে চ্যবন্তি ॥ ২৪ ॥

আমি সকল যজ্ঞের ভোক্তা ও ফলপ্রদাতা, কিন্তু ঐ সকল লোক তত্ত্বতঃ আমাকে জানিতে পারে না, অতএব তাহারা পুনরাবৃত্তি প্রাপ্ত হইয়া থাকে ॥ ২৪ ॥

24. For I am the enjoyer and fruit-giver of all worship. But they know Me not in this wise and so do they return.

---

Srikrishna, because I believe Him to be my creator, preservor and redeemer. Here the love and adoration are founded upon a cause, viz faith· But *Bhakti* is undivided devotion to God, there is no cause for it, it is spontanious.

স্বামী ॥ তৎ এব বিবৃণোতি অহং ইতি। সর্ব্বেষাং যজ্ঞানাং তত্তৎ দেবতারূপেণ অহং এব ভোক্তা প্রভুঃ চ স্বামী, ফলদাতা অপি অহং এব ইত্যর্থঃ। এবং ভূতং মাং তে তত্ত্বেন—যথাবৎ ন অভিজানন্তি অতঃ চ্যবন্তি—প্রচ্যবন্তে, পুনঃ আবর্ত্তন্তে, যেতু সর্ব্বদেবতাসু মাং এব অন্তর্যামিনং পশ্যন্তঃ যজন্তি তে তু ন আবর্ত্তন্তে ॥ ২৪ ॥

কস্মাৎ তেঽবিধিপূর্ব্বকং যজন্তে ইত্যুচ্যতে যস্মাৎ অহমিতি; কি জন্য অবিধিপূর্ব্বক পূজা করিয়া থাকে তাহার কারণ নির্দ্দেশ করিয়া বলিতেছেন।

অহং=ভগবান্ বাসুদেবঃ। সর্ব্বযজ্ঞানাং=সর্ব্বেষাং যজ্ঞানাং শ্রৌতানাং স্মার্ত্তানাঞ্চ; শ্রৌত ও স্মার্ত্ত সকল প্রকার যজ্ঞের। ভোক্তা=স্বামী, যজ্ঞভাগ ভক্ষণকারী। প্রভুঃ=অন্তর্যামিরূপেণ অধিযজ্ঞত্বাৎ ফলদাতা। মাং তত্ত্বেন=মামীদৃশং ভোক্তৃত্বেন প্রভুত্বেন, ভগবান্ ইন্দ্রাদিরূপেণ যজ্ঞানাং ভোক্তা, স্বেনরূপেণ চ ফলদাতা; ভগবান্ বাসুদেব ইন্দ্রাদিরূপে ভোক্তা ও অন্তর্যামিরূপে ফলদাতা। ন অভিজানন্তি=ন সর্ব্বথা অনুভবন্তি; পূর্ণভাবে অনুভব করেন না, অবিধিপূর্ব্বকমিষ্ট্বা; যথাযথ বিধিপূর্ব্বক অর্চ্চনা না করিয়া। অতঃ=কারণাৎ; এই কারণ। চ্যবন্তি চ্যবন্তে (আর্ষ প্রয়োগ) তদ্ভোগজনক কর্ম্মক্ষয়া ওদ্দেহাদিবিযুক্তাঃ পুনর্দ্দেহ গ্রহণায় মনুষ্যলোকং প্রত্যাবর্ত্তন্তে; দেবলোকে সুখ ভোগ করত নিজ কর্ম্মক্ষয়ে মনুষ্যলোকে প্রত্যাবর্ত্তন করে।

কিজন্য অবিধিপূর্ব্বক উপাসনা করে তাহাই ভগবান্ এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন।

যান্তি দেবব্রতা দেবান্, পিতৄন্যান্তি পিতৃব্রতাঃ।
ভূতানি যান্তিভূতেজ্যা, যান্তিমদ্যাজিনোঽপি মাম্ ॥ ২৫ ॥

দেবব্রতাঃ দেবান্যান্তি, পিতৃব্রতাঃ পিতৄন্যান্তি, ভূতেজ্যাঃ ভূতানি যান্তি, মদ্যাজিনঃ অপি মাং যান্তি ॥ ২৫ ॥

দেবতা উপাসকগণ দেবলোকে গমন করেন, পিতৃকার্য্যপরায়ণ ব্যক্তিগণ পিতৃলোকে গমন করেন, যিনি ভূতগণকে পূজা করেন তিনি ভূত সমূহকে ও যিনি আমাকে পূজা করেন তিনি আমাকে লাভ করিয়া থাকেন ॥ ২৫ ॥

25. They who worship the gods, go unto the gods, those who vow to the Petris go unto the Petris, unto the Bhutas go those who worship the Bhutas, but those who worship Me go unto Me.

ইন্দ্রাদি রূপে ভগবান্ বাসুদেব সকল যজ্ঞের ভোক্তা ও অন্তর্যামিরূপে সকল যজ্ঞের ফলদাতা ইহা অবগত না হইয়া সকামী উপাসকগণ ইন্দ্রাদি দেবগণের উদ্দেশে জ্যোতিষ্টোমাদি যজ্ঞ করিয়া থাকেন। এবং ইহার ফলস্বরূপ স্বর্গে গমন এবং পুণ্যক্ষয়ে স্বর্গ হইতে চ্যুত হইয়া থাকে। ইহারা নির্ব্বাণ মুক্তিলাভ করিতে পারে না ॥ ২৪ ॥

24. The Lord explains as to why their worship is improperly directed. These misled worshippers do not know that the Supreme Being in the guise of Ba´shudeba is the Lord and fruit-giver of all worship. Had they known this they would have worshipped Him alone with flowers, fruits and leaves devoid of all desires. Because of this misconceived worship, they have to take their births again and again.

স্বামী ॥ তৎ এব উপপাদয়তি যান্তি ইতি। দেবেষু—ইন্দ্রাদিষু, ব্রতং—নিয়মঃ যেষাং তে দেবব্রতাঃ, দেবান্ যান্তি—অতঃ পুনঃ আবর্ত্তন্তে, পিতৃষু ব্রতং যেষাং—শ্রাদ্ধাদি ক্রিয়াপরাণাং তে পিতৄন্যান্তি, ভূতেষু—বিনায়ক মাতৃগণাদিষু, ইজ্যা—পূজা, যেষাং তে ভূতেজ্যাঃ ভূতানি যান্তি, মাং যষ্টুং শীলং যেষাং তে মদ্যাজিনঃ তে তু মাং অক্ষয়ং পরমানন্দস্বরূপং যান্তি ॥ ২৫ ॥

যেপ্যন্যদেবতা ভক্তিমন্তেনাবিধিপূর্ব্বকং যজন্তে তেষাং অপি যাগফলমবশ্যম্ভাবিকং [ কথং যান্তীতি ; অবিধিপূর্ব্বক যে সকল সকামী উপাসকগণ নানাবিধ অন্য দেবতাকে উপাসনা করেন তাঁহাদিগের উপাসনার ফল অবশ্যম্ভাবী তাহাই বলিতেছেন।

পত্রং পুষ্পং ফলংতোয়ং, যোমেভক্ত্যা প্রযচ্ছতি।
তদহংভক্ত্যুপহৃত, মশ্নামি প্রযতাত্মনঃ ॥ ২৬ ॥

যঃ ভক্ত্যা পত্রং, পুষ্পং, ফলং, তোয়ং, মে প্রযচ্ছতি, প্রযতাত্মনঃ ভক্ত্যুপহৃতং তৎ অহং অশ্নামি ॥ ২৬।

যিনি ভক্তিপূর্ব্বক পত্র, পুষ্প, ফল, অথবা জল আমাকে প্রদান করেন সেই বিশুদ্ধাত্মা দ্বারা ভক্তি প্রদত্ত ঐসকল বস্তু আমি গ্রহণ করি ॥ ২৬ ॥

26. From him who with devotion offereth to Me, leaves, flowers, fruits and water, these offerings of devotion as coming from a purified mind, I accept.

---

দেবব্রতাঃ=দেবেষু ব্রতং নিয়মোভক্তিশ্চ যেষাং; যাঁহারা ভক্তি ও নিয়ম পূর্ব্বক দেবগণের উপাসনা করেন। দেবান্যান্তি=দেবলোকে গমন করেন, অর্থাৎ পুনরাবৃত্ত হন। পিতৃব্রতাঃ=শ্রাদ্ধাদি ক্রিয়াভিরগ্নিষ্বাত্তাদীনাং পিতৃণামারাধকাঃ। ভূতেজ্যাঃ=ভূতেষু যক্ষরক্ষোবিনায়কমাতৃগণাদিষু, ইজ্যা পূজা যেষাং; যাঁহারা যক্ষ, রক্ষঃ, বিনায়ক এবং মাতৃগণের পূজা করেন তাঁহারা ভূতোপাসক। মদ্যাজিনঃ=মদ্যজনশীলাঃ বৈষ্ণবাঃ। মাং=অক্ষয়পরমানন্দস্বরূপং; অক্ষয়পরমানন্দপূর্ণ বিষ্ণুকে।

শ্রুতি বলিয়াছেন ঃ—

"যথাযথোপাসতে তদেব ভবতীতি"।

যিনি যে দেবতা উপাসনা করেন তিনি তদ্রূপত্বই প্রাপ্ত হন। সকাম অবিধিপূর্ব্বক উপাসকগণ ত্রিবিধ; যথা— (১ম) সাত্ত্বিক, দেব উপাসকগণ; অর্থাৎ যাঁহারা দেবতা বসু রুদ্রাদিকে পূজা করেন ও যাঁহারা বল্যুপহার প্রদক্ষিণাদি দ্বারা উপাসনা করেন। (২য়) রাজস, পিতৃগণোপাসক; অর্থাৎ শ্রাদ্ধাদি দ্বারা পিতৃগণের আরাধনা করেন। (৩য়) তামস ভূতোপাসক অর্থাৎ যক্ষরক্ষঃবিনায়কমাতৃগণ যাঁহারা উপাসনা করেন। উপাসকগণের অন্তঃকরণস্থ গুণত্রয় ভেদে তাঁহারা নিজ নিজ অভীষ্ট দেবতা কল্পনা করিয়া উপাসনা করেন, এবং তদ্রূপ উপাসনাবলে দেহান্তে সেই প্রকৃতি প্রাপ্ত হইয়া পুনর্ব্বার পৃথিবীতে জন্মধারণ করেন। কিন্তু যিনি সচ্চিদানন্দময় নরোত্তমরূপধারী পরমকারুণিক শান্তিময় বাসুদেবকে আরাধনা করেন তিনি দেহান্তে তাঁহার পরমমঙ্গলময় চরণাশ্রমে স্থান প্রাপ্ত হন অর্থাৎ জন্মমৃত্যুরূপ আবর্ত্তে তাঁহার পরিভ্রমণ করিতে হয় না ॥ ২৫ ॥

25. The Lord classifies the misguided worshippers into three classes, according to the three qualities ingrained in the human nature—(i) The spiritual nature worships the various manifestations of God; (ii) the active nature worships the departed spirits of their ancestors called the Petris; (iii) the dark nature worships the ghosts ie the dark manifestations of Nature. All these worshippers revolve in the wheel of births and deaths. They come and go in the spheres they have chosen for themselves. There is yet a fourth class of worshippers who having surpassed the three qualities, worship the Paramatma´ as manifested in the Ba´shudeba, the living God and find emancipation in Him.

স্বামী ॥ তৎ এবং স্বভক্তানাং অক্ষয়ফলং উক্ত্বা অনায়াসত্বং চ স্বভক্তেঃ দর্শয়তি পত্রং ইতি। পত্র পুষ্পাদি মাত্রং অপি যঃ ভক্ত্যা যঃ প্রযচ্ছতি তস্য প্রযতাত্মনঃ—শুদ্ধচিত্তস্য নিষ্কামভক্তস্য, তৎ—পত্র পুষ্পাদিকং ভক্ত্যা তেন উপহৃতং—সমর্পিতং, অহং অশ্নামি—প্রাপ্নোমি প্রীত্যাগৃহ্ণামি, নহি মহাবিভূতিপতেঃ পরমেশ্বরস্য মম ক্ষুদ্র দেবতানাং ইব বহুবিত্ত-সাধ্য যাগাদিভিঃ পরিতোষঃস্যাৎ, কিন্তু ভক্তিমাত্রেণ, অতঃ ভক্তেন সমর্পিতং যৎকিঞ্চিৎ পত্রাদি মাত্রং অপি তদনুগ্রহার্থং এব অশ্নামি ইতি ভাবঃ ॥ ২৬ ॥

ন কেবলং মদ্ভক্তানামনাবৃত্তিলক্ষণমনন্তফলমুক্তং সুখারাধনঞ্চাহং কথং, পত্রমিতি; আমার ভক্তগণ কেবল অনাবৃত্তিরূপ অনন্তফল পায় না, তাহাদিগের আরাধনাপদ্ধতিও অত্যন্ত সুখকর ও অনায়াসলব্ধ।

যঃ=কশ্চিদপি নরঃ; যে কোন ব্যক্তি। ভক্ত্যা=ন বাসুদেবাৎ পরমস্তি কিঞ্চিতি বুদ্ধি পূর্ব্বিকয়া প্রীত্যা; বাসুদেব হইতে আর পরমবস্তু কিছুই নাই এইরূপ হৃদয়ে ধারণা করিয়া। পত্র পুষ্পাদি=অতি তুচ্ছমপিবস্তু; যৎসামান্য পত্র পুষ্পাদি। মে=অনন্ত মহা-বিভূতিপতয়ে পরমেশ্বরায়; অনন্ত বিভূতিযুক্ত পরমেশ্বরকে। প্রযচ্ছতি=ঈশ্বরায় ভৃত্যবৎ উপকল্পয়তি; ভৃত্যবৎ পরমেশ্বরকে অর্পণ করিয়া থাকেন। প্রযতাত্মনঃ=শুদ্ধবুদ্ধেঃ; বিশুদ্ধ বুদ্ধি সম্পন্ন ব্যক্তি হইতে। ভক্তি উপহৃতং=প্রীত্যা সমর্পণং; প্রীতি সমর্পিত। অহং=সর্ব্বেশ্বরঃ। অশ্নামি=অশনবৎ প্রীত্যাস্বীকৃত্যতৃপ্যামি; ভোজনের ন্যায় তৃপ্ত হইয়া গ্রহণ করি।

সকাম উপাসকগণ বহু ব্যয়সাধ্য অশ্বমেধাদি যজ্ঞানুষ্ঠান করিয়া যে ফল লাভ করিতে না পারেন ভগবদ্ভক্তগণ সামান্য তুলসীপত্র, শেফালিকা পুষ্প, রম্ভা ফল ও জাহ্নবীজলে ভগবান্ বাসুদেবের উপাসনা করিয়া দুর্লভ মুক্তিলাভ করিয়া থাকেন। এই চতুর্ব্বিধ উপচার শুদ্ধ মনে ও ভক্তিসহকারে প্রদান করিলে তিনি মহাতৃপ্তির সহিত উহা গ্রহণ করেন ॥ ২৬ ॥

যৎকরোষি যদশ্নাসি, যজ্জুহোষি দদাসি যৎ।
যত্তপস্যসি কৌন্তেয়, তৎকুরুষ্ব মদর্পণম্ ॥ ২৭ ॥

ভোঃ কৌন্তেয়! (ত্বং) যৎ করোষি, যৎ অশ্নাসি, যৎ জুহোষি, যৎ দদাসি, যৎ তপস্যসি, তৎমদর্পণংকুরুষ্ব ॥ ২৭ ॥

হে কৌন্তেয়! তুমি যে কর্ম্ম কর, যাহা ভোজন কর, যাহা হোম কর, বা দান কর, অথবা তপস্যা কর, সেই সমস্তই আমাতে অর্পণ কর ॥ ২৭ ॥

27. O son of Kunthi! whatever thou doest, whatever thou eatest, offerest or givest and whatever austerities thou performest, let all be offered unto Me.

---

26. The Lord shews the advantages of worshipping the true God devoid of desires. Not only as said in the preceding verse, do the worshippers obtain their Muckti, but the form of worship is of the simplest kind, and hence within the power of the poorest man. Unlike the costly sacrifices and rituals prescribed in the Veda's, the worship of Vishnu may be performed by a leaf, a flower, a fruit and a handful of water. Vishnu or Ba'shudeba is fond of the *tulsc* leaf, the *sephalika'* flower, the plantain fruit and the water of the *Ganjes.*

স্বামী ॥ ন চ ফল পুষ্পাদিকং অপি যজ্ঞার্থ পশু সোমাদি দ্রব্যবৎ মদর্থং এব উদ্যমৈঃ আপাদ্য সমর্পণীয়ং কিং তর্হি যৎকরোষি ইতি। স্বভাবতঃ শাস্ত্রতঃ বা যৎকিঞ্চিৎ কর্ম্ম করোষি, তথা যৎ অশ্নাসি, যৎ জুহোষি, যৎ দদাসি, যৎ তপস্যসি,—তপঃ করোষি, তৎসর্ব্বং ময়ি অর্পিতং যথা ভবতি এবং কুরুষ্ব ॥ ২৭ ॥

তদারাধনস্য সুকরেত্বে তদেবাবশ্যকমিত্যাহ যত ইতি; ভগবৎ আরাধনা স্বল্পায়াসসাধ্য কীর্ত্তন করিয়া, বর্ত্তমান শ্লোকে উক্ত আরাধনার কি আবশ্যক তাহা বলিতেছেন।

যৎকরোষি=যদাচরসি শাস্ত্রীয়ং কর্ম্ম; যে কিছু শাস্ত্রীয় কর্ম্মানুষ্ঠান করিতেছ। যৎ অশ্নাসি=যৎ খাদসি; যে কিছু আহার করিতেছ। যৎ জুহোষি=হবনং নিবর্ত্তয়সি শ্রৌতং স্মার্ত্তং চ; শ্রৌত ও স্মার্ত্ত হোমাদি কার্য্যে যাহা আহুতি প্রদান করিতেছ। যৎ দদাসি=প্রযচ্ছসি ব্রাহ্মণাদিভ্যো হিরণ্ময় পাত্র রত্নাদিকং; ব্রাহ্মণাদি ব্যক্তিগণকে ধন-রত্নাদি যাহা কিছু দান করিতেছ। যৎ তপস্যসি=প্রতিসংবৎসরসঞ্জাত প্রামাদিক পাপ

শুভাশুভফলৈরেবং, মোক্ষ্যসে কর্ম্মবন্ধনৈঃ।
সন্ন্যাসযোগযুক্তাত্মা, বিমুক্তো মামুপৈষ্যসি ॥ ২৮ ॥

---

(ত্বং) এবং কর্ম্মবন্ধনৈঃ শুভাশুভফলৈঃ মোক্ষ্যসে। সন্ন্যাসযোগযুক্তাত্মা বিমুক্তঃ ( সন ) মাং উপৈষ্যসি ॥ ২৮ ॥

তুমি এইরূপ কার্য্য দ্বারা তোমার কর্ম্ম নিমিত্ত শুভাশুভ ফল হইতে মুক্তিলাভ করিবে। সন্ন্যাসযোগযুক্তাত্মা হইয়া মুক্তিলাভ করত আমাকেই প্রাপ্ত হইবে ॥ ২৮ ॥

28. Thus thou shalt be freed from the bonds of action for good and evil fruits and liberated by the faith of emancipation thou shalt come unto Me.

---

নিবৃত্তয়ে চান্দ্রায়ণাদি চরসি; অজ্ঞাত বা ভ্রমপ্রমাদবশতঃ পাপ ক্ষয় জন্য প্রতি বৎসর যে চান্দ্রায়ণাদিব্রতানুষ্ঠান করিতেছ। ; তৎ=সর্ব্বং লৌকিকং বৈদিকং চ কর্ম্ম; লৌকিক ও বৈদিককর্ম্ম সকল। মদর্পণং কুরুষ্ব=মদর্পিতং কুরুষ্ব; আমাতে অর্পণ কর।

ভগবানের উপাসনা যৎসামান্য বস্তুদ্বারা সম্পাদিত হয় সন্দেহ নাই কিন্তু উক্ত আরাধনা মুক্তির সাধক হইবার জন্য কি প্রকারে করিতে হইবে তাহা ভগবান্ এই শ্লোকে বলিতেছেন। মানুষ ধর্ম্ম শাস্ত্রানুসারে যে কোন কর্ম্মের অনুষ্ঠান করে, যে কোন প্রকারে সাত্ত্বিক আহারীয় দ্রব্য ভোজন করে, যে কোন প্রকারে দানাদি কার্য্য করে এবং যে কোন প্রকারে ব্রত তপস্যাদির অনুষ্ঠান করে সমস্ত কার্য্যই ফল কামনা বিহীন হইয়া ভগবান্‌কে অর্পণ করিবে। লোকে পূজাদি কার্য্য, ব্রাহ্মণ ভোজন, হোমাদি, দানাদি, তপস্যাদি, কোন বিশেষ অভীষ্ট সাধন জন্য করিয়া থাকে। এইরূপ বাসনাসক্ত হইয়া ধর্ম্মানুষ্ঠান করিলে তদ্দ্বারা মুক্তিলাভ হয় না, তজ্জন্য ভগবান্ ফলকামনাশূন্য হইয়া সমস্ত কার্য্যই তাঁহাকে অর্পণ করিতে উপদেশ করিলেন ॥ ২৭ ॥

27. The Lord says in effect "O Arjuna! my worship may be performed by such simple things as a leaf, a flower, a fruit or a handful of water. But remember it must be done without any desire. Hence whatsoever thou doest let all be done for Me. Compare verse 30 Book III Vol I. By "whatever thou offerest" is meant the fruit, leaf and clarified butter offered in the *Hom* ceremony. The other actions referred to in the text are clear enough. The acts mentioned in this verse are classi-

fied under five heads. The commentators agree in saying that these actions should be performed according to the injunctions of the Shastras. An act improper in itself and going beyond the range of our duties, cannot be justified on the ground that it is offered to Srikrishna.

স্বামী ॥ এবং চ যৎফলং প্রাপ্স্যসি তৎ শৃণু ইতি আহ শুভাশুভ ফলৈঃ ইতি। এবং কুর্ব্বন্ কর্ম্মবন্ধনৈঃ—কর্ম্ম নিমিত্তৈঃ ইষ্টানিষ্ট ফলৈঃ, মুক্তঃ ভবিষ্যসি, কর্ম্মণাং ময়ি সমর্পিতৎ ত্বেন তব তৎ ফল সম্বন্ধানুপপত্তেঃ। তৈঃ চ বিমুক্তঃসন্ সন্ন্যাসযোগযুক্তাত্মা—সন্ন্যাসঃ কর্ম্মণাং মদর্পণং সঃ এব যোগঃ তেন যুক্তঃ আত্মা—চিত্তং যস্য, তথা ভূতঃ ত্বং মাং প্রাপ্স্যসি ইত্যর্থঃ ॥ ২৮ ॥

এবং কুর্ব্বতস্তব যদ্ভবতি তচ্ছৃণু ; এবম্প্রকারে আমাতে সর্ব্বকর্ম্মফল অর্পণ করিলে কি ফল লাভ হয় তাহা শ্রবণ কর।

এবং=অনায়াসসিদ্ধেঽপি সর্ব্বকর্ম্ম সমর্পণরূপে মদ্ভজনে ; অনায়াসসিদ্ধ সর্ব্ব কর্ম্ম সমর্পণরূপ ভগবানের আরাধনাদ্বারা। কর্ম্মবন্ধনৈঃ=কর্ম্মনিমিত্তৈঃ ; কর্ম্ম নিমিত্ত। শুভাশুভ-ফলৈঃ=ইষ্টানিষ্ট ফলৈঃ ; শুভাশুভ ফল দ্বারা। সন্ন্যাসযোগযুক্তাত্মা=সন্ন্যাসঃ সর্ব্বকর্ম্মণাং ভগবতি সমর্পণং স এব যোগঃ তেনযুক্তঃ আত্মা অন্তঃকরণং যস্য ; সর্ব্বকর্ম্মফল ঈশ্বরে সমর্পণরূপ যোগ, তদ্দ্বারা শোধিত-আত্মা ও অন্তঃকরণ যাহার। বিমুক্তঃসন্=সম্যক্ দর্শনেন অজ্ঞানাবরণ নিবৃত্ত্যা ; সম্যক্ দৃষ্টি জন্য অজ্ঞানাবরণ বিচ্ছিন্ন হইয়া। মাং উপৈষ্যসি=সাক্ষাৎ করিষ্যসি ; আমাকে সন্দর্শন করিবে।

এইরূপে সর্ব্বকর্ম্মফল ভগবানে অর্পণ করিলে কর্ম্মবন্ধনজনিত শুভাশুভ ফল হইতে মুক্তি লাভ করা যায়। এইরূপ সন্ন্যাসযোগযুক্তাত্মা সর্ব্ব কর্ম্মফল হইতে মুক্তি লাভ করিয়া অন্তিমে নির্ব্বাণে বিলীন হয়। বুদ্ধি অর্থাৎ ব্যবসায়াত্মিকাবুদ্ধি দ্বারা আত্মার দর্শন হয় কিন্তু কামরূপ বিনষ্ট না হইলে এই বুদ্ধির স্ফুরণ হয় না। সকল প্রকার কর্ম্মফল ভগবানকে অর্পণ করিতে করিতে মানব নিষ্কামভাব প্রাপ্তহয়। নিষ্কামভাবে কার্য্য করিলে কর্ম্ম নিমিত্ত শুভাশুভ ফলের জন্য দায়ী হইতে হয় না। এইরূপ সন্ন্যাসযোগযুক্তাত্মা ঈশ্বরের স্বরূপত্ব লাভ করিয়া বিদেহকৈবল্য প্রাপ্ত হন। মানস, বুদ্ধি ও কামরূপ কাহাকে বলে তাহা প্রথম খণ্ডের ৬১ পৃষ্ঠায় দেখুন।

তদ্বৈরাগ্যাদপি দোষ বীজক্ষয়ে কৈবল্যম্ ॥ ৫১ ॥ পাতঞ্জল যোগ সূত্র।

এককালে বাসনাশূন্য হইলে কৈবল্য পদ প্রাপ্ত হয়।

সত্ত্ব পুরুষয়োঃ শুদ্ধি সাম্যে কৈবল্যম্ ॥ ৫৬ ॥ পাতঞ্জল দর্শন।

সত্ত্ব ও পুরুষের শুদ্ধি সমানত্বই কৈবল্য।

এই সমতা সম্বন্ধে ভগবান্ পর শ্লোকে বলিতেছেন ;—

এই সন্ন্যাসযোগ বেদান্তে ও যোগশাস্ত্রে অতি প্রধান ও গুরুতর পদার্থ। তত্ত্বদর্শিগণ

সমোঽহং সর্ব্বভূতেষু, ন মে দ্বেষ্যোঽস্তি ন প্রিয়ঃ।
যেভজন্তি তু মাং ভক্ত্যা, ময়ি তে তেষু চাপ্যহম্ ॥ ২৯ ॥

অহং সর্ব্বভূতেষু সমঃ, মে ন দ্বেষ্যঃ ন প্রিয়ঃ অস্তি। তু যে মাং ভক্ত্যা ভজন্তি তে ময়ি ( বর্ত্তন্তে ), অহং অপি তেষু (বর্ত্তে) ॥ ২৯ ॥

আমি সর্ব্বভূতে সমভাবে অবস্থিত, আমার নিকট কেহই অপ্রিয় নহে অথচ প্রিয়ও নহে। যে আমাকে ভক্তি সহকারে ভজনা করে সে আমাতে অবস্থিত, আমিও তাহার অন্তরে অবস্থান করিয়া থাকি ॥২৯॥

29. I am alike to all creatures, none odious, none dear to Me. But those who worship Me with devotion, rest in Me, and I in them.

---

এই যোগকে নানাপ্রকারে কীর্ত্তন করিয়াছেন, গ্রন্থ বাহুল্য ভয়ে এ স্থানে আর অধিক লিখিত হইল না। পাতঞ্জলের বিভূতি ও কৈবল্যপাদ পাঠক বিশেষ মনোযোগ করিয়া পাঠ করিলে জানিতে পারিবেন ॥ ২৮ ॥

28. When a man does his duties without any motive for reward renouncing all the fruits of his actions to God, he does not remain responsible for the good or bad results of his actions. It is not the work, but the motive for it which makes it good or bad so long as the work itself does not go beyond the range of one's own duties and is not unjust or improper. Arjuna, as a kheshtria soldier is bound to fight. Let him do his duty to the best of his power and ability, without seeking any reward and without looking for the consequences of his actions. I have rendered "সন্ন্যাসযোগঃ" by faith of renunciation. It means the act of abdicating all fruits of action to God. Yog here means actual work and not simply faith.

স্বামী ॥ যদি তু ভক্তেভ্যঃ এবং মোক্ষং দদাসি ন অভক্তেভ্যঃ তর্হি তব অপি কিং রাগদ্বেষাদিকৃতং বৈষম্যং অস্তি ন ইতি আহ সমঃ অহং ইতি। সর্ব্বেষু ভূতেষু অহং সমঃ অতঃ মম প্রিয়ঃ চ দ্বেষ্যঃ চ ন অস্তি এব এবং সতি অপি যে মাং ভজন্তি তে ভক্ত্যা ময়ি বর্ত্তন্তে, অহং অপি তেষু অনুগ্রাহকতয়াবর্ত্তে, অয়ং ভাবঃ যথা অগ্নেঃ স্বসেবকেষু এব তমঃ-শীতাদি দুঃখং অপাকুর্ব্বতঃ অপি ন বৈষম্যং যথা বা কল্পবৃক্ষস্য তথা এব ভক্ত পক্ষপাতিনঃ অপি মম বৈষম্যং ন অস্তি এব কিন্তু মদ্ভক্তেঃ এব অয়ং মহিমা ইতি ॥ ২৯ ॥

রাগদ্বেষবান্ তর্হি ভগবান্ যতো ভক্তানমুগৃহ্লাতি নেতরানিতি তন্ন সমোঽহমিতি; তবে কি ভগবান্ রাগদ্বেষবান্ যে তিনি ভক্তের প্রতি অনুগ্রহ ও অভক্তের প্রতি নিগ্রহ করেন এই আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

সর্ব্বভূতেষু=সর্ব্বেষু প্রাণিষু; সকল প্রাণি মধ্যে। সমঃ=তুল্যঃ, মদ্দ্বেষবিষয়ঃ প্রীতি-বিষয়ো বা ন কশ্চিদস্তি; তুল্যভাব, কেহ প্রিয় বা অপ্রিয় নাই। তু=তু শব্দঃ অভক্তাপেক্ষয়া ভক্তানাং বিশেষদ্যোতনার্থঃ; অভক্ত হইতে ভক্ত ব্যক্তির পার্থক্য দেখাইবার জন্য তু শব্দ ব্যবহার করিয়াছেন। তে=মদর্পিতৈঃ নিষ্কামৈঃ কর্ম্মভিঃ শোধিতান্তঃকরণাঃ; কামনাশূন্য হৃদয়ে ভগবানকে কর্ম্মফল অর্পণ করিয়া যাঁহাদিগের অন্তঃকরণ শুদ্ধ হইয়াছে। ভক্ত্যা=ভক্তিপূর্ব্বক। ভজন্তি=উপাসনা করে। তে ময়ি বর্ত্তন্তে=তাঁহারা আমাতে অবস্থান করিতেছেন। অহং অপি তেষু বর্ত্তে=অহমপ্যতি স্বচ্ছায়াং তদীয় চিত্তবৃত্তৌ প্রতিবিম্বিতস্তেষু বর্ত্তে; আমিও তাঁহাদিগের অতি স্বচ্ছহৃদয়ে প্রতিবিম্বিত হইয়া থাকি।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে বলিলেন যে, যে সকল নিষ্কাম মহাত্মারা তাঁহাদিগের কার্য্যের শুভাশুভ ফল আমাতে অর্পণ করিয়া সন্ন্যাসযোগ দ্বারা তাঁহাদিগের হৃদয় নির্ম্মল করিয়াছেন তাঁহারা প্রারব্ধ কর্ম্মক্ষয় দ্বারা বর্ত্তমান দেহান্তে বিদেহকৈবল্যরূপ আমাকেই প্রাপ্ত হন। ইহাতে অর্জ্জুন এইরূপ ভাবিতে পারেন যে ভগবান্ কি রাগদ্বেষবান্, আপন ভক্তগণকে যে মুক্তিপদ প্রদান করিতেন, অভক্তগণকে সেই পদ প্রদান করিতেন না, এইরূপ আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। পূর্ব্ব শ্লোকের টীকায় বলা হইয়াছে যে সত্ত্ব, পুরুষ শুদ্ধি ও সমানত্বই কৈবল্য; মধুসূদন সরস্বতী বলেন যে ভগবানের ত্রিবিধ-রূপ যথা সত্ত্বা, স্ফুরণ ও আনন্দ। এই শ্লোকে ভগবান্ সমানত্ব সম্বন্ধে বলিতেছেন। যেমন গগণব্যাপী প্রভাকর উত্তম অধম বিচার না করিয়া সকল বস্তুকে স্বকীয় প্রভা দ্বারা উজ্জ্বল করিতেছেন তদ্রূপ ভগবান্ সকল প্রাণীকেই সমান নয়নে নিরীক্ষণ করিতেছেন তজ্জন্য বলিলেন কেহই আমার নিকট প্রিয় বা অপ্রিয় নাই। কিন্তু তাঁহার ত্রিবিধরূপ, নির্ম্মলতা বশতঃ তাঁহার ভক্তগণের স্বচ্ছ-হৃদয়-দর্পণে স্বতঃই প্রতিবিম্বিত হইতেছে, তজ্জন্য বলিলেন যে আমার এই ত্রিবিধ রূপেতে আমার ভক্তগণ সর্ব্বদা বাস করিতেছেন আমার সত্ত্বা, স্ফুরণ ও আনন্দ ভক্তগণ হৃদয়ে অবস্থান করিতেছে। স্নিগ্ধ স্ফটিকমণি রবির কিরণে প্রজ্জ্বলিত হয় কিন্তু উত্তপ্ত হয় না। পক্ষান্তরে লৌহপিণ্ড কেবলই উত্তপ্ত হইয়া উঠে। টীকাকারগণ আর একটী উত্তম উদাহরণ দিয়াছেন তাহা না লিখিয়া থাকিতে পারিলাম না। যেমন অগ্নির সামীপ্য বশতঃ সেবকগণ শীতাদি হইতে মুক্তিলাভ করেন, তদ্রূপ ভগবানের ভক্তগণ নিষ্কাম উপাসনাদি দ্বারা তাঁহার নিকটবর্ত্তী হইয়াছেন তজ্জন্যই তাঁহাদিগের অন্তঃকরণ হইতে রজস্তমাদি মালিন্য দূরীভূত হইয়াছে। অভক্তগণ এত দূরে রহিয়াছে যে ভগবানের প্রজ্জ্বলিত শিখা তাঁহাদিগকে স্পর্শ করিতে পারিতেছে না॥ ২৯॥

অপি চেৎ সুদুরাচারো, ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ, সম্যগ্ব্যবসিতো হি সঃ ॥ ৩০ ॥

---

সুদুরাচারঃ অপি অনন্যভাক্ মাং চেৎ ভজতে, সঃ সাধুঃ এব মন্তব্যঃ; হি সঃ সম্যক্ ব্যবসিতঃ ॥ ৩০ ॥

কোন মহাপাপী ব্যক্তিও যদি অনন্যচিত্তে আমাকে ভজনা করে, তবে তাহাকেও সাধু বলিয়া জানিবে; কারণ তিনি শুভকার্য্যে কৃতনিশ্চয় হইয়াছেন ॥ ৩০ ॥

30. Even when an unrighteous man worships Me with his mind not turned elsewhere, he should be considered as righteous, for he hath rightly resolved.

---

29. In the preceding verse the Lord said "By the faith of emancipation the Yogy cometh unto Me." Does this mean that others cannot approach Him. To dispel this doubt He launches this verse. He is *Shama* io same to all. He manifests Himself to His worshippers in three forms (i) Pervading essence (ii) Purity (iii) Equality. But those who live at a distance from Him cannot conceive Him in this triad form. He is like the all-pervading sun, diamonds and other transparent objects reflect its rays but clods of earth fail to receive them. The Lord says in effect "I am same to all. My worshippers conceive Me by the purity of their hearts, but others whose minds are impure and full of desires cannot conceive Me.

স্বামী অপি চ মদ্ভক্তেঃ এব অয়ং অবিতর্ক্যঃ প্রভাবঃ ইতি দর্শয়ন্ আহ অপি ইতি। অত্যন্ত দুরাচারঃ অপি যদ্যপি অপৃথক্ত্বেন পৃথক্ দেবতা অপি বাসুদেবঃ এব ইতি বুদ্ধ্যা দেহান্তর ভক্তিং অকুর্ব্বন্ মাং এব পরমেশ্বরং ভজতে তর্হি সাধুঃ শ্রেষ্ঠঃ এব সঃ মন্তব্যঃ, যতঃ অসৌ সম্যক্ ব্যবসিতঃ—শোভনং অধ্যবসায়ং কৃতবান্ ॥ ৩০ ॥

কিঞ্চ মদ্ভক্তেরেবায়ং মহিমা যৎ সমেঽপি বৈষম্যমাপাদয়তি শৃণু তন্মহিমানং; যদ্দ্বারা সমতার মধ্যে বৈষম্যভাব সমুদিত হইয়া থাকে, আমার সেই ভক্তির মহিমা শ্রবণ কর।

সুদুরাচারঃ=অত্যন্ত কুৎসিতাচার ব্যক্তি, অজামিলের ন্যায় ব্যক্তিগণ। অনন্যভাক্=নান্য ভক্তিঃ সন্; অন্য দেবতাকে উপাসনা না করিয়া। সাধুঃ=শ্রেষ্ঠঃ।

ক্ষিপ্রং ভবতি ধর্ম্মাত্মা, শশ্বচ্ছান্তিং নিগচ্ছতি।
কৌন্তেয় প্রতিজানীহি, নমে ভক্তঃ প্রণশ্যতি ॥ ৩১ ॥

---

ভোঃ কৌন্তেয়! (সঃ) ক্ষিপ্রং ধর্ম্মাত্মা ভবতি, শশ্বৎ শান্তিং নিগচ্ছতি; মে ভক্তঃ ন প্রণশ্যতি (ইতি ত্বং) প্রতিজানীহি ॥ ৩১ ॥

হে কুন্তীনন্দন! উক্ত দুরাচার সত্বর ধর্ম্মাত্মা হয় এবং নিত্য শান্তি-লাভ করে; আমার ভক্ত নষ্ট হয় না তুমি ইহা প্রতিজ্ঞা করিয়া বল ॥ ৩১ ॥

31. O son of Kunthi! speedily doth he become righteous and obtaineth eternal peace. Know for certain that My worshippers can never perish.

---

অপি পাপ প্রশক্তোপি, ধ্যায়ন্নিমিষমচ্যুতম্।
ভূয়স্তপস্বী ভবতি, পংক্তি পাবন পাবনঃ ॥

মন্তব্যঃ=জ্ঞাতব্যঃ। সঃ সম্যক্ ব্যবসিতঃ=সাধু নিশ্চয়বান্ সঃ শোভনমধ্যবসায়ং কৃতবান্; উত্তম কার্য্যে কৃতসঙ্কল্প।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে বলিলেন যে আমি সমতারূপে বিরাজিত, কিন্তু ভক্তগণ প্রারব্ধ বশতঃ কেহ ঈশ্বরকে লাভ করিতেছেন, কেহ লাভ করিতে পারেন না, কিন্তু আমার প্রতি ভক্তি অর্পণ করিলে এই সমতাভাবের মধ্যেও বৈষম্য ভাব উপস্থিত হয়। যদি অতি দুষ্কর্ম্মান্বিত ব্যক্তিও অন্য দেবতার উপাসনা পরিত্যাগ করিয়া ভগবান্ বাসুদেবের সেবায় রত হয় তাহাকেও শ্রেষ্ঠ বলিয়া জানিবে; কারণ সে ব্যক্তি সৎপথাবলম্বন করিয়াছে। সেই পথানুসরণ করিয়া শ্রীকৃষ্ণের উপাসনা দ্বারা সর্ব্বপ্রকার পাপ হইতে বিমুক্ত হইয়া অন্তে পরমপদ লাভ করে। এই শ্লোকদ্বারা ভগবান্ ভগবদ্ভক্তির মাহাত্ম্য কীর্ত্তন করিলেন। শ্রীমদ্ভগবতোক্ত অজামিলাদির ও বিল্বমঙ্গলের উপাখ্যান্ এই মাহাত্ম্যের জ্বলন্ত উদাহরণ। অতি ভীষণ আততায়ী ব্যক্তিও ভগবান্‌কে উপাসনা করিয়া অতি সত্বর ধর্ম্মজীবন লাভ করিয়া থাকে ॥ ৩০ ॥

30. In the preceding verse the Lord said that He looks with an equal eye on the virtuous and the sinful man. But such is the wonderful power of worshipping the *Atma* as manifested in Ba´shudeba, that even an unrighteous man is converted into a righteous one by worshipping Him,

Such a man should be called righteous as he has judicially selected his path.

স্বামী॥ ননু কথং সমীচীনাধ্যবসায় মাত্রেণ সাধুঃ মন্তব্যঃ তত্র আহ ক্ষিপ্রং ইতি। সুদুরাচারঃ অপি মাং ভজন্ শীঘ্রং ধর্ম্মচিত্তঃ ভবতি ততঃ চ শশ্বৎ শান্তিং—চিত্তঃ উপদ্রবঃ পরমরূপাং পরমেশ্বরনিষ্ঠাং, নিতরাং গচ্ছতি—প্রাপ্নোতি, কুতর্ক কর্কশবাদিনঃ ন এতৎ মন্যেরন্ ইতি শঙ্কাকুলং অর্জ্জুনং প্রোৎসাহয়তি, হে কৌন্তেয়! পটহাদি মহাঘোষ পূর্ব্বকং বিবদমানানাং সভাং গত্বা বাহুমুৎক্ষিপ্য নিঃশঙ্কং প্রতিজানীহি—প্রতিজ্ঞাং কুরু, কথং মে—পরমেশ্বরস্য ভক্তঃ সুদুরাচারঃ অপি ন প্রণশ্যতি, অপিতু কৃতার্থ এব ভবতি ইতি। ততঃ চ তে তৎ প্রৌঢ়ি বিজৃম্ভাং বিধ্বংসিতকুতর্কাঃ সন্তঃ নিঃসংশয়ং ত্বাং এব গুরুত্বেন আশ্রয়েরন্॥ ৩১॥

ননু কথং সমীচীনাধ্যবসায়মাত্রেণ সাধুর্মন্তব্যস্তত্রাহ ক্ষিপ্রমিতি; দুরাচার ব্যক্তির প্রারব্ধজনিত অভ্যাস থাকা সত্ত্বেও কি প্রকারে সে সাধু হইতে পারে অর্জ্জুনের এবম্বিধ সন্দেহ অপনয়নার্থে ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

ক্ষিপ্রং=শীঘ্রং; অতি সত্বর। ধর্ম্মাত্মা=ধর্ম্মানুগতচিত্ত। শশ্বং=নিত্যং; অবিনাশী। শান্তিং=বিষয়ভোগ স্পৃহা নিবৃত্তিং; কামনাদি বিষয়ভোগবাসনার নিবৃত্তি। নিগচ্ছতি=নিতরাং প্রাপ্নোতি নির্ব্বেদাৎ; কামনাশূন্য হৃদয়ে সম্যক্‌প্রকারে প্রাপ্ত হয়। প্রতি-জানীহি=প্রতিজানিহ্ব (আর্ষ প্রয়োগ) সাবজ্ঞং সগর্ব্বঞ্চ প্রতিজ্ঞাং কুরু; অবজ্ঞা ও গর্ব্বের সহিত প্রতিজ্ঞা কর। মে ভক্তঃ=বাসুদেবস্য ভক্তোঽতিদুরাচারোঽপি প্রাণসঙ্কটমাপন্নো-ঽপি সুদুর্ল্লভমযোগ্যঃ সন্ প্রার্থয়মানোঽপি অতিমূঢ়োঽশরণোঽপি; অতি দুরাচার বিপদাপন্ন মূঢ় শরণাগত বাসুদেবের ভক্ত। ন প্রণশ্যতি=ন অশুভং বিন্দতি; কোন প্রকার অশুভ ঘটে না।

পূর্ব্ব শ্লোকে ভগবান্ নির্দ্দেশ করিলেন যে আমার উপাসনাবলে অতি পাতকী নরাধম ব্যক্তিও শ্রেষ্ঠত্ব লাভ করে। ইহাতে অর্জ্জুনের মনে একটী সন্দেহ উপস্থিত হইল, দুরাচার ব্যক্তি কি প্রকারে ধর্ম্মাত্মা হইবেক। তাহার জন্মজন্মান্তরীণ প্রারব্ধ-ফল কি প্রকারে বিলুপ্ত হইবেক। ভগবদারাধনার প্রতি অর্জ্জুনের এইরূপ অযথা সন্দেহ ভগবান্ দিব্যচক্ষে অবলোকন করিয়া কুপিতের ন্যায় স্বীয় দক্ষিণ বাহু উৎক্ষেপণ পূর্ব্বক তর্জ্জন করিয়া অর্জ্জুনকে বলিলেন "আমার আরাধনার বলে মহাপাতকিগণ সত্বর ধর্ম্মাত্মা হইবেন। কুন্তীনন্দন! তোমার সন্দেহ দূর কর, আমার ভক্তের বিনাশ নাই। তুমি এইক্ষণ আমার সমক্ষে প্রতিজ্ঞা কর। ব্রাহ্মণ, ক্ষত্রিয়ের কথা দূরে থাকুক, অশুদ্ধ বংশোদ্ভব বৈশ্য, শূদ্র ও স্ত্রীজাতিও আমার উপাসনা করিলে পরমগতি লাভ করিয়া থাকে॥ ৩১॥

31. In the preceding verse the Lord said that even a vicious man becomes pious if he worship Him. This statement caused doubt in Arjuna's

মাং হি পার্থ ব্যপাশ্রিত্য, যেঽপি স্যুঃ পাপযোনয়ঃ।
স্ত্রিয়ো বৈশ্যা স্তথা শূদ্রা, স্তেঽপি যান্তি পরাংগতিম্ ॥ ৩২

---

ভোঃ পার্থ! যে অপি পাপযোনয়ঃ স্যুঃ স্ত্রিয়ঃ বৈশ্যাঃ তথা শূদ্রাঃ তেঽপি মাং ব্যপাশ্রিত্য হি পরাংগতিং যান্তি ॥ ৩২ ॥

হে পার্থ! যাহারা পাপযোনিসম্ভূত, স্ত্রীলোক, বৈশ্য, শূদ্র তাহারাও আমার শরণ লইয়া পরমগতি লাভ করে ॥ ৩২ ॥

32. O Partha! those who are sprung from the womb of sin, the woman, the Baishyas, and the Sudras, even *they* taking refuge unto Me would certainly find the highest path.

---

mind—why should not the worshippers suffer for their past sins? The Blessed Lord reading the thought of Arjuna showed His indignation by raising His right arm and in a loud tone which rose above the din of war said "Now come O son of Kunthi! and take a solemn vow that my worshipper can never suffer for his sins. His load of sins I take unto Me, as a friend takes on his own head the load of a weary traveller.

স্বামী ॥ স্বাচারভ্রষ্টং মদ্ভক্তিঃ পবিত্রীকরোতি ইতি কিং অত্র চিত্রং যতঃ মদ্ভক্তিঃ দুষ্কুলান্ অপি অনধিকারিণঃ অপি সংসারাৎ মোচয়তি ইতি আহ, মাং হি ইতি। যে অপি পাপযোনয়ঃ স্যুঃ—নিকৃষ্ট জন্মানঃ অন্ত্যজাদয়ঃ ভবেয়ুঃ, যে অপি বৈশ্যাঃ—কেবলং কৃষ্যাদি-নিরতাঃ, অতঃ স্ত্রিয়ঃ শূদ্রাঃ অপি অধ্যয়নাদিরহিতাঃ তে অপি মাং ব্যপাশ্রিত্য—সংসেব্য, পরাংগতিং যান্তি, হি—নিশ্চিতং ॥ ৩২ ॥

এবমাগন্তুক দোষেণ দুষ্টানাং ভগবদ্ভক্তিপ্রভাবান্নিস্তারমুক্ত্বা স্বাভাবিক দোষেণ দুষ্টানামপি তমাহ মাং হীতি; নিজ প্রকৃতিগত পাপ নিষ্কৃতি জন্য ভগবদুপাসনার মাহাত্ম্য কীর্ত্তন করিয়া জাতিগত দোষের কথা বলিতেছেন।

যেপিস্যুঃ=যে পি ভবেয়ুঃ; যাহারা হয়। পাপযোনয়ঃ=পাপানি যোনির্যেষাং; জাতি দোষেণ দুষ্টাং, জাতি দোষে অপবিত্র। স্ত্রিয়ঃ=বেদাধ্যয়নাদিশূন্যতয়া নিকৃষ্টাঃ স্ত্রী-জাতয়ঃ; বেদাধ্যয়নাদির অনধিকারী স্ত্রীলোকগণ। বৈশ্যাঃ=কৃষ্যাদিমাত্ররতাঃ; কৃষি বাণিজ্য প্রভৃতি কার্য্যে রত বৈশ্য জাতি। শূদ্রাঃ=অধ্যয়নাদ্যভাবেন পরমগত্যযোগ্যাঃ; বেদাধ্যয়নাদির অপারকতানিবন্ধন পরমগতি লাভের অযোগ্য শূদ্র জাতি। ব্যপাশ্রিত্য=শরণমাগত্য; শরণাগত হইয়া। হি=নিশ্চিতং। পরাংগতিং=প্রকৃষ্টাং গতিং।

কিং পুনর্ব্রাহ্মণাঃ পুণ্যাঃ, ভক্তা রাজর্ষয়স্তথা।
অনিত্যমসুখং লোক, মিমং প্রাপ্য ভজস্বমাম্ ॥ ৩৩ ॥

পুণ্যাঃ ব্রাহ্মণাঃ তথা ভক্তাঃ রাজর্ষয়ঃ কিং পুনঃ; (ত্বং) ইমং অনিত্যং অসুখং লোকং প্রাপ্য মাং ভজস্ব ॥ ৩৩ ॥

এমত স্থলে বর্ণোত্তম ব্রাহ্মণগণ ও ভক্তিমান্ রাজর্ষিগণ যে পরমগতি লাভ করিবেন তাহার আর বিচিত্র কি। তুমি এই অনিত্য অসুখকর মর্ত্ত্যলোক প্রাপ্ত হইয়া আমাকেই আরাধনা কর ॥ ৩৩ ॥

33. What needs be said then of holy Brahmans and devoted royal saints. Having come to this transient and unhappy world thou shouldst worship Me.

দুরাচার পাপীর কথা উল্লেখ করিয়া ভগবান্ বলিলেন যে যাহারা পাপযোনি হইতে উৎপন্ন হইয়াছে অর্থাৎ চণ্ডালাদি অশুদ্ধচেতাঃ ও বেদাদি অধ্যয়ন অপারক স্ত্রীলোক ও বৈশ্যগণ যাহারা সাংসারিক ও কৃষ্যাদি কার্য্যে সর্ব্বদা রত তাহারাও ভগবানের উপাসনা দ্বারা মুক্তিলাভ করিয়া থাকে। অর্থাৎ ভগবদুপাসনাবলে কেবল নিজ প্রকৃতিগত পাপ বিদূরিত হয় এমন নহে, বহু জন্মার্জ্জিত নিজ জাতিগত দোষ পর্য্যন্তও স্খলিত হয় ॥ ৩২ ॥

32. The Lord having described how the unrighteous men become virtuous by worshipping the Ba'shudeba, now refers to those who are considered incapable of receiving the truths of religion owing to their inferior position or birth. In the ancient time when the Lord flourished, people labored under a mistaken idea that the Sudras or the serving class, the Baishyas or the cultivators of land and women in general were constitutionally unfit to read the Veda's. The Lord tries to dispel this wrong idea. He says in effect that these persons also attain the highest path when they worship the *Atma* as manifested in Ba'shudeba.

স্বামী॥ যদা এবং তদা সৎকুলাঃ সদাচারাঃ চ মদ্ভক্তাঃ পরাংগতিং যান্তি ইতি কিং বক্তব্যং ইতি আহ কিং পুনঃ ইতি। পুণ্যাঃ—সুকৃতিনঃ, ব্রাহ্মণাঃ, তথা রাজানঃ চ তে ঋষয়ঃ চ ইতি এবং ভূতাঃ চ পরাংগতিং যান্তি ইতি কিং বক্তব্যং ইত্যর্থঃ। অতঃ ত্বং ইমং—রাজর্ষিরূপং দেহং প্রাপ্য—লব্ধা, মাং ভজস্ব, কিঞ্চ অনিত্যং—অধ্রুবং, অসুখং—

সুখ রহিতং চ ইমং মর্ত্ত্যলোকং প্রাপ্য অনিত্যত্বাৎ বিলম্বং অকুর্ব্বন্ অসুখত্বাৎ চ সুখার্থং উদ্যমং ত্যক্ত্বা মাং এব ভজস্ব ইত্যর্থঃ ॥ ৩৩ ॥

তদেবং তর্হি সংকুলাঃ সদাচারাশ্চ মদ্ভক্তাঃ পরাংগতিং যান্তীতি কিং বক্তব্য মিত্যাহ কিং পুনরিতি ; নিকৃষ্ট জাতিও পরমগতি লাভ করে, তবে সৎকুলসম্ভূত সদাচারী ঈশ্বরপরায়ণ মহাপুরুষগণ যে পরমগতি লাভ করিবেন তাহার আর আশ্চর্য্য কি।

পুণ্যাঃ=সুকৃতিনঃ ; পুণ্যযোনয়ঃ ; স্বামী বলেন পুণ্যবান্, শঙ্কর বলেন বর্ণোত্তম। ভক্তাঃ=আমার প্রতি ভক্তিমান্ ব্যক্তি সকল। রাজর্ষয়ঃ=রাজানশ্চ তে ঋষয়শ্চেতি রাজর্ষয়ঃ ; রাজা, ঋষি, রাজর্ষি। মধুসূদন বলেন সূক্ষ্ম বস্তু বিবেকিনঃ ক্ষত্রিয়াঃ।

ত্বং=ইমং দুর্ল্লভং রাজর্ষিদেহং প্রাপ্য ; তুমি এতাদৃশ দুর্ল্লভ রাজর্ষি দেহপ্রাপ্ত হইয়া। অনিত্যং=আশু বিনাশিনং ; ক্ষণভঙ্গুর। অসুখং=গর্ভবাসাদি দুঃখ বহুলং ; অত্যন্ত দুঃখায়তন। লোকং=মর্ত্ত্যলোকং। প্রাপ্য=লব্ধা, লাভ করিয়া। ভজস্ব=সেবয়, শরণমাশ্রয়স্ব ; শীঘ্র শরণ লও।

যৎকালে চণ্ডালাদি নিকৃষ্ট জাতির এইরূপ সদ্গতি হয় তখন বর্ণোত্তম ব্রাহ্মণ এবং পুণ্যবান্ সত্যজ্ঞানসম্পন্ন ক্ষত্রিয়গণ যে পরমগতি লাভ করিবে সে বিষয়ে আর সন্দেহ কি ? অর্জ্জুন ও তদ্রূপ বিভূতিসম্পন্ন ক্ষত্রিয়, তজ্জন্য ভগবান্ অর্জ্জুনকে সত্বর উপাসনাযোগে যুক্ত হইবার জন্য আদেশ করিলেন। ভজস্ব শব্দ ব্যবহার করিবার দ্বিবিধ কারণ নির্দ্দেশ করিলেন। (১ম) অর্জ্জুন সাধনোপযোগী দুর্ল্লভ রাজর্ষিদেহ প্রাপ্ত হইয়াছেন। সকল জন্মে এবম্বিধ দুর্ল্লভদেহ প্রাপ্ত হওয়া যায় না। (২য়) এই দেহ অত্যন্ত ক্ষণভঙ্গুর ও অত্যন্ত দুঃখপূর্ণ তজ্জন্য যোগসাধনের সময় অতি অল্প, অতএব শীঘ্র ভগবানের শরণাগত হওয়া কর্ত্তব্য।

শ্বঃকার্য্যমদ্যকর্ত্তব্যং, পূর্ব্বাহ্নে চাপরাহ্নিকম্।
নহি প্রতীক্ষতে মৃত্যুঃ, কৃতমস্যনবাকৃতম্ ॥
মহাভারত ॥ ৩৩ ॥

33. When sinful persons, and those sprung from the very womb of sin obtain the highest path, it is no wonder that holy Brahmans and pions Kheshtryas would find salvation more easily. As regards Arjuna the Lord says that he should worship Ba´shudeba as early as possible for he is fortunately born of the royal saints and his present birth is not only fleeting, but full of uneasiness disturbing his devotion. For these reasons the Lord advises His disciple to begin his devotions without any further delay.

মন্মনা ভব মদ্ভক্তো, মদ্যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি যুক্ত্বৈবম্, আত্মানং মৎপরায়ণঃ। ৩৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে রাজগুহ্যযোগো-
নাম নবমোঽধ্যায়ঃ॥ ৯॥

---

(ত্বং) মৎ-মনাঃ, মদ্ভক্তঃ, মৎযাজী ভব, মাং নমস্কুরু; এবং আত্মানং যুক্তঃ মৎপরায়ণঃ (সন্) মাং এব এষ্যসি॥ ৩৪॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে নবমোঽধ্যায়ঃ॥ ৯॥

তুমি মদ্গতচিত্ত, মদ্ভক্ত, এবং আমার উপাসক হও এবং আমাকেই নমস্কার কর। এইরূপে আত্মযুক্ত হইয়া আমার শরণাপন্ন হইলে আমাকেই লাভ করিবে॥ ৩৪॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারত গ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে
বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুন সংবাদে যোগ-শাস্ত্রে
ব্রহ্মবিদ্যায় রাজগুহ্যযোগনামক নবম অধ্যায় সমাপ্ত॥ ৯॥

34. On Me fix thy mind, be devoted unto Me by thy *Bhakti*, worship Me and prostrate thyself before Me. Thus steadying thy heart and making Me thy resort, thou shalt come to Me at last.

HERE ENDETH BOOK IX OF THE BHAGABATH GITA STYLED
THE RELIGION OF SUPREME KNOWLEDGE AND
SUPREME SECRETS.

---

স্বামী॥ ভজন প্রকারং দর্শয়ন্ উপসংহরতি, মন্মনা ইতি। ময়ি এব মনঃ যস্য সঃ মন্মনাঃ ত্বং ভব, তথা মম এব ভক্তঃ—সেবকঃ ভব, মৎযাজী—মৎপূজনশীলঃ ভব, মাং এব চ নমস্কুরু, এবং—এভিঃ প্রকারৈঃ, মৎপরায়ণঃ সন্ আত্মানং—মনঃ, ময়ি যুক্ত্বা—সমাধায়, মাং এব—পরমানন্দরূপং; এষ্যসি—প্রাপ্স্যসি।

নিজৈশ্বর্য্যমাশ্চর্য্যং, ভক্তেশ্চাদ্ভুত বৈভবম্।
নবমে রাজগুহ্যাখ্যে, কৃপয়াঽবোচদচ্যুতঃ॥ ৩৪॥

ইতি শ্রীধরস্বামিকৃত টীকায়াং রাজগুহ্যযোগনাম নবমোঽধ্যায়ঃ॥ ৯॥

ভজন প্রকারং দর্শয়ন্ উপসংহরতি; নবমাধ্যায় উপসংহারকালে ভগবান্ উপাসনার প্রণালী প্রদর্শন করিতেছেন।

মৎমনাঃ=ময়ি মনোযস্য; ভগবানে অর্পিত চিত্ত যাঁহার। মদ্ভক্তঃ=মমৈব ভক্তঃ সেবকঃ; ভগবানের সেবক। মদ্যাজী=মম যজনশীলঃ; আমার উপাসক। মাংনমস্কুরু= মনোবাক্যাদৈঃ এবমেভিঃপ্রকারৈমৎপরায়ণো মদেক শরণঃ; এই প্রকারে কায়মনোবাক্যে আমার শরণাগত হইয়া আমাকে নমস্কার কর। মৎপরায়ণঃ=ময়ি সমাধায়; আমাতে লিপ্তহইয়া। মামেব=পরমানন্দ ঘনংস্বপ্রকাশং সর্ব্বোপদ্রবশূন্যমভয়ং; পরমানন্দ স্বপ্রকাশ সর্ব্বোপদ্রবশূন্য অভয়রূপ আমাকে। এষ্যসি=প্রাপ্স্যসি; প্রাপ্ত হইবে।

ভগবান্ এই শ্লোকে অর্জ্জুনের ভজনোপায় নির্দ্দেশ করিতেছেন। চারিবার "মৎ" শব্দ ব্যবহার করিয়া তিনি তাঁহার ভক্তগণকে মন্মনা, মদ্ভক্ত, মদ্যাজী এবং মৎপরায়ণ হইতে বলিলেন। ভগবান্‌কে পাইতে হইলে প্রথমতঃ শ্রবণ, মনন, নিদিধ্যাসন দ্বারা তাঁহার রূপ অবধারণা করিয়া ভক্তিদ্বারা তাঁহার বিভূতি সন্দর্শন করিতে হইবে, তদনন্তর কামনাশূন্য হৃদয়ে তাঁহাকে উপাসনা করিয়া তাঁহার শরণাপন্ন হইবেক। এইরূপ চতুর্ব্বিধ কার্য্য দ্বারা মানবাত্মা ভগবান্‌কে লাভ করিতে পারে। ভগবান্ বলিলেন হে অর্জ্জুন! তুমি মদেকচিত্ত, মদ্ভক্ত ও আমার উপাসক হইয়া আমাকে নমস্কার কর। এইরূপ ত্রিবিধ উপায়ে যৎকালে তোমার মন সমগ্র বিশ্বে বাসুদেবরূপ পরব্রহ্ম দর্শন করিবে তৎকালে তুমি আমাকে পাইবে। মদেকচিত্ত ও মদুপাসক শব্দের মধ্যস্থলে ভগবান্ মদ্ভক্ত শব্দ ব্যবহার করিয়া ভক্তির প্রাধান্য দেখাইয়াছেন ॥ ৩৪ ॥

ইতি "গীতার্থ—প্রবোধ" নামক বাঙ্গালা ভাষ্যের নবম অধ্যায় সমাপ্ত ॥ ৯ ॥

34. The Lord concluded the preceding verse by the words "worship Me." In this He expatiates on this phrase. Manasa is human soul ( vide page 61 Vol I ). He advises Arjuna and all His worshippers to concentrate their human soul to the Para Brahman and then to worship Him by devotion ( *Bhackti* ). In the fulness of this *Bhackti*, when the devotee sees nothing but Bá́shudeba ie the living Brahman in all the objects of the creation, he should prostrate before Him. By these means the Yogi comes to the Lord at last.

HERE ENDS BOOK IX OF THE ENGLISH
COMMENTARY ON BHAGABATH GITHA.

# দশমোঽধ্যায়ঃ ।

## BOOK X.

## বিভূতিযোগঃ ।

### RELIGION BY HEAVENLY PERFECTIONS.

শ্রীভগবানুবাচ ।

ভূয় এব মহাবাহো, শৃণু মে পরমং বচঃ ।
যত্তেঽহং প্রীয়মাণায়, বক্ষ্যামি হিতকাম্যয়া ॥ ১ ॥

---

শ্রীভগবান্ উবাচ ।

ভোঃ মহাবাহো ! ভূয়ঃ এব মে পরমং বচঃ শৃণু । যৎ প্রীয়মাণায়, তে অহং হিতকাম্যয়া বক্ষ্যামি ॥ ১ ॥

শ্রীভগবান্ বলিলেন ।

হে মহাবাহো ! তোমাকে প্রীতিযুক্ত দেখিয়া তোমারই হিতোদ্দেশে পুনর্ব্বার যাহা বলিতেছি আমার সেই পবিত্রবাক্য শ্রবণ কর ॥১॥

THE BLESSED LORD SAID.

1. O Powerful Prince ! hear again My Supreme word which to thee delighted I speak, for the sake of thy welfare.

---

শ্রীধরস্বামী ॥ উক্তাঃ সংক্ষেপতঃ পূর্ব্বং, সপ্তমাদৌ বিভূতয়ঃ ।
দশমে তা বিতন্যন্তে, সর্ব্বত্রেশ্বরদৃষ্টয়ে ॥

এবং তাবৎ সপ্তমাদিভিঃ ত্রিভিঃ অধ্যায়ৈঃ ভজনীয়ং পরমেশ্বর তত্ত্বং নিরূপিতং, তৎ বিভূতয়ঃ চ সপ্তমে "রসোঽহমপ্সু কৌন্তেয়" ইত্যাদিনা সংক্ষেপতঃদর্শিতাঃ, অষ্টমে চ "অধিযজ্ঞোঽহমেবাত্র" ইত্যাদিনা, নবমে চ "অহং ক্রতুরহং যজ্ঞ" ইত্যাদিনা, ইদানীং তাঃ এব বিভূতীঃ প্রপঞ্চয়িষ্যন্ স্বভক্তেঃ চ অবশ্যকরণীয়ত্বং বর্ণয়িষ্যন্ শ্রীভগবান্ উবাচ, ভূয়ঃ এব ইতি । মহান্তৌ—যুদ্ধাদি স্বধর্ম্মানুষ্ঠানে, মহৎ পরিচর্য্যায়াং বা কুশলৌ, বাহু যস্য, তথা হে মহাবাহো ; ভূয়ঃ এব—পুনরপি, মে বচঃ শৃণু, কথংভূতং পরমং—পরমাত্ম-

নিষ্ঠং, মদ্বচনামৃতেন এব প্রীতিং প্রাপ্নুবতে তুভ্যং হিতকাম্যয়া—হিতেচ্ছয়া—যৎ অহং বক্ষ্যামি তৎ ॥ ১ ॥

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহেনমঃ; গীতামৃত দোহনকর্ত্তা শ্রীকৃষ্ণকে নমস্কার! এবং সপ্তমাষ্টমনবমৈস্তৎপদার্থস্য ভগবতস্তত্ত্বং সোপাধিকং নিরুপাধিকং চ দর্শিতং তস্য চ বিভূতয়ঃ সোপাধিকস্য ধ্যানে নিরুপাধিকস্য জ্ঞানে চোপায়ভূতাঃ, "রসোঽহমপ্সু কৌন্তেয়" ইত্যাদিনা সপ্তমে, অষ্টমে "অধিযজ্ঞোঽহমেবাত্র" ইত্যাদিনা, "অহং ক্রতুরহং যজ্ঞঃ" ইত্যাদিনা নবমে চ সংক্ষেপেণোক্তাঃ অথেদানীং তাসাং বিস্তারো বক্তব্যো ভগবতোধ্যানায় তত্ত্বমপি দুর্ব্বিজ্ঞেয়ত্বাৎ পুনস্তস্য বক্তব্যং জ্ঞানায়েতি দশমোঽধ্যায় আরভ্যতে; সপ্তম, অষ্টম ও নবম অধ্যায়ে ভগবান্ "তৎ" পদার্থের সোপাধিক ও নিরুপাধিক রূপ প্রদর্শন করিয়াছেন। ভগবানের বিভূতি সকল ধ্যানে সোপাধিক ও জ্ঞানে নিরুপাধিক রূপে বর্ণিত হইয়াছে। ইহাই তাঁহার প্রকৃত তত্ত্ব, ঐ সমস্ত বিভূতি সপ্তম অধ্যায়ে "রসোঽহমপ্সু কৌন্তেয়" অষ্টমে "অধিযজ্ঞোঽহমেবাত্র" ও নবম অধ্যায়ে "অহং ক্রতুরহং যজ্ঞঃ" ইত্যাদি দ্বারা সংক্ষেপে বর্ণিত হইয়াছে। ভগবানের বিভূতি দুর্ব্বিজ্ঞেয় পদার্থ তজ্জন্য অর্জ্জুনের অনুরোধে বিস্তারিত রূপে কীর্ত্তন জন্য দশম অধ্যায় আরব্ধ হইল।

মহাবাহো=যুদ্ধাদি স্বধর্ম্মানুষ্ঠানে মহৎ পরিচর্য্যায়াং বা কুশলৌ বাহূ যস্য তথা; যাঁহার দেহ ও মন যুদ্ধাদি ক্ষত্র ধর্ম্মানুষ্ঠানে অথবা মহৎ কার্য্যে সর্ব্বদা রত। ভূয়ঃ এব=পুনরপি; পুনর্ব্বার। মে পরমং বচঃ=মদীয়ং নিরতিশয় বস্তুনঃ প্রকাশকং বাক্যং; উৎকৃষ্ট পদার্থ প্রকাশক আমার বাক্য। প্রীয়মানায়=মদ্বচনপানাদিব প্রীতিং অনুভবতে; আমার বচনামৃত পান করিয়া প্রীতিযুক্ত তোমাকে। হিতকাম্যয়া=হিতেচ্ছয়া; মঙ্গল কামনায়।

কুরুক্ষেত্রে কুরুপাণ্ডবদিগের সৈন্যসমাবেশ দর্শন করিয়া অর্জ্জুনের মন বিষাদমেঘে সমাচ্ছন্ন হইয়াছিল। নবমাধ্যায়ের শেষ ভাগে তাঁহাকে হর্ষোৎফুল্ল সন্দর্শন করিয়া ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। অর্জ্জুনকে প্রীতিপূর্ণ দেখিয়া ভগবানের মনেও আনন্দলহরী সমুদিত হইল। শ্রোতৃবৃন্দ যদি মনোযোগ পূর্ব্বক শ্রবণ করেন তবে বক্তা বিশেষ যত্নসহকারে প্রারব্ধ বিষয় কীর্ত্তন করেন। বিশেষতঃ ভগবানের বিভূতি অত্যন্ত দুর্ব্বিজ্ঞেয় বারংবার বিশদরূপে কীর্ত্তন না করিলে উহা উপলব্ধি হয় না তজ্জন্য বিস্তৃতভাবে পূর্ব্বোক্ত বিষয়ের পুনর্ব্বার অবতারণা করিলেন ॥ ১ ॥

1. The word *Maha'bahu* literally means one who has long arms. Divested of metaphor it means one who is strong in body and mind to perform great undertakings. In this book the Lord expatiates on His divine glories, some of which He barely mentioned in Book VII verses 8, 9, 10 and 11, in Book VIII verse 4 and in Book IX verses 16, 17, 18 and 19. For this reason the Lord uses the word *again*. The Lord des-

ন মে বিদুঃ সুরগণাঃ প্রভবং ন মহর্ষয়ঃ।
অহমাদির্হি দেবানাং মহর্ষীণাঞ্চ সর্ব্বশঃ ॥ ২ ॥

ন সুরগণাঃ, ন মহর্ষয়ঃ মে প্রভবং বিদুঃ; অহং হি দেবানাং মহর্ষীণাং চ সর্ব্বশঃ আদিঃ ॥ ২ ॥

দেবগণ কি মহর্ষিগণ কেহই আমার প্রভাব জানেন না; কেননা আমি সর্ব্বপ্রকারেই দেবগণ এবং মহর্ষিগণের আদি ॥ ২ ॥

2. Neither all the immortals, nor all the sages know My sublime appearance for in all respects I am the Prime-cause of the gods and of the saints.

cribes this subject more fully for two reasons. (i) The dejection of His disciple has disappeared and (ii) the subject being difficult it required more detailed elucidation.

স্বামী ॥ উক্তস্য অপি পুনর্ব্বচনে দুর্জ্ঞেয়ত্বং হেতুং আহ, ন মে বিদুঃ ইতি। মে=মম, প্রকৃষ্টং ভবং—জন্মরহিতস্য অপি নানাবিভূতিভিঃ আবির্ভাবং, সুরগণাঃ অপি মহর্ষয়ঃ অপি—ভৃগ্বাদয়ঃ ন জানন্তি। তত্র হেতুঃ, অহং হি দেবানাং মহর্ষীণাং চ আদিঃ—কারণং, সর্ব্বশঃ—সর্ব্বৈঃ প্রকারৈঃ, উৎপাদকত্বেন বুদ্ধ্যাদি প্রবর্ত্তকত্বেন চ, অতঃ মদনুগ্রহং বিনা মাং কে অপি ন জানন্তি ইত্যর্থঃ ॥ ২ ॥

প্রাগবহুশোক্তমেব কিমর্থং পুনর্ব্বক্ষ্যসীত্যত্রাহ; ইতাগ্রে বহু প্রকারে ব্যাখ্যা করিয়াও কি জন্য পুনর্ব্বার বলিতেছেন তাহার কারণ নির্দ্দেশ জন্য এই শ্লোকের অবতারণা করিলেন।

সুরগণাঃ=ইন্দ্রাদয়ঃ; ইন্দ্রাদি দেবগণ। মহর্ষয়ঃ=ভৃগ্বাদয়ঃ সর্ব্বজ্ঞাঃ অপি; ভৃগু প্রভৃতি মুনিগণ সর্ব্বজ্ঞ হইলেও। মে প্রভবং=মম প্রভাবং প্রভুশক্ত্যাতিশয়ং অথবা প্রভবনং উৎপত্তিমনেক বিভূতিভিরাবির্ভাবং; আমার অতিশয় প্রভু-শক্তি অথবা অনেক বিভূতিসম্পন্ন আবির্ভাব। ন বিদুঃ=ন জানন্তি; অবগত নহেন। হি=যস্মাৎ; যেহেতুক। সর্ব্বশঃ=সর্ব্বৈঃপ্রকারৈরুৎপাদকত্বেন বুদ্ধ্যাদি প্রবর্ত্তকত্বেন চ নিমিত্তত্বেন উপাদানত্বেন; উৎপাদক প্রবর্ত্তক ও উপাদান নিমিত্তক সর্ব্বপ্রকারে। আদিঃ=কারণং।

ভগবানের প্রভুশক্তি ও বিভূতি আদি অত্যন্ত দুর্ব্বিজ্ঞেয় তজ্জন্য পূর্ব্ব পূর্ব্ব অধ্যায়ে ব্যাখ্যাত হইয়াও পুনর্ব্বার এই দশম অধ্যায়ে তাহার বিস্তৃত ব্যাখ্যা হইতেছে। অমরগণের মধ্যে প্রধান ইন্দ্রাদি দেবতা ও মনুগণের শ্রেষ্ঠ ভৃগু প্রভৃতি মহর্ষিগণ ভগবানের এই প্রভুশক্তি ও মহিমা সম্যক্‌রূপে অবগত হইতে পারেন নাই, কারণ তাঁহারা ভগবান্ হইতে দূরপতিত।

যো মামজমনাদিঞ্চ, বেত্তি লোকমহেশ্বরম্।
অসংমূঢ়ঃ স মর্ত্ত্যেষু, সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ৩ ॥

যঃ মাং অজং অনাদিং লোকমহেশ্বরং চ বেত্তি, সঃ মর্ত্ত্যেষু অসংমূঢ়ঃ (সন্) সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ৩ ॥

যিনি আমাকে জন্ম রহিত, অনাদি এবং সর্ব্বলোকমহেশ্বর বলিয়া অবগত হইয়াছেন, তিনি মনুষ্যলোকে মোহ বর্জ্জিত হইয়া সমস্ত পাপ হইতে বিমুক্ত হন ॥ ৩ ॥

3. He, who knoweth Me unborn, beginningless and the great Lord of all the world, is freed from delusion amongst mortals and is liberated from all sins.

উপদেশ পাইলেও সেরূপ অধস্তন পুরুষ অতি পূর্ব্বপুরুষের অবিকৃত স্বরূপ অবধারণে অসমর্থ তদ্রূপ অমর ও নরগণ সেই অবিকৃত শুদ্ধ বুদ্ধ ও মুক্ত পরমপুরুষের ঐশ্বর্য্যাদির স্বরূপ অবগত হইতে পারেন না। ভগবান্ সর্ব্বপ্রকারেই তাঁহাদিগের আদি, তিনিই তাঁহাদিগের উৎপাদক, প্রবর্ত্তক নিমিত্তকারণ ও উপাদান কারণ স্বরূপ। ভগবান্ অনুকম্পাপুরঃসর তাঁহাদিগের বুদ্ধিশক্তি নির্ম্মল ও উত্তেজিত না করিলে তাঁহারা কোনমতেই ভগবান্‌কে সম্যক্‌রূপে জানিতে পারেন না ॥ ২ ॥

2. The divine glories of the *Atma* have been described previously, but as the subject is extensive and hard to understand the Lord describes them in more detail in this Book. It is not possible even for the gods and the sages to know the source, appearance and excellence of the *Brahman* for all the mortals and immortals have sprung from His impure nature. Hence it is impossible for them to conceive His pure consciousness until He instils into their minds the *buddhi* by which alone they can conceive Him. The word *Pravara* in the original has two meanings viz origin or glory. None knows the origin or the glory of the pure Brahman who is the seed from which all have sprung.

স্বামী ॥ এবং ভূতাত্মজ্ঞানে ফলং আহ, যো মাং ইতি। সর্ব্বকারণত্বাৎ এব ন বিদ্যতে আদিঃ—কারণং, যস্য তং অনাদিং, অতএব অজং—জন্মশূন্যং লোকানাং মহেশ্বরং চ মাং যঃ বেত্তি, সঃ মনুষ্যেষু সম্মোহরহিতঃ সন্ সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ৩ ॥

বুদ্ধির্জ্ঞানমসংমোহঃ, ক্ষমা সত্যং দমঃ শমঃ।
সুখং দুঃখং ভবোঽভাবো, ভয়ঞ্চাভয়মেব চ ॥ ৪ ॥
অহিংসা সমতা তুষ্টি, স্তপোদানংযশোঽযশঃ।
ভবন্তি ভাবা ভূতানাং, মত্ত এব পৃথগ্বিধাঃ ॥ ৫ ॥

দ্বয়োরন্বয়ঃ।

বুদ্ধিঃ, জ্ঞানং, অসংমোহঃ, ক্ষমা, সত্যং, দমঃ, শমঃ, সুখং, দুঃখং, ভবঃ, অভাবঃ, ভয়ং চ অভয়ং চ এব অহিংসা, সমতা, তুষ্টিঃ, তপঃ, দানং, যশঃ, অযশঃ, ভূতানাং পৃথক্‌বিধাঃ ভাবাঃ মত্ত এব ভবন্তি ॥ ৪।৫ ॥

যুগ্মক।

বুদ্ধি, জ্ঞান, অসংমোহ, ক্ষমা, সত্য, দম, শম, সুখ, দুঃখ, উৎপত্তি, তিরোভাব, ভয়, অভয়, অহিংসা, সমতা, তুষ্টি, তপঃ, দান, যশঃ, অযশঃ, প্রাণীবর্গের এই সমস্ত ভিন্ন ভিন্ন ভাব আমা হইতেই উৎপন্ন হইয়া থাকে ॥ ৪।৫ ॥

4 and 5. Reason, knowledge, non-delusion, endurance, truthfulness, sense-control, mind-control, pleasure, pain, birth, disappearance, fear, courage, harmlessness, equanimity, contentment, austerity, almsgiving, fame, obloquy all these different nature of man spring from Me alone.

---

মহাফলত্বাচ্চ কশ্চিদেব ভগবতঃ প্রভাবং বেত্তীত্যাহ; যিনি ভগবানের উৎপত্তি ও বিভূতি সম্যক্‌রূপে অবগত হন তিনি যে মহাফল লাভ করেন তাহাই বলিতেছেন:।

অজং=জন্ম শূন্যং। অনাদিং=সর্ব্বকারণত্বান্নবিদ্যতে আদিঃ কারণং যস্য সঃ; সকলের কারণস্বরূপ অথচ তাঁহার কারণ নাই। লোকমহেশ্বরং=লোকানাং মহান্তমীশ্বরং; লোকের মহান্ ঈশ্বর। মর্ত্ত্যেষু=মনুষ্যেষু; মনুষ্যগণ মধ্যে। অসংমূঢ়ঃ=সংমোহ বর্জ্জিতঃ। সর্ব্বপাপৈঃ=সর্ব্বপ্রকার পাপ হইতে। প্রমুচ্যতে=প্রকর্ষেণ কারণোচ্ছেদাত্তৎসংস্কারাভাবরূপেণ মুচ্যতে মুক্তোভবতি; সম্যক্‌প্রকারে কারণোচ্ছেদ পূর্ব্বক্ অর্থাৎ সংস্কার পর্য্যন্ত উন্মূলিত হইয়া মুক্তিলাভ করে।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে বলিলেন যে আমি সর্ব্বপ্রকারে সকলের আদি। কিন্তু ভগবান্ বাসুদেব মনুষ্যাকারে জন্মহীন, অনাদি ও সর্ব্বলোকের মহান্ ঈশ্বর এই তত্ত্বামৃত যিনি পান করিয়াছেন তিনি মায়াজাল বিজড়িত হইয়াও মায়া বিমুক্ত এবং সর্ব্বপ্রকারে পাপী হইয়াও

যোগবলে প্রকৃতি হইতে বিচ্ছিন্ন হইতে পারেন, এই মহৎ তত্ত্ব যিনি অবগত হইয়া কার্য্যে পরিণত করিয়াছেন তিনি প্রা[illegible]নিত সর্ব্বপ্রকার কর্ম্মফল হইতে মুক্তিলাভ করিতে সমর্থ ॥ ৩ ॥

3. The Lord in this verse dwells on the fruits of this knowledge. Though Ba´shudeba is in human form, yet He is without a beginning and consequently unborn and He is the Lord of all the worlds. He who is possessed of this knowledge is free from delusion and sins. The reader must break the metaphor. He who knows the true nature of the Supreme Being, in whatever form He may be encased, is free from delusion and sins. He may be in the form of a fish, a tortoise, a boar, a Buddha-Deba or the Srikrishna, yet He is the same Brahman, unborn, changeless and without a beginning and an end. He of mortals who knows the soul in this wise is without delusion in the midst of *Ma´ya´* and is freed from sins though living in a sinful world. *Ma´ya´* or sin cannot touch him who can conceive the pure soul apart from its *triune* nature.

স্বামী। লোকমহেশ্বরতাং স্ফুটয়তি বুদ্ধিঃ ইতি ত্রিভিঃ। বুদ্ধিঃ—সারাসারবিবেক-নৈপুণ্যং, জ্ঞানং—আত্মবিষয়ং, অসংমোহঃ—ব্যাকুলত্বাভাবঃ, ক্ষমা—সহিষ্ণুত্বং, সত্যং—যথার্থভাষণং, দমঃ—বাহ্যেন্দ্রিয় সংযমঃ, শমঃ—অন্তঃকরণ সংযমঃ, সুখং—অনুকূল সংবেদনীয়ং, দুঃখং চ তদ্বিপরিতং, ভবঃ—উদ্ভবঃ, অভাবঃ—তদ্বিপরীতঃ, ভয়ং—ত্রাসঃ, অভয়ং—তদ্বিপরীতং, অস্য শ্লোকস্য মত্তঃ এব ভবন্তি ইতি উত্তরেণ অন্বয়ঃ। কিঞ্চ অহিংসা ইতি। অহিংসা—পরপীড়া নিবৃত্তিঃ, সমতা—রাগদ্বেষাদিরাহিত্যং, তুষ্টিঃ—দৈবলব্ধেন সন্তোষঃ, তপঃ—শারীরাদি বক্ষ্যমাণং, দানং—ন্যায়ার্জ্জিতস্য ধনাদেঃ সৎপাত্রে অর্পণং, যশঃ—সৎ-কীর্ত্তিঃ, অযশঃ—দুষ্কীর্ত্তিঃ, এতে বুদ্ধিজ্ঞানাদয়ঃ তদ্বিপরীতাঃ চ অবুদ্ধ্যাদয়ঃ নানাবিধাঃ ভাবাঃ প্রাণিনাং মত্তঃ সকাশাৎ এব ভবন্তি ॥ ৪। ৫ ॥

আত্মনো লোকমহেশ্বরত্বং প্রপঞ্চয়তি; কি প্রকারে পরমাত্মা সর্ব্বলোকমহেশ্বর তাহা বিস্তারিতরূপে ব্যাখ্যা করিতেছেন।

বুদ্ধিঃ—অন্তঃকরণস্য সূক্ষ্মার্থ বিবেকসামর্থ্যং; অন্তঃকরণের শক্তি বিশেষ যদ্দ্বারা সূক্ষ্মার্থ বোধগম্য হয়। জ্ঞানং=আত্মানাত্ম সর্ব্বপদার্থাববোধঃ; যদ্দ্বারা আত্ম-বিষয়ক ও অনাত্ম-বিষয়ক বিচার করা যায়, পরমাত্মজ্ঞান। অসংমোহঃ=প্রত্যুৎপন্নেষু বোদ্ধব্যেষু কর্ত্তব্যেষু চ অব্যাকুলতয়া বিবেকেন প্রবৃত্তিঃ; অব্যাকুলিতভাবে প্রত্যুৎপন্নমতিদ্বারা নিজ কর্ত্তব্যকার্য্য স্থির করিবার শক্তি। ক্ষমা=আক্রুষ্টস্য তাড়িতস্য বা নির্ব্বিকারচিত্ততা; অন্য কর্ত্তৃক পীড়িত বা তাড়িত হইয়া প্রতিবিধানের ইচ্ছায় মনোবৃত্তির অবিকারাবস্থা অথবা

সহিষ্ণুতা ধৈর্য্য। সত্যং=যথা দৃষ্টস্য যথা শ্রুতস্য চাত্মানুভবস্য পরবুদ্ধিসংক্রান্তয়ে তথৈবো-চ্চার্য্যমাণাবাক্; যেরূপ দর্শন যেরূপ শ্রবণ এবং যেরূপ অনুভব করা হয় অন্যের বোধের জন্য তদ্রূপ প্রয়োগ করাকে সত্য বলে। দমঃ=বাহ্যেন্দ্রিয়াণাং স্ববিষয়েভ্যো নিবৃত্তিঃ; বহিরিন্দ্রিয়গণের নিজ নিজ প্রধাবিত বিষয় হইতে নিবৃত্তি। শমঃ=অন্তঃকরণস্যোপশমঃ; শব্দাদি বিষয় হইতে মনকে নিরুদ্ধ রাখার শক্তি। সুখং=ধর্ম্মাসাধারণকারণকমনুকূল বেদনীয়ং; ধর্ম্মানুষ্ঠান হইতে উৎপন্ন আনন্দ। দুঃখং=অধর্ম্মা সাধারণকারণক প্রতিকূল বেদনীয়ং; অধর্ম্মানুষ্ঠান দ্বারা উৎপন্ন বিষাদ। ভবঃ=উৎপত্তিঃ। অভাবঃ=তদ্বিপরীতঃ; উৎপত্তির বিপরীত অর্থাৎ অবিদ্যমানতা। ভয়ং=ত্রাসঃ। অভয়ং=তদ্বিপরীতঃ; ভয়-শূন্যতা। অহিংসা=প্রাণিনাং পীড়া নিবৃত্তিঃ। সমতা=চিত্তস্য রাগদ্বেষাদি রহিতাবস্থা; অনুরাগ ও বিদ্বেষশূন্য অন্তঃকরণের ভাব। তুষ্টিঃ=দৈবলব্ধেন সন্তোষঃ; যদৃচ্ছা লব্ধ বস্তু প্রাপ্তে আনন্দ। তপঃ=শাস্ত্রীয়মার্গেণ কায়েন্দ্রিয় শোষণং; মুক্তিপথে দেহেন্দ্রিয়গণের সংযম। দানং=দেশে কালে শ্রদ্ধয়া যথা শক্ত্যর্থানাং সৎপাত্রে সমর্পণং; উত্তম দেশ কাল বিচার করিয়া যথাশক্তি সৎপাত্রে অর্থ বিতরণ। যশঃ=ধর্ম্ম নিমিত্তা লোক শ্লাঘারূপা প্রসিদ্ধিঃ; ধর্ম্ম কর্ম্মানুষ্ঠান জন্য লোক প্রশংসা। অযশঃ=অধর্ম্ম নিমিত্তা লোকনিন্দারূপা প্রসিদ্ধিঃ; অধর্ম্ম কর্ম্মানুষ্ঠান জন্য লোকনিন্দা। ভূতানাং=সর্ব্বেষাং প্রাণিনাং; সমগ্র প্রাণীবর্গের। পৃথক্‌বিধাঃ=ধর্ম্মাধর্ম্মাদি সাধন বৈচিত্র্যেণ নানাবিধাঃ; পাপপুণ্যাদি কর্ম্মানুষ্ঠান জন্য নানাপ্রকার। ভাবাঃ=যথোক্তাঃ বুদ্ধ্যাদয়ঃ; উল্লিখিত বুদ্ধ্যাদি ভাব সকল।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে আমি সর্ব্বলোকমহেশ্বর বলিয়াছেন। চতুর্থ ও পঞ্চম শ্লোকে উক্ত "লোকমহেশ্বর" শব্দের বিস্তার করিতেছেন। প্রকৃতি দ্বারা সংযোজিত পরমাত্মা হইতে ত্রিগুণময় ভাব সকল উৎপন্ন হইয়াছে। বুদ্ধ্যাদি মনোভাব দ্বারা জীবাত্মা চালিত হইতেছে, তাহার সমস্ত আধারভূমি প্রকৃতি। ভগবান্ দুইটী চকার এই শ্লোকে ব্যবহার করিয়াছেন। একটী চকার দ্বারা চতুর্থ শ্লোকের ভাব সকল পঞ্চমে সংযোজিত ও দ্বিতীয় চকার দ্বারা বুদ্ধ্যাদির বিপরীত ভাব সকলের উল্লেখ করিলেন। পৃথিবীর আদিকালে ভৃগু আদি ও মনু-গণ ভগবানের বিশুদ্ধ মানস হইতে সমুৎপন্ন হইয়া সমগ্র প্রজাবর্গের সৃষ্টি করিয়াছিলেন। সমগ্র প্রাণিগণই ভগবানের বিশুদ্ধশক্তিসমুৎপন্ন, কিন্তু তাহাদিগের নিজ নিজ প্রারব্ধ জন্য সত্ত্ব রজঃ তমঃ আদি গুণসম্পন্ন হইয়াছে ॥ ৪ । ৫ ॥

4 and 5. In these two verses the Lord describes in detail how He is the Lord of the world an expression used in the preceding verse. All the various characteristics found in living creatures spring from the triple nature called *Prakrithi* of the *Purusha*. Nothing but pure and good can spring from *Purusha* or the *Brahma*. But the opposite tem-

মহর্ষয়ঃ সপ্ত পূর্ব্বে, চত্বারো মনবস্তথা।
মদ্ভাবা মানসাজাতা, যেষাং লোক ইমাঃ প্রজাঃ ॥ ৬ ॥

সপ্ত মহর্ষয়ঃ, পূর্ব্বে চত্বারঃ, তথা মনবঃ মদ্ভাবা মানসাঃ জাতাঃ, লোকে যেষাং ইমাঃ প্রজাঃ ॥ ৬ ॥

যাঁহাদিগের হইতে এই মানব সৃষ্ট হইতেছে সেই সপ্ত মহর্ষি তৎপূর্ব্বে মহর্ষি চতুষ্টয় এবং মনুগণ আমারই প্রভাব সম্পন্ন ও আমার মানস হইতে উৎপন্ন হইয়াছিলেন ॥ ৬ ॥

6. The seven great saints, and before them the great saints four, as also the *Manus* from whom have sprung all the people in this world, partook of My essence and were born of My will.

---

pers which are carnal and impure spring not from *Purusha* but from *Prakrithi* whose existence solves the problem of evil. In the beginning of the world all creatures sprung from the sages and saints who were imbued with the spiritual essence of *Prakrithi* and if men had gone astray it is their own fault. Compare verse XII Book VII.

স্বামী ॥ কিঞ্চ মহর্ষয়ঃ ইতি। সপ্তমহর্ষয়ঃ ভৃগ্বাদয়ঃ সপ্তব্রাহ্মণাঃ, ইতি এতে পুরাণে নিশ্চয়ং গতাঃ ইত্যাদি পুরাণ প্রসিদ্ধাঃ, তেভ্যঃ অপি পূর্ব্বে অন্যে চত্বারঃ মহর্ষয়ঃ—সনকাদয়ঃ, তথা মনবঃ—স্বায়ম্ভুবাদয়ঃ মদ্ভাবাঃ—মদীয়ঃ ভাবঃ প্রভাবঃ যেষু তে হিরণ্যগর্ভাত্মনঃ মম এব মানসাঃ সঙ্কল্পমাত্রাৎ জাতাঃ। প্রভাবং এব আহ, যেষাং ইতি। যেষাং—ভৃগ্বাদীনাং সনকাদীনাং চ ইমাঃ ব্রাহ্মণাদ্যাঃ লোকে বর্দ্ধমানাঃ যথাযথং পুত্রপৌত্রাদিরূপাঃ শিষ্য প্রশিষ্যাদিরূপাঃ চ প্রজাঃ প্রজায়ন্তে ॥ ৬ ॥

তেষামাত্মাতিরেকেণাভাবাৎ মত্ত এবেত্যুক্তং ন কেবলং ভগবতঃ সর্ব্বপ্রকৃতিত্বমেব কিন্তু সর্ব্বজ্ঞত্ব সর্ব্বেশ্বরত্বরূপমধিষ্ঠাতৃমপীত্যাহ; বুদ্ধ্যাদি মনোভাব যদ্দ্বারা জীবগণ পরিচালিত হইতেছে তাহা ভগবানের আত্মা হইতে সমুৎপন্ন ইহাই প্রতিপাদন করিয়া ভগবান্ কেবল মহেশ্বর নহেন, তিনি সর্ব্বজ্ঞ ও সর্ব্বেশ্বর ইহাও প্রদর্শন জন্য এই শ্লোকের অবতারণা করিলেন।

সপ্তমহর্ষয়ঃ=ভৃগ্বাদয়ঃ; ভৃগু আদি সাত জন মহর্ষি যথা ভৃগু, মরীচি, অত্রি, পুলস্ত্য, পুলহ, ক্রতু, বশিষ্ট। পূর্ব্বে=সর্গাদ্যকালে; সৃষ্টির প্রারম্ভে। চত্বারঃ=সনকাদ্যা মহর্ষয়ঃ; সনকাদি চারিজন মহর্ষি, যথা সনক, সনন্দ, সনাতন ও সনৎকুমার; মনবঃ=স্বায়ম্ভুবাদ্যা—

এতাং বিভূতিং যোগঞ্চ, মম যো বেত্তি তত্ত্বতঃ।
সোঽবিকল্পেন যোগেন, যুজ্যতে, নাত্রসংশয়ঃ ॥ ৭ ॥

যঃ মম এতাং বিভূতিং যোগং চ তত্ত্বতঃ বেত্তি, সঃ অবিকল্পেন যোগেন যুজ্যতে, অত্র সংশয়ঃ ন ( অস্তি ) ॥ ৭ ॥

যিনি আমার এই সমস্ত বিভূতি এবং যোগ যথার্থরূপে অবগত হইয়াছেন তিনি নিঃসংশয়ে সম্যক্ দর্শনযুক্ত হইয়াছেন ॥ ৭ ॥

7. He who has rightly conceived these My powers and their union has undoubtedly obtained clear-sightedness.

---

শ্চতুর্দ্দশ ; স্বায়ম্ভুব আদি চৌদ্দজন মনু, যথা স্বায়ম্ভুব, স্বারোচিষ, ঔত্তমি, তামস, রৈবত, চাক্ষুষ, বৈবস্বত, সাবর্ণি, দক্ষ-সাবর্ণি, ব্রহ্ম-সাবর্ণি, রুদ্র-সাবর্ণি, ধর্ম্ম-সাবর্ণি, রৌচ্য ও ভৌত্য। যেষাং=মহর্ষীণাং সপ্তানাং চ সনকাদীনাং চতুর্ণাং চ মনুনাং চতুর্দ্দশানাং ; সপ্তমহর্ষি, সনকাদি চারিজন এবং চতুর্দ্দশ মনুর। লোকে=অস্মিন্ লোকে জন্মনা চ বিদ্যয়া চ সন্ততি ভূতাঃ ; মর্ত্ত্যলোকে জন্মগ্রহণ পূর্ব্বক সন্তানাদি সৃষ্টি করিয়াছিলেন। ইমাঃ=ব্রাহ্মণাদ্যাঃ ; ব্রাহ্মণাদি চতুর্বর্ণ। প্রজাঃ=পুত্রপৌত্রাদিরূপাঃ শিষ্য প্রশিষ্যাদিরূপাশ্চ প্রজাঃ ; সমগ্র মনুষ্যগণ। মদ্ভাবাঃ=মচ্চিন্তনপরা, মদ্ভাবনাবশাদাবির্ভূতমদীয়জ্ঞানৈশ্বর্য্যশক্তয়ঃ ; ভগবানের জ্ঞানৈশ্বর্য্য সম্পন্ন। মানসাঃ=মনসঃ সঙ্কল্পাদেবোৎপন্নাঃ নতু যোনিজাঃ ; অতো বিশুদ্ধ জন্মত্বেন সর্ব্বপ্রাণি শ্রেষ্ঠাঃ মত্ত এব হিরণ্যগর্ভাত্মনোজাঃ ; ভগবানের বিশুদ্ধ মানস হইতে উদ্ভব অর্থাৎ রাজসিক ও তামসিক প্রকৃতিজাত নহে।

— প্রাণিগণ সাত্ত্বিক ও তদ্বিপরীত তামসিক ভাব দ্বারা চালিত হইতেছে তাহা সমস্তই ভগবান্ হইতে সমুৎপন্ন হইয়াছে, কিন্তু মনুষ্যগণ বিশুদ্ধভাবাপন্ন হইবে বলিয়া সৃষ্টির প্রারম্ভে ভগবান্ তাঁহার মানসজাত সপ্ত মহর্ষি তৎপূর্ব্বে সনকাদি চারিজন মহর্ষি এবং চতুর্দ্দশ মনুকে সৃষ্টি করিয়া তাঁহাদিগেরদ্বারা সমস্ত প্রজাপুঞ্জ সৃষ্টি করিয়াছিলেন। ভগবানের এই উদ্দেশ্য ছিল সকলেই বিশুদ্ধ জ্ঞানসম্পন্ন হইবে। বর্ত্তমানকালে যে তমোভাব পরিপূর্ণ লোক সকল সর্ব্বত্র দৃষ্টিগোচর হইতেছে তাহা তাহাদিগের নিজ নিজ প্রারব্ধজনিত ফল-ভোগের জন্য। ভগবানের বিভূতির বিষয় কীর্ত্তন করিয়া এইক্ষণে তাহার জ্ঞানফল বলিতেছেন ॥ ৬ ॥

6. Having described in the preceding verse that all the tempers good and bad have arisen from the Lord, He now shows that the original progenitors of the human race were imbued with spirituality, and were

born from the pure essence of the Prakrithi. The seven saints, the four ancient sages and the fourteen *Manus* possessed the powers of the Lord and dominated over Prakrithi. From such spiritual men were born the human races and if any one of the human kind had gone astray it is his own fault. This doctrine hits on the head the Biblical theory regarding the disobedience of man.

স্বামী॥ যথোক্ত বিভূত্যাদি তত্ত্বজ্ঞানস্য ফলং আহ, এতাং ইতি। এতাং—ভৃগ্বাদি-লক্ষণাং মম বিভূতিং, যোগং চ ঐশ্বর্য্যলক্ষণং তত্ত্বতঃ যঃ বেত্তি সঃ অবিকল্পেন—নিঃসংশয়েন, যোগেন—সম্যক্ দর্শনেন যুক্তঃ ভবতি অত্র সংশয়ঃ ন অস্তি॥ ৭॥

এবং সোপাধিকস্য ভগবতঃ প্রভাবমুক্ত্বা তজ্জ্ঞান ফলমাহ; জীবাত্মায় প্রতিবিম্বিত পরমাত্মশক্তি সংকীর্ত্তন করিয়া ভগবান্ তাহার জ্ঞানফলের প্রশংসা করিতেছেন।

মম=বাসুদেবস্য। এতাং=প্রাগুক্তাং বুদ্ধ্যাদি মহর্ষ্যাদিরূপাং। উল্লিখিত বুদ্ধ্যাদি অনুপ্রাণিত মহর্ষিআদি রূপ। বিভূতিং=বিস্তারং, ভৃগ্বাদিলক্ষণাং বিবিধভাবং; ভৃগু আদি মহর্ষিগণ প্রকাশিত বিবিধ ভাব। যোগং=ঐশ্বর্য্য সামর্থ্যং সর্ব্বজ্ঞত্বঞ্চ যোগজং, তত্তদর্থ নির্ম্মাণ সামর্থ্যং পরমৈশ্বর্য্যং; পরমাত্মার ঐশ্বর্য্য জীবাত্মায় প্রকাশ করিবার শক্তি। তত্ত্বতঃ=যথাবৎ; যথার্থরূপে। অবিকল্পেন যোগেন=সম্যক্‌জ্ঞানৈশ্বর্য্য লক্ষণেন সমাধিনা; সম্পূর্ণ জ্ঞান ও অবিকম্পিত ভক্তি লক্ষণ যুক্ত সমাধিযোগ দ্বারা। যুজ্যতে=যুক্তোভবতি; যুক্ত হন।

মানবগণ পরমপবিত্র পিতৃপুরুষ হইতে সমুৎপন্ন হইয়াছেন ইহা কীর্ত্তন করিয়া ভগবান্ বলিলেন যে আমার ঐশ্বরিক শক্তি অঘটন-ঘটন-পটীয়সী সামর্থ্য দ্বারা যে প্রকারে জীবাত্মায় প্রপঞ্চিত হইয়াছে তাহা যিনি নিঃসন্দেহরূপে অবগত হইতে পারিয়াছেন তিনি অবিকল্প যোগ যুক্ত হইয়াছেন। পাতঞ্জল সমাধিপাদের ৪২ শ্লোকে বিকল্প জ্ঞান দ্বারা যে সঙ্কীর্ণ-সমাধি হয় তদ্বিষয় লিখিয়াছেন। যথা,—

"তত্র শব্দার্থ জ্ঞানবিকল্পৈঃ সঙ্কীর্ণা সবিতর্কা সমাপত্তিঃ।"

শব্দ অর্থ জ্ঞান ও বিকল্প দ্বারা সবিতর্ক সমাধি হয় উহা সঙ্কীর্ণা তৎপরে নির্ব্বিকল্প সমাধির কথা বলিয়াছেন। বিকল্প অর্থাৎ ভেদজ্ঞান, অবিকল্প অর্থাৎ অভেদ জ্ঞান। এই শ্লোকে ভগবান্ অবিকল্প শব্দ দ্বারা নির্ব্বিকল্প সমাধিযোগের কথা উল্লেখ করিলেন। ভগবান্ বাসুদেব সমস্ত জগতের কারণ এবং তিনিই সকলের জ্ঞান ও বুদ্ধি। এইরূপ নির্ব্বিকল্প যোগযুক্ত মহাত্মা সকল ভগবান্‌কে ভক্তিপূর্ব্বক ভজনা করিয়া থাকেন। পূর্ব্বে অনেক বার বলিয়াছেন যে জ্ঞান দ্বারা ভক্তি লাভ হয়, এবং ভক্তি দ্বারা জ্ঞান লাভ হয়। কিন্তু ভক্তি দ্বারা লব্ধ জ্ঞানই মহান্ এবং মুক্তি-পথ-প্রদর্শক॥ ৭॥

অহং সর্ব্বস্য প্রভবো, মত্তঃ সর্ব্বং প্রবর্ত্ততে।
ইতি মত্বা ভজন্তে মাং, বুধাভাবসমন্বিতাঃ ॥ ৮ ॥

অহং সর্ব্বস্য প্রভবঃ, মত্তঃ সর্ব্বং প্রবর্ত্ততে, বুধাঃ ইতি মত্বা-ভাবসমন্বিতাঃ ( সন্তঃ ) মাং ভজন্তে ॥ ৮ ॥

আমি সমস্ত জগতের উৎপত্তিকারণ এবং আমাতেই সমস্ত প্রবর্ত্তিত, এইরূপ জ্ঞানিগণ মনে করিয়া প্রীতহৃদয়ে আমাকেই আরাধনা করেন ॥ ৮ ॥

8. I am the source of all and from Me all proceed. The wise knowing this with loving heart worship Me.

---

7. In verses 4 and 5 the Lord described His Bibhooti or powers. In verse 6 He showed how these powers have been manifested in the original progenitors of the human race. In verse 7 He refers to these powers and their manifestations in the human soul and says that one who rightly understands these powers and their union with the human soul obtains clear sightedness In this verse the Lord refers to Aubikalpa Shamadhi for which the reader is referred to Patanjal philosophy verse 42 Book I.

স্বামী ॥ যথা চ বিভূতিযোগয়োঃ জ্ঞানে সম্যক্‌জ্ঞানাবাপ্তিঃ তৎ দর্শয়তি অহং ইত্যাদি চতুর্ভিঃ। অহং সর্ব্বস্য জগতঃ প্রভবঃ—ভৃগ্বাদি মন্বাদিরূপ বিভূতিদ্বারেণ উৎপত্তিহেতুঃ, মত্ত এব চ সর্ব্বস্য বুদ্ধিঃ জ্ঞানং অসংমোহঃ ইত্যাদি সর্ব্বং প্রবর্ত্ততে ইতি এবং মত্বা—অববুধ্য, বুধাঃ—বিবেকিনঃ, ভাবসমন্বিতাঃ—প্রীতিযুক্তাঃ মাং ভজন্তে ॥ ৮ ॥

যাদৃশেন বিভূতিযোগয়োর্জ্ঞানেন বিকল্পযোগপ্রাপ্তিস্তদ্দর্শয়তি চতুর্ভিঃ; ভগবানের বিভূতি এবং তাঁহার যোগ জ্ঞান দ্বারা কি প্রকারে অবিকল্পযোগ লব্ধ হয় তাহাই অষ্টম হইতে একাদশ পর্য্যন্ত চারিটী শ্লোক দ্বারা ভগবান্ প্রদর্শন করিতেছেন।

অহং=পরং ব্রহ্ম বাসুদেবাখ্যং; বাসুদেবনামধারী জীবাত্মায় পরমাত্মার পূর্ণবিকাশ। সর্ব্বস্য=জগতঃ; জগতের। প্রভবঃ উৎপত্তিকারণমুপাদানং নিমিত্তং; উপাদান নিমিত্ত ও উৎপত্তিকারণ। মত্তঃ সর্ব্বং=ময়েবান্তর্যামিনা স্থিতি নাশ ক্রিয়াকলাপ ভোগ লক্ষণং বিক্রিয়া রূপং সর্ব্বং জগৎ; আমি সর্ব্বান্তর্যামী, সর্ব্বশক্তিমান্, আমাতেই স্থিতি, নাশ, ক্রিয়া, বিক্রিয়া, জ্ঞান, সংমোহ ইত্যাদি সমস্ত জগৎ। প্রবর্ত্ততে=চেষ্টতে; প্রবর্ত্তিত

মচ্চিত্তা মদ্গতপ্রাণা, বোধয়ন্তঃ পরস্পরম্।
কথয়ন্তশ্চ মাং নিত্যং, তুষ্যন্তি চ রমন্তি চ ॥ ৯।

(তে) মৎচিত্তাঃ, মৎগতপ্রাণাঃ মাং পরস্পরং বোধয়ন্তঃ কথয়ন্তঃ চ, নিত্যং চ তুষ্যন্তি রমন্তি চ ॥ ৯ ॥

তাঁহারা আমাতে চিত্ত ও প্রাণ অর্পণ করিয়া পরস্পরের মধ্যে আমাকে বিদিত হইয়া এবং সর্ব্বদা আমার বিষয় কীর্ত্তন করিয়া আমাকেই তুষ্ট এবং আসক্ত হন ॥ ৯ ॥

9. With hearts fixed on Me, their lives offered to Me, knowing and constantly praising Me each to each they rest contented and pleased.

হইতেছে। বুধাঃ=অবগত পরমাত্মতত্ত্বাঃ; পরমাত্ম তত্ত্বজ্ঞ ব্যক্তিগণ। ইতি মত্বা=ইত্যেবং অবগত্য; ইহা জানিয়া। ভাবসমন্বিতাঃ=পরমাত্মতত্ত্ব গ্রহরূপেণ প্রেম্না সমন্বিতাঃ; পরমার্থ তত্ত্ব প্রেমযুক্ত হইয়া। মাং ভজন্তে=মাং উপাসতে; আমাকে আরাধনা করেন।

অবিকল্পযোগের কথা বলিতেছেন। ভগবান্ বাসুদেব এই অনন্ত ব্রহ্মাণ্ডের একমাত্র কারণস্বরূপ এবং তাঁহারই প্রেরণাবলে প্রাণিগণ সদসৎ কার্য্যে প্রবৃত্ত হইতেছে এইরূপ পরমাত্ম তত্ত্ব অবগত হইয়া জ্ঞানিগণ ভগবান্‌কে উপাসনা করেন ॥ ৮ ॥

8, What knowlodge is gained by this clear siglitedness, "Aubikalpa Yog" and what are its fruits have been detailed by the Lord in four verses from 8 to 11. This verse contains two different ideas viz (i) The Lord is the *Prabhaba* or literally the generator of all. The sun, moon, stars in fine the whole universe have sprung from Him. (ii) All the emotions which lead men to good or bad also sprang from Him. Nothing can therefore be got without His help. Knowing this the wise men worship Him. Compare verse 61 and 62 Book XVIII.

স্বামী। প্রীতিপূর্ব্বকং ভজনং আহ, মচ্চিত্তাঃ ইতি। ময়ি এব চিত্তং যেষাং তে মচ্চিত্তাঃ, মাং এব গতাঃ—প্রাপ্তাঃ, প্রাণাঃ—ইন্দ্রিয়াণি, যেষাং তে মদ্গতপ্রাণাঃ, ময়ি অর্পিত জীবনাঃ ইতি বা, এবং ভূতাঃ তে বুধাঃ অন্যোন্যং মাং ন্যায়োপেতৈঃ শ্রুত্যাদি প্রমাণৈঃ বোধয়ন্তঃ বুদ্ধ্বা চ মাং কথয়ন্তঃ—সংকীর্ত্তয়ন্তঃ সন্তঃ নিত্যং তুষ্যন্তি—অনুমোদনেন তুষ্টিং যান্তি, রমন্তি চ—নির্বৃতিং যান্তি ॥ ৯ ॥

প্রেমপূর্ব্বকং ভজনমেব বিবৃণোতি; প্রেমপূর্ব্বক আরাধনার বিষয় বিস্তারিত ব্যাখ্যা করিতেছেন।

মচ্চিত্তাঃ=ময়ি চিত্তং যেষাং; ভগবানে যাহার চিত্ত অর্পিত হইয়াছে। মদ্গতপ্রাণাঃ= মদ্গতা মাং প্রাপ্তাঃ প্রাণাশ্চক্ষুরাদয়ো যেষাং; অথবা মদ্ভজনার্থ জীবনাঃ, মদ্ভজনাতিরিক্ত প্রয়োজন শূন্য জীবনাঃ; যাহার প্রাণ ও চক্ষুরাদি ইন্দ্রিয়গণ কেবল ভগবানের আরাধনার জন্য নিযুক্ত হইয়াছে অথবা ভগবানের আরাধনা ভিন্ন যাহার জীবনের অন্য কোন প্রয়োজন নাই। পরস্পরং বোধয়ন্তঃ=অন্যোন্যং শ্রুতিভির্যুক্তিভিশ্চ মামেব বোধয়ন্তঃ তত্ত্ব বুভুৎসুকথয়াজ্ঞাপয়ন্তঃ; অন্যান্য সমান সমান ব্যক্তিগণ মধ্যে ভগবৎ তত্ত্ব পর্য্যালোচনা করিয়া অবগত হন। কথয়ন্তঃ=স্বশিষ্যেভ্যশ্চ মামেব উপদিশন্তঃ; সর্ব্বদা নিজ শিষ্যগণ মধ্যে ভগবানের বিষয় উপদেশ করেন। তুষ্যন্তি=পরিতোষ মুপযান্তি; পরিতুষ্ট হন। রমন্তি= (আর্ষ প্রয়োগ) রমন্তে, প্রিয়সঙ্গমেনেব উত্তমং সুখ মনুভবন্তি; প্রিয় সঙ্গমে যাদৃশ উত্তম সুখানুভব হয় তাদৃশ সুখানুভব করেন। ভগবান্ পতঞ্জলি বলিয়াছেন, "সন্তোষাদনুত্তম সুখ লাভঃ" সন্তোষ হইতে পরম সুখ লাভ হয়। পুরাণেও বর্ণিত আছে যথা,—

যচ্চ কাম সুখং লোকে, যচ্চ দিব্য মহৎসুখম্।
তৃষ্ণা ক্ষয় সুখস্যৈতে, নার্হতঃ ষোড়শীকলাম্॥

তৃষ্ণা ক্ষয় হইলে মানব যাদৃশ সুখ প্রাপ্ত হইতে পারেন, কামনা কি স্বর্গ-সম্ভূত-সুখ তাহার পক্ষে অতি তুচ্ছ।

ভজনপ্রণালী বলিতেছেন। ভক্তের সম্পূর্ণ চিত্ত ভগবান্‌কে অর্পণ করিতে হইবে। কতক চিত্ত সংসারে কতক ভগবানে প্রদান করিলে হইবে না। তাহার প্রাণ ও দেহ সমস্তই ভগবানের উপাসনায় নিযুক্ত করিতে হইবেক। তৎপর সমঅবস্থাপন্ন ভক্তগণ মধ্যে পর্য্যালোচনা করিয়া ভগবানের সার তত্ত্ব সকল গ্রহণ করিতে হইবেক এবং গুরুকে শিষ্যগণ মধ্যে ভগবানের বিষয় কীর্ত্তন করিতে হইবে। এইরূপ ভজনা দ্বারা প্রথমে ভক্তি, পরে ভগবানে আসক্তি জন্মিবে, তৎকালে হরিগুণানুবাদ শ্রবণে মনে বিশুদ্ধ আনন্দানুভব হইবে, এবং প্রিয়জন সমাগমে যেরূপ সুখানুভব হয় ভক্তগণ তদ্রূপ অনুপম সুখ অনুভব করিবেন॥ ৯॥

9. In this verse there are two adjectives qualifying the word "wise" in the preceding verse. The wise or properly *Bhacktas* are (i) মচ্চিত্তাঃ literally hearts entirely given up to the contemplation of God and His works. (ii) মদ্গতপ্রাণাঃ which has been explained in two ways. (*a*) Mind and external senses employed in the worship of God (*b*) lives entirely directed to God's worship in other words men who have no other occupation but worship. I have adopted the latter meaning. "Each to each" mean

তেষাং সতত যুক্তানাং, ভজতাং প্রীতিপূর্ব্বকম্।
দদামি বুদ্ধিযোগং তং, যেন মামুপযান্তি তে ॥ ১০ ॥

---

তেষাং সতত যুক্তানাং, প্রীতিপূর্ব্বকং ( মাং ) ভজতাং, তং বুদ্ধিযোগং ( অহং ) দদামি, যেন তে মাং উপযান্তি ॥ ১০ ॥

সেই নিত্যযুক্ত প্রীতিপূর্ব্বক ভজনাকারী ভক্তগণকে আমি বুদ্ধিযোগ প্রদান করি, যদ্দ্বারা তাঁহারা আমাকে প্রাপ্ত হইতে পারেন ॥ ১০ ॥

10. To these ever devoted, worshipping Me in love, I give that knowledge whereby they come unto Me.

---

worshippers of the same grade or aspirants of the same sphere of occult-development. There is some difference between contented ( তুষ্যন্তি ) and pleased ( রমন্তি ) The former feeling is literally contentment. The devotee is fully satisfied with his lot as a worshipper of Hari amidst all the privations in life. The latter is a feeling much deeper, much higher than simple contentment. It is something like the rapture which the lover feels when she embraces the idol of her heart.

স্বামী ॥ এবং ভূতানাং চ সম্যক্ জ্ঞানং অহং দদামি ইতি আহ, তেষাং ইতি। এবং সতত যুক্তানাং ময়ি আসক্তচিত্তানাং প্রীতিপূর্ব্বকং ভজতাং তং বুদ্ধিরূপং যোগং—উপায়ং দদামি, তং ইতি—কিং, যেন উপায়েন তে মদ্ভক্তাঃ মাং প্রাপ্নুবন্তি ॥ ১০ ॥

এবং ভূতানাঞ্চ সম্যক্ জ্ঞানমহং দদামীত্যাহ; এবংপ্রকার উপাসকগণকে ভগবান্ যে পূর্ণজ্ঞান প্রদান করেন তদ্বিষয় কীর্ত্তন করিতেছেন।

সতত যুক্তানাং=সর্ব্বদা ভগবত্যেকাগ্র বুদ্ধিনাং; সর্ব্বদা ভগবানের প্রতি একাগ্র বুদ্ধি যুক্ত ব্যক্তিগণের। প্রীতিপূর্ব্বকং=প্রীতিঃ স্নেহ স্তৎপূর্ব্বকং; আনন্দযুক্ত প্রীতমনে। ভজতাং=সেবমানানাং; ভজনাকারিগণ, উপাসকবৃন্দ। তং বুদ্ধিযোগং=মত্তত্ব বিষয় সম্যগ্দর্শনং; সেই বুদ্ধিযোগ যদ্দ্বারা ভগবৎ সত্ত্ব সম্যক্রূপে অবগত হওয়া যায়। দদামি= উৎপাদয়ামি; উত্তেজিত করি। যেন=বুদ্ধিযোগেন; যাদৃশ বুদ্ধিযোগ দ্বারা। মাং উপযান্তি—ঈশ্বরমাত্মত্বেন প্রাপ্নুবন্তি; ঈশ্বরকে পরমাত্মস্বরূপে লাভ করিতে পারেন।

এবংপ্রকার অবিকল্পযোগযুক্ত ভজনাকারী ব্যক্তিগণকে ভগবান্ কি প্রদান করেন তাহাই এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। কারণদ্বারা কার্য্যোৎপত্তি হইয়া থাকে। যে সকল মহাত্মা ব্যক্তিগণ একাগ্র বুদ্ধিদ্বারা অর্থাৎ লাভ, পূজা, খ্যাতি ইত্যাদি অনুসন্ধান না

তেষামেবানুকম্পার্থ, মহমজ্ঞানজং তমঃ।
নাশয়াম্যাত্মভাবস্থো, জ্ঞানদীপেন ভাস্বতা ॥ ১১ ॥

তেষাং অনুকম্পার্থং এব, অহং আত্মভাবস্থঃ ( সন্ ) ভাস্বতা জ্ঞান-দীপেন অজ্ঞানজং তমঃনাশয়ামি ॥ ১১ ॥

আমি তাঁহাদিগের প্রতি অনুগ্রহ করিয়াই তাঁহাদিগের আত্মাতে অবস্থান করিয়া প্রদীপ্ত জ্ঞানালোকদ্বারা অজ্ঞানজনিত অন্ধকার বিনাশ করি ॥ ১১ ॥

**11.** Taking compassion on these men I dwell within their hearts and by the shining lamp of knowledge I destroy the ignorance born darkness.

---

করিয়া সর্ব্বদা ভগবানে অনুরক্ত থাকেন তাঁহাদিগের বুদ্ধি ভগবৎ প্রসাদে এরূপ পরি-মার্জ্জিত হয় যে তাঁহারা অনায়াসে ভগবান্‌কে লাভ করিতে পারেন ॥ ১০ ॥

10. Every cause has its effect. In this verse the Lord describes the ultimate fruit which the *Bhacktas* gain by this worship. This fruit is the *Buddhi-yog* which means that vision by which the worshippers see the union of the individual with the universal soul. This *Buddhi-yog* by which the human soul eventually reaches the *Nirvana*, is given to the worshippers by the Lord Himself who lits up in their hearts that flame which destroys the darkness of ignorance.

স্বামী ॥ বুদ্ধিযোগং দত্বা চ তস্য অনুভব পর্য্যন্তঃ তং আবিষ্কৃত্য অবিদ্যাকৃতং সংসারং নাশয়ামি ইতি আহ তেষাং ইতি। তেষাং অনুকম্পার্থং—অনুগ্রহার্থং, এব অজ্ঞানাৎ জাতং তমঃ—সংসারাখ্যং নাশয়ামি, কুত্রস্থিতঃ সন্ কেন বা সাধনেন তমঃনাশয়সি ইতি অত আহ, আত্মভাবস্থঃ— বুদ্ধিবৃত্তৌ স্থিতঃ সন্ ভাস্বতা—বিস্ফুরতা জ্ঞান লক্ষণেন দীপেন নাশয়ামি ॥ ১১ ॥

দীয়মানস্য বুদ্ধিযোগস্যাত্ম প্রাপ্তৌ ফলে মধ্যবর্ত্তিনং ব্যাপারমাহ, ভগবান্ কর্ত্তৃক বুদ্ধি-যোগ প্রদান এবং তাহার ফলরূপ আত্মযোগ প্রাপ্তির মধ্যস্থলে যে ব্যাপার সংঘটিত হয় তাহা বর্ণন করিতেছেন।

তেষাং=তত্তজ্ঞানাং ; ভগবদ্ভক্তগণের। অনুকম্পার্থং=দয়াহেতোঃ ; দয়া করিয়া অথবা অনুগ্রহ করিয়া। অহং=স্বপ্রকাশ চৈতন্যানন্দাদ্বয় লক্ষণং আত্মা ; চৈতন্য এবং আনন্দ অদ্বিতীয়স্বরূপ আমি পরমাত্মা। আত্মভাবস্থঃ=আত্মাকারান্তকরণ বৃত্তৌ বিষয়ত্বেন স্থিতঃ ;

অর্জ্জুন উবাচ।

পরং ব্রহ্ম পরং ধাম, পবিত্রং পরমং ভবান্।
পুরুষং শাশ্বতং দিব্য, মাদিদেবমজং বিভূম্ ॥ ১২ ॥
অহুস্ত্বামৃষয়ঃ সর্ব্বে, দেবর্ষির্নারদস্তথা।
অসিতো দেবলোব্যাসঃ, স্বয়ঞ্চৈব ব্রবীষি মে ॥ ১৩ ॥

অর্জ্জুনঃ উবাচ।

দ্বয়োরন্বয়ঃ।

ভবান্ পরং ব্রহ্ম, পরং ধাম, পরমং পবিত্রং অসিতঃ, দেবলঃ, ব্যাসঃ, দেবর্ষিঃ নারদঃ তথা সর্ব্বে ঋষয়ঃ ত্বাং শাশ্বতং পুরুষং দিব্যং, আদিদেবং, অজং, বিভুং আহুঃ চ স্বয়ং এব মে ব্রবীষি ॥ ১২।১৩ ॥

অর্জ্জুন কহিলেন।

যুগ্মক।

আপনি পরব্রহ্ম, পরমধাম, পরমপবিত্র, অসিত, দেবল, ব্যাস, দেবর্ষি নারদ, এবং সমস্ত ঋষিগণ আপনাকে নিত্যপুরুষ, জ্যোতির্ম্ময়, আদিদেব, জন্মরহিত, এবং বিভু বলিয়া থাকেন আপনিও আমাকে স্বয়ং ঐরূপ বলিলেন ॥ ১২।১৩ ॥

ARJUNA SAID.

12 and 13. Yes, thou art the Supreme Brahman, the High abode, the Great purifier, the Being eternal of heavenly effulgence, Primoval, Unborn, All-porvading, so have all the sages Ashitha, Debala, Bya's and Na'rada the saint divine, declared Thee and so Thou tellest Me Thyself.

আত্মাকার বৃত্তিতে স্থিত। ভাস্বতা=বিস্ফুরতা, চিদাভাসযুক্তেন; প্রজ্বলিত। জ্ঞানদীপেন=দীপসদৃশেন জ্ঞানেন বিবেকপ্রত্যয়রূপেণ; বিবেক ও প্রত্যয়রূপ দীপ দ্বারা। অজ্ঞানজং তমঃ=অবিবেকতোজাতং মিথ্যাপ্রত্যয়লক্ষণং মোহান্ধকারং; অজ্ঞানজনিত মোহান্ধকার।

অবিকল্প ভজনাকারী যোগিগণকে ভগবান্ বুদ্ধিযোগ প্রদান করিয়া থাকেন ইহা পূর্ব্ব শ্লোকে কথিত হইয়াছে। উক্ত ভজনাকারী ব্যক্তিগণ বুদ্ধিযোগ প্রভাবে সমগ্র বিভূতি-

সম্পন্ন ভগবান বাসুদেবকে সন্দর্শন করিয়া থাকেন। উক্ত প্রকার বুদ্ধিযোগ দ্বারা কি প্রকারে আত্মদর্শন হয় তাহা ভগবান্ এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। এই বুদ্ধিযোগ কোন্ স্থানে স্থিত হইয়া কি প্রকারে আত্মার বিভূতি সকল প্রকাশিত করে তাহাই বলিতেছেন। সাধকের অন্তঃকরণে প্রজ্জ্বলিত দীপের ন্যায় এই বুদ্ধিযোগ সমস্ত অন্ধকার বিনাশ করিয়া আত্মাকে প্রকাশিত করে; ভগবান্ অনুকম্পা শব্দ ব্যবহার করিয়া ইহাই প্রদর্শন করিতেছেন যে তাঁহার দয়া ব্যতীত এই বুদ্ধিযোগ কখনও প্রজ্জ্বলিত হইতে পারে না। যেমন বাতপ্রবাহশূন্য স্থানে তৈলাভিষিক্ত বর্ত্তিকায় অগ্নি সংলগ্ন হইলে দীপোৎপন্ন হয়, তদ্রূপ রাগদ্বেষবিহীন অন্তঃকরণে ভক্তি প্রসাদ স্নেহাভিষিক্ত বুদ্ধিতে ভগবদ্ভাবরূপ অগ্নি সংলগ্ন হইয়া যে জ্ঞানরূপ দীপ প্রজ্জ্বলিত হয় তাহার আলোকে সাধক আত্মদর্শন করিয়া থাকেন ॥ ১১ ॥

11. The Lord reading the thought of Arjuna thus answers him.

QUESTION—The Lord may confer the vision, but how can the vision act in darkness? Who destroys the darkness of Ma´ya´ and how?

ANSWER—The Lord out of compassion to these devoted worshippers enters into their hearts and lifts up that lamp of knowledge which totally destroys the darkness of Ma´ya´.

স্বামী ॥ সংক্ষেপেণ উক্তাং বিভূতিং বিস্তরেণ জিজ্ঞাসুঃ ভগবন্তং স্তুবন্ অর্জ্জুনঃ উবাচ পরং ব্রহ্ম ইতি সপ্তভিঃ। পরং ব্রহ্ম পরং ধাম চ—আশ্রয়ঃ, পরমং পবিত্রং ভবান্ এব কুতঃ ইতি অত আহ যতঃ শাশ্বতং—নিত্যং পুরুষং, তথা দিব্যং—দ্যোতনাত্মকং স্বয়ং প্রকাশং, আদিঃ চ অসৌ দেবঃ চ ইতি তং দেবানাং আদিভূতং ইত্যর্থঃ, তথা অজং—অজন্মানং, বিভুং চ—ব্যাপকং ত্বাং এব আহুঃ। কে তে ইতি আহ আহুঃ ইতি। ঋষয়ঃ—ভৃগ্বাদয়ঃ, সর্ব্বে, দেবর্ষিঃ চ নারদঃ অসিতঃ চ দেবলঃ চ ব্যাসঃ চ স্বয়ং ত্বং এব সাক্ষাৎ মে—মহ্যং, ব্রবীষি ॥ ১২। ১৩ ॥

যথোক্তাং ভগবতোবিভূতিং যোগঞ্চ শ্রুত্বা অর্জ্জুন উবাচ পরমিতি; সংক্ষেপে বর্ণিত বিভূতিযোগ শ্রবণ করিয়া অর্জ্জুন বলিলেন পরব্রহ্ম ইত্যাদি।

অসিতঃ=ব্যাস শিষ্যঃ; ব্যাসের শিষ্য। দেবলঃ—অসিত মুনির পুত্র ইনি শাপে অষ্টাবক্র হইয়াছিলেন। ব্যাসঃ=ভগবান্ কৃষ্ণদ্বৈপায়নঃ। সর্ব্বেঋষয়ঃ=তত্ত্বজ্ঞাননিষ্ঠাঃ সর্ব্বে ভৃগু বশিষ্ঠাদয়ঃ; ভৃগু বশিষ্ঠাদি তত্ত্বজ্ঞানসম্পন্ন মহর্ষিগণ। পরং ব্রহ্ম=পরমাত্মা। পরং ধাম=পরমাশ্রয় স্থানং। পরমপবিত্রং=প্রকৃষ্টং পাবনং; যাঁহার নামোচ্চারণ মাত্র বাহিরে ও অন্তরে শুচি হয়। শাশ্বতং পুরুষং=সর্ব্বদৈকরূপং নিত্যং পুরুষং; যাঁহার নিখরূপ অনন্তকাল হইতে অপরিবর্ত্তনশীল। দিব্যং=দ্যোতনাত্মকং স্বয়ং প্রকাশং অথবা সর্ব্ব প্রপঞ্চাতীতং; প্রকাশ স্বরূপ। আদিদেবং=সর্ব্বদেবানামাদিভূতং; সকল দেবতার

সর্ব্বমেতদৃতং মন্যে, যন্মাং বদসি কেশব।
নহি তে ভগবান্ ব্যক্তিং, বিদুর্দ্দেবা ন দানবাঃ॥ ১৪॥

ভোঃ কেশবঃ! যৎ মাং বদসি এতৎসর্ব্বং ঋতং মন্যে। ভোঃ ভগবন্! ন দেবাঃ ন দানবাঃ হি তে ব্যক্তিং বিদুঃ॥ ১৪॥

হে কেশব! আমাকে যাহা বলিলে তাহা সমস্তই যথার্থ মনে হই-তেছে, হে ভগবন্! দেবগণ বা দানবগণ কেহই তোমার প্রভাব অব-গত নহে॥ ১৪॥

14. O Keshava! what thou hast said unto Me I believe to be all true. O Blessed Lord! neither gods nor demons comprehend Thy manifestations.

---

আদি। অজং=জন্মরহিতং। বিভুং ব্যাপকং: সর্ব্বগতং=সকল বস্তুতে অনুস্যূতভাবে অবস্থিত। আহুঃ=কথয়ন্তি; কীর্ত্তন করিয়াছেন। স্বয়ং এব ব্রবীষি=তুমি নিজেই আমার সক্ষাতে উক্তরূপ প্রকাশ করিলে।

৪র্থ ও ৫ম শ্লোকে ভগবান্ সংক্ষেপে তদীয় বিভূতিযোগ কীর্ত্তন করিলেন। ইহাতে অর্জ্জুনের তত্ত্বজ্ঞান পিপাসা সমধিক বর্দ্ধিত হইল। তিনি ভগবদ্ভক্তিরসে পরিপ্লুত হইয়া করযোড়ে বলিলেন, ভগবন্! তুমি পরমব্রহ্ম ভক্তগণের একমাত্র আশ্রয় স্থান, তোমাকে প্রাপ্ত না হইলে মুক্তিলাভের অন্য উপায় নাই, তুমি পরমমঙ্গলকারণ। মহর্ষিগণ ও নারদাদি ভগবৎপর মহাত্মাগণ তোমাকে পরমাত্মা, পরমধাম, আদিদেব, জন্মমৃত্যুরহিত, সনাতন, নিত্যপুরুষ বলিয়া কীর্ত্তন করিয়াছেন। অদ্য আপনিও আমাকে তদ্রূপ বলিলেন। তজ্জন্য হে প্রভো! আমার দৃঢ় বিশ্বাস হইল যে, আপনি সেই পরমপুরুষ আপনার বিভূতি অনন্ত॥ ১২। ১৩॥

12 and 13. In the preceding verse the Lord described some of His powers and glories. Arjuna not satisfied with this brief description, now wants to know more of them. From what Arjuna has learnt from the great sages and what has fallen from Srikrishna's lips, he is fully convinced that Srikrishna in human garb is the Supreme Being. As one knows more of his own powers and glories than what others can say, Arjuna now implores the Lord to describe His glories as manifested in the universe so that by looking at them he would be able to see the Lord.

স্বামী ॥ অতঃ মম ইদানীং তদীয়ৈশ্বর্য্যে অসম্ভাবনা নিবৃত্তা ইতি আহ সর্ব্বং এতৎ ইতি। এতৎ ভবান্ এব পরব্রহ্ম ইত্যাদি সর্ব্বং অপি ঋতং—সত্যং মন্যে, যৎ মাং প্রতি ত্বং কথয়সি "ন মে বিদুঃ সুরগণাঃ" ইত্যাদি তৎ অপি সত্যং এব মন্যে ইতি আহ, ন হি ইতি। হে ভগবন্! তব ব্যক্তিং দেবাঃ ন বিদুঃ—অস্মদনুগ্রহার্থং ইয়ং অভিব্যক্তিঃ ইতি ন জানন্তিঃ দানবাঃ চ অস্মন্নিগ্রহার্থং ইতি ন বিদুঃ এব ইতি ॥ ১৪ ॥

ঋষিভিস্ত্বয়াচোক্তমুক্তং সর্ব্বং সত্যমেবেতি মম মনীষেত্যাহ সর্ব্বমিতি; মহর্ষিগণ ও তুমি যাহা আমাকে কীর্ত্তন করিয়াছ তাহা সমস্তই আমার নিকট সত্য বলিয়া অনুভূত হইতেছে।

কেশব=সর্ব্বজ্ঞত্বাত্ত্বং জানাসীতি কেশৌ ব্রহ্মরুদ্রৌ সর্ব্বেশাবপ্যনুকম্পত্বয়া বাত্যব-গচ্ছতীতি, ব্যুৎপত্তিমাশ্রিত্য নিরতিশয়ৈশ্বর্য্য প্রতিপাদকেন কেশব পদেন সূচিতং; সর্ব্বজ্ঞ যাঁহার সমস্ত পরিবিদিত, এবং যিনি কৃপার পাত্ররূপে "ক" (ব্রহ্মা) "ঈশ" (রুদ্রকে) মনে করেন। যৎ=তোমার বিভূতি সম্বন্ধে যাহা। মাং=আমাকে। বদসি=ভাষসে; বলিলে। এতৎসর্ব্বং=উক্তমৃষিভিশ্চত্বয়া চ; যাহা ঋষিগণ বলিয়াছেন ও তুমি বলিলে। ঋতং=(ঋত=সত্য যথার্থ, ঋতংব্রূয়াৎসত্যংচানৃতং) সত্যমেব, সত্য। মন্যে=অনুভবামি; মনে করিতেছি। হে ভগবন্! সমগ্রৈশ্বর্য্যাদিসম্পন্ন; সমগ্র বিভূতিসম্পন্ন। দেবাঃ=সুর-গণাঃ জ্ঞানাতিশয়শালিনোঽপি; অতিশয় জ্ঞানশালী দেবগণও। দানবাঃ—অস্মন্নিগ্রহার্থং; দানবগণকে নিগ্রহ জন্য যে সমস্ত ঐশ্বর্য্য প্রতিদিন প্রকাশিত হইতেছে সে দানবগণও। ব্যক্তিং=প্রকাশং, প্রভাবং; বিভূতি। ন বিদুঃ= ন জানন্তি; জানিতে পারে না।

ভগবান্ বাসুদেব তদীয় বিভূতিযোগ দ্বারা সাধকের হৃদয়ে সংপূজিত হইয়া থাকেন, এই সংস্কার বশতঃ অর্জ্জুন অষ্টাদশ শ্লোক পর্য্যন্ত এই বিষয়ে তাঁহার মনের ভাব প্রকাশ করি-লেন। মুনি, ঋষিগণ ও ভগবান্ নিজে তাঁহার বিভূতি সম্বন্ধে যাহা যাহা কীর্ত্তন করিয়াছেন তাহা সমস্তই তাঁহার সত্য বলিয়া প্রতীয়মান হইল। সৃষ্টির প্রারম্ভে ভগবান্ বলিয়াছিলেন;

"একোঽহং বহু স্যাম্ প্রজায়েয়েতি।"

আমি একা, কিন্তু সৃষ্টির জন্য বহু হইব। তজ্জন্যই এই অনন্তবিশ্ব সেই অনন্তদেব বাসুদেবের প্রপঞ্চ। ব্রহ্মবাদিগণ বলিয়াছেন;—

"সর্ব্বব্যাপিনমাত্মানং ক্ষীরে সর্পিরিবার্পিতম্।"

নবনীত, দুগ্ধে যেরূপ ব্যাপ্ত আছে তদ্রূপ বিশ্ব জগতে এই পরমাত্মা ব্যাপ্ত রহিয়াছেন। কিন্তু মায়া দ্বারা বিমোহিত জীবগণ তাঁহাকে দেখিতে পাইতেছে না। কর্দ্দমে মিশ্রিত জলবিন্দু যেরূপ দৃষ্টিগোচর হয় না তদ্রূপ মায়াবরণাবৃত পরমাত্মা সহজে প্রতীয়মান হয় না। তজ্জন্য অর্জ্জুন বলিলেন ভগবন্! ইন্দ্রাদি দেবগণ ও দানবগণ তোমার সমগ্র বিভূতি জানিতে পারে না। তোমার বিভূতি তুমিই নিজে বর্ণন করিতে সক্ষম। যে বিভূতি দ্বারা তুমি এই অনন্ত জগতে ব্যাপ্ত রহিয়াছ সেই অলৌকিক প্রভাব সকল আমার নিকট বিশেষরূপে

স্বয়মেবাত্মনাত্মানং, বেত্থ ত্বং পুরুষোত্তমঃ।
ভূতভাবন ভূতেশ, দেবদেব জগৎপতে ॥ ১৫ ॥

---

ভোঃ পুরুষোত্তম! ভূতভাবন! ভূতেশ! দেবদেব! জগৎপতে! ত্বং স্বয়ং আত্মানা এব আত্মানাং বেত্থ ॥ ১৫ ॥

হে পুরুষোত্তম! হে ভূতভাবন! হে ভূতেশ! হে দেবদেব! হে জগৎপতে! তুমি স্বয়ং আপনাকে অনুপদিষ্টভাবেই অবগত আছ ॥ ১৫ ॥

15. O Best of Beings! Progenitors of all! Master of all! God of gods! Ruler of the universe! Thou alone knowest Thyself by Thyself.

কীর্ত্তন কর। কোন্ কোন্ বস্তুতে তোমার বিভূতি সম্যক্ প্রকারে প্রস্ফুরিত হইয়াছে, এবং কোন্ কোন্ বিষয় চিন্তা করিলে তোমার অসাধারণ শক্তির পরিচয় পাইতে পারি সেই সকল বিষয় আমার নিকট বিস্তারিতরূপে ব্যাখ্যা কর। কারণ সংক্ষিপ্তভাবে যাহা বলিয়াছ তাহাতে আমার তৃপ্তি লাভ হইতেছে না ॥ ১৪ ॥

14. The word "all" in this verse refers to what was said by the sages of old and by Srikrishna Himself regarding His manifestations in this world. The gods who possess superior intelligence and the demons, who on account of their sins, feel the repressive powers of the Lord, even those beings who constantly feel His powers do not fully comprehend God's manifestations.

স্বামী ॥ কিং তর্হি স্বয়ং ইতি। স্বয়ং এব ত্বং আত্মানং বেত্থ—জানাসি, ন অন্যঃ; তৎ অপি আত্মনা—স্বেন এব বেত্থ ন সাধনান্তরেণ। অত্যাদরেণ বহুধা সম্বোধয়তি হে পুরুষোত্তম, পুরুষোত্তমত্বে হেতু গর্ভসম্বোধনানি হে ভূতভাবন—ভূতোৎপাদক, ভূতানাং ঈশঃ—নিয়ন্তঃ, দেবানাং—আদিত্যাদীনাং দেব—প্রকাশক, জগৎপতে—বিশ্বপালক ॥ ১৫ ॥

যতস্ত্বং দেবাদীনামাদি রতঃ স্বয়মিতি; যৎকালে তুমি দেবগণের আদি তৎকালে স্বয়ং অন্যের উপদেশ ব্যতিরেকেই।

পুরুষোত্তম=ত্বদপেক্ষয়া সর্ব্বেঽপি পুরুষা অপকৃষ্টা এব; যাঁহার নিকট অন্যান্য সকল পুরুষ নিকৃষ্ট অর্থাৎ যিনি সকল পুরুষ মধ্যে শ্রেষ্ঠ। পুরে যিনি শয়ন করেন তিনি পুরুষ অর্থাৎ জীবাত্মা, যিনি সমস্ত জীবাত্মা হইতে শ্রেষ্ঠ অর্থাৎ পরমাত্মা। ভূতভাবন=ভূতানি সর্ব্বাণি ভাবয়ত্যুৎপাদয়তীতি; ভূতোৎপাদক। ভূতেশ=সর্ব্বভূত নিয়ন্তঃ; সমস্ত

বক্তুমর্হস্যশেষেণ, দিব্যাহ্যাত্মবিভূতয়ঃ।
যাভির্বিভূতিভির্লোকানি, মাং স্ত্বং ব্যাপ্যতিষ্ঠসি ॥ ১৬ ॥

---

ত্বং যাভিঃ বিভূতিভিঃ ইমান্ লোকান্ ব্যাপ্য তিষ্ঠসি, (তাঃ) দিব্যাঃ আত্মবিভূতয়ঃ ( ত্বমেব ) হি অশেষেণ বক্তুং অর্হসি ॥ ১৬ ॥

তুমি যে সমস্ত বিভূতি দ্বারা এই লোক সমূহ ব্যাপিয়া রহিয়াছ সেই সকল দিব্য আত্মবিভূতি তুমিই বিশেষ করিয়া বর্ণন করিতে সক্ষম ॥ ১৬ ॥

16. All the emanations by which Thou stayest, pervading all these worlds, these extraordinary emanations thou alone art fit to describe fully.

---

ভূত জগতের নিয়ামক। দেবদেব=দেবানাং সর্ব্বারাধ্যানামপ্যারাধ্য ; পূজনীয় দেবগণেরও আরাধ্য। জগৎপতে=বিশ্বপালক। স্বয়মেব=অন্যোপদেশাদিমন্তরেণৈব ; অন্যের উপ-দেশ বা সাধন ব্যতীত অর্থাৎ নিজেই। আত্মনা=স্বেনৈব ; অন্যের সাহায্য ব্যতীত আপনাদ্বারা। আত্মানং=নিরুপাধিকং সোপাধিকং চ নিরুপাধিকং প্রত্যক্ত্বেনাবিষয়তা সোপাধিকং চ নিরতিশয় জ্ঞানৈশ্বর্য্যাদি শক্তিমত্ত্বেন ; আপনার বিষয়কে অর্থাৎ নির্গুণ ও সগুণ ব্রহ্মের জ্ঞানৈশ্বর্য্যাদি শক্তি সকলকে। বেত্থ=( বিদ=সি ) জানাসি ; তুমিই অবগত আছ ;

অর্জ্জুন বলিলেন ভগবানের সমগ্র বিভূতি ত্রিকালজ্ঞ অমর দেবতাগণও অবগত নহেন। ভগবান্ শ্রীকৃষ্ণ আদিদেব তজ্জন্য তাঁহার ঐশ্বর্য্যাদি তিনি নিজেই বর্ণন করিতে সক্ষম। অন্যের পক্ষে শ্রবণ মনন নিদিধ্যাসন দ্বারা জ্ঞানলাভ করিতে হয় কারণ ;

"অজ্ঞানেনাবৃতং জ্ঞানং তেন মুহ্যন্তি জন্তবঃ"

সাধারণতঃ অজ্ঞানদ্বারা জ্ঞানাবৃত রহিয়াছে, শ্রবণাদি দ্বারা উক্ত মায়াবরণ উন্মুক্ত করিতে হয়। কিন্তু ভগবান্ শ্রীকৃষ্ণ পূর্ণজ্ঞান। উপায়ান্তরাবলম্বন করিয়া তাঁহার জ্ঞান লাভ করিতে হয় না। অর্জ্জুনের হৃদয় ভক্তিদ্বারা পরিপ্লুত হওয়াতে তিনি প্রেমভাবে মহাদরে ভগবান্‌কে পুরুষোত্তমাদি সম্বোধন করিলেন ॥ ১৫ ॥

15. Knowledge in general cannot be acquired without study, memory and thought, because the soul when encased in body is full of ignorance and doubt and the above three processes are required to remove them. But in the case of Srikrishna no such processes are needed

কথং বিদ্যামহং যোগিং, ত্বাং সদা পরিচিন্তয়ন্।
কেষু কেষু চ ভাবেষু, চিন্ত্যোঽসি ভগবন্ময়া॥ ১৭ ॥

ভোঃ যোগিন্! অহং সদা পরিচিন্তয়ন্ ত্বাং কথং বিদ্যাং? ভোঃ ভগবন্! কেষু কেষু ভাবেষু চ ময়া (ত্বং) চিন্ত্যঃ অসিঃ? ॥ ১৭ ॥

হে যোগিন্! আমি সর্ব্বদা চিন্তা করিয়া তোমাকে কিরূপে জানিতে পারিব। হে ভগবন্! আমাকর্ত্তৃক তুমি কোন্ কোন্ বস্তুতে চিন্তনীয় হইবে॥ ১৭ ॥

17. O Glorious Being! how shall I know Thee by constant meditations? O Blessed Lord! in what objects wilt Thou be thought of by Me?

---

as He is the knowledge in perfection. This is the meaning of the phrase "knowest Thyself by Thyself" ie the Lord does not require any external help to understand God's glories. Purushattama=One that lives in Puri ie body is Parusha ie embodied soul. Purushattama is universal soul.

স্বামী॥ যস্মাৎ তব অভিব্যক্তিং ত্বং এব বেৎসি ন দেবাদয়ঃ তস্মাৎ বক্তুং ইতি। যাঃ আত্মনঃ—তব, দিব্যাঃ—অদ্ভুতা, বিভূতয়ঃ তাঃ সর্ব্বাঃ বক্তুং ত্বং এব অর্হসি—যোগ্যঃ অসি, যাভিঃ ইতি বিভূতিনাং বিশেষণং স্পষ্টার্থং॥ ১৬॥

যস্মাত্তবাভিব্যক্তিং ত্বমেব বেৎসি ন দেবাদয়স্তস্মাদ্বক্তুমিতিং; যেহেতু তোমার অভিব্যক্তি কেবল তুমিই অবগত আছ দেবতাগণও জানেন না তজ্জন্য তুমি তাহা আমাকে বল।

ইমান্=সর্ব্বান্; সমগ্র। দিব্যাঃ=অসাধারণাঃ। অশেষেণ=সম্যক্প্রকারেণ। বক্তুং অর্হসি=কীর্ত্তিতুংযোগ্যোঽর্হসি; কীর্ত্তন করিতে সমর্থ।

ভগবানের সত্তা সমস্ত জগতে অনুপ্রবিষ্ট রহিয়াছে তজ্জন্য বেদের মহাবাক্য "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" এই অনুস্যূত ভাব আমাদিগের ইন্দ্রিয়ের অগোচর। কিন্তু যে যে স্থানে ভগবৎ শক্তির পূর্ণ বিকাশ হইয়াছে তাহাই কেবল আমাদিগের ইন্দ্রিয়ের গোচর। যেমন একখণ্ড মেঘ বিদ্যুৎপূর্ণ হইলে উহা আমাদিগের নয়নগোচর হয় না, কিন্তু মেঘের কোন স্থানে সৌদামিনীর পূর্ণসমাবেশ জন্য বিদ্যুদগ্নির বিস্ফুরণ হইলে উহা নয়নাকৃষ্ট

ওয় তদ্রূপ ভগবৎ শক্তির পূর্ণ সমাবেশ যে যে স্থানে হইয়াছে তাহাই অর্জ্জুন জানিতে ইচ্ছা করিতেছেন ॥ ১৬ ॥

16. I have rendered the world দিব্যাঃ by extraordinary as explained by Ra'ma'nuj. The spirit of the Lord pervades all the universe, but this spirit cannot be perceived by our senses. But in some places where this spirit assumes an extraordinary development, it comes within the range of our senses. *Arjuna* wants to know these extraordinary developments. The word বিভূতয়ঃ is difficult to translate, it is thus rendered by—

Arnold—Perfections.

Telang—Emanations.

Besant—Self-sovereignty.

To My mind Telang's rendering is the best which I have adopted.

স্বামী ॥ কথনপ্রয়োজনং দর্শয়ন্ প্রার্থয়তে কথং ইতি দ্বাভ্যাং। হে যোগিন্! কথং—কৈঃ বিভূতি ভেদৈঃ, সদাপরিচিন্তয়ন্ অহং ত্বাং বিদ্যাং—জানীয়াম্, বিভূতি ভেদেন চিন্ত্যঃ অসি ত্বং কেষু কেষু পদার্থেষু ময়া চিন্তনীয়ঃ অসি ॥ ১৭ ॥

কিং প্রয়োজনং তৎ কথনস্য তদাহ দ্বাভ্যাং; বিভূতি জানিবার প্রয়োজন কি তাহা দুটী শ্লোকদ্বারা জিজ্ঞাসা করিতেছেন।

যোগিন্=নিরতিশয়ৈশ্বর্য্যাদিশালিন্। কথং=কেন প্রকারেণ। অহং সদা পরিচিন্তয়ন্ কথং ত্বাং বিদ্যাং=সততমনুসন্ধানেন বিশুদ্ধবুদ্ধির্ভূত্বা নিরুপাধিকং ত্বাং কথং বিজানীয়াম্; সতত অনুসন্ধান দ্বারা বিশুদ্ধবুদ্ধিভাবাপন্ন হইয়া নিরুপাধিক ভগবান্ বাসুদেবকে কিরূপে অবগত হওয়া যায়। কেষু কেষুভাবেষু=চেতনা চেতনাত্মকেষু বস্তুষু তদ্বিভূতি ভূতেষু; চেতন কি অচেতন বস্তুতে।

ভগবানের বিভূতি জানিবার জন্য অর্জ্জুন এত অধিক কৌতূহলী কি জন্য, তাহা এই শ্লোকে ও পর শ্লোকে জিজ্ঞাসিত হইল। সপ্তদশ শ্লোকে দ্বিবিধ প্রশ্ন হইল, ১ম সতত চিন্তা দ্বারা ভগবানকে কিরূপে লাভ করা যায়। ২য় কোন্ কোন্ বস্তুতে তিনি চিন্তনীয় হইবেন। অষ্টাদশ শ্লোকে তৃতীয় প্রশ্ন জিজ্ঞাসা করিলেন, সপ্তম ও নবম অধ্যায়ে যে সকল বিভূতি ও আত্মযোগের কথা বলিয়াছেন তাহা কি প্রকার? ॥ ১৭ ॥

17. The word "Yogin" is an interrogatory form of Yogi which here means one possessed of unlimited excellence and powers. In this verse two separate questions have been put viz (i) In what way shall I meditate on Thee. (ii) in what form of existence ie things animate or inanimate art Thou to be thought of by me.

বিস্তরেণাত্মনো যোগং, বিভূতিঞ্চ জনার্দ্দন।
ভূয়ঃ কথয় তৃপ্তির্হি, শৃণ্বতো নাস্তি মেঽমৃতম্‌ ॥ ১৮ ॥

ভোঃ জনার্দ্দন! আত্মনোযোগং বিভূতিঞ্চ বিস্তরেণ ভূয়ঃ (ত্বং) কথয়। হি অমৃতং শৃণ্বতঃ মে তৃপ্তিং নাস্তি ॥ ১৮ ॥

হে জনার্দ্দন! তদীয় আত্মযোগ ও বিভূতি সবিস্তারে পুনর্ব্বার আমার নিকট কীর্ত্তন কর। যেহেতু তোমার বচনামৃত শ্রবণ করিয়া আমার তৃপ্তি হইতেছে না ॥ ১৮ ॥

18. O Saviour! describe again in detail Thy union with the universe and Thy emanations, for having drunk the nectar of Thy words I feel no satiety.

---

স্বামী॥ তং এবং বহির্মুখে অপি চিত্তে তত্র তত্র বিভূতি ভেদেন ত্বচ্চিন্তা এব যথা-ভবেৎ তথা বিস্তরেণ কথয় ইতি আহ, বিস্তরেণ ইতি। আত্মনঃ—তব, যোগং—সর্ব্বজ্ঞত্ব সর্ব্বশক্তিমত্ত্বাদি লক্ষণং যোগৈশ্বর্য্যং বিভূতিং চ বিস্তরেণ পুনঃ কথয়, যতঃ তব বাক্যং অমৃত-রূপং শৃণ্বতঃ মম তৃপ্তিঃ অলং বুদ্ধিঃ ন অস্তি ॥ ১৮ ॥

প্রকৃত প্রশ্নমুপসংহরতি; প্রশ্নত্রয় এই স্থানে শেষ করিলেন।

জনার্দ্দন=সর্ব্বৈর্জনৈরভ্যুদয় নিঃশ্রেয়স প্রয়োজনং যাচ্য স ইতি; যাঁহাকে সকলে মুক্তির জন্য প্রার্থনা করে। আত্মযোগং=সর্ব্বজ্ঞত্ব সর্ব্বশক্তিমত্ত্বদিলক্ষণমৈশ্বর্য্যাতিশয়ং; সর্ব্বজ্ঞ সর্ব্বশক্তিমান্ ইত্যাদি লক্ষণযুক্ত ঐশ্বর্য্যযোগ। বিভূতিং=ধ্যানাবলম্বনং; তদীয় বিভূতি। বিস্তরেণ ভূয়ঃ কথয়=সংক্ষেপেণ সপ্তমে অষ্টমে নবমে চোক্তমপি পুনঃ কথয়; সপ্তম অষ্টম ও নবম অধ্যায়ে সংক্ষিপ্তভাবে বর্ণিত হইয়াছিল তজ্জন্য সবিস্তারে কীর্ত্তন করুন। হি=যস্মাৎ; যেহেতু। অমৃতং=ত্বন্মুখনিঃসৃতবাক্যামৃতং; ভগবানের মুখ হইতে নির্গত বাক্যরূপ অমৃত। শৃণ্বতঃ=শ্রবণেন পিবতঃ, সতৃষ্ণং আকর্ণয়তঃ; একাগ্রচিত্তে শ্রবণ করিয়া। তৃপ্তিঃ নাস্তি=পরিতোষমস্যনাস্তি; পরিতোষ হইতেছে না।

পাঠক আত্মযোগের গূঢ় তাৎপর্য্য বুঝিয়া লইবেন। ব্রহ্মেতে জীবের একত্ব জ্ঞান হইলে আত্মযোগ হইল। ভগবান্ আশ্চর্য্য কৌশলে তৃণ হইতে ব্রহ্মা পর্য্যন্ত আপনার বিভূতি বিস্তার করিয়া সেই অজ্ঞাননাশক আত্মযোগের সমাধান করিতেছেন। অজ্ঞান অথবা অবিদ্যা বিনষ্ট না হইলে মুক্তিলাভ হয় না। শিষ্য জিজ্ঞাসা করিলেন, "কদা অজ্ঞান নিবৃত্তিঃ?" গুরু উত্তর করিলেন, "ব্রহ্মাত্মকত্বজ্ঞানে জাতে সতি সর্ব্বাত্মনাঽবিদ্যা নিবৃত্তিঃ।" বহির্জগতে মানবের অবিদ্যা নাশ ও ব্রহ্মজ্ঞানোদ্দীপন জন্য ভগবান্ বিভূতিযোগ আরম্ভ করিলেন ॥ ১৮ ॥

শ্রীভগবানুবাচ।

হন্ত তে কথয়িষ্যামি, দিব্যাহ্যাত্ম বিভূতয়ঃ।
প্রাধান্যতঃ কুরুশ্রেষ্ঠ, নাস্ত্যন্তো বিস্তরস্য মে ॥ ১৯ ॥

---

শ্রীভগবান্ উবাচ।

হে কুরুশ্রেষ্ঠ! হন্ত তে দিব্যাঃ আত্মবিভূতয়ঃ প্রাধান্যতঃ কথয়িষ্যামি, হি বিস্তরস্য মে অন্তঃ নাস্তি ॥ ১৯ ॥

শ্রীভগবান্ কহিলেন।

হে কুরুশ্রেষ্ঠ! আমার যে অসাধারণ বিভূতি সকল, তন্মধ্যে প্রধান প্রধানগুলি তোমাকে বলিতেছি, যেহেতু আমি বিস্তৃত, আমার অন্ত নাই ॥ ১৯ ॥

THE LORD SAID.

19. O Best of the Kurus! I will describe to thee the chief of My glorious emanations, because they are all-pervading and hence endless.

---

18. Jana'rdana (জনার্দ্দন)=according to Shankar and Madhusudan one who regulates salvation. I have therefore rendered it by saviour. Arjuna in this verse uses the word ভূয়ঃ again, because the Lord briefly referred to his powers and manifestations in Books VII, VIII and IX. আত্মযোগ literally is the union of the Brahman with the Jiba, but here it means the union of the Lord's spirit with the world. As soon as this union is perceived the darkness of delusion (Ma'ya') disappears. The Lord now begins to describe His *Bibhooties.* He would so arrange them as to cover the whole range of the universe from the blade of grass to the Brahma'. Amritha is the nectar of immortality by drinking which Arjuna was to become immortal. In plain words it means the invaluable words of wisdom.

স্বামী॥ এবং প্রার্থিতঃ সন্ শ্রীভগবান্ উবাচ, হন্ত ইতি। হন্ত ইতি অনুকম্পা সম্বোধনে, দিব্যাঃ যাঃ মদ্বিভূতয়ঃ তাঃ প্রাধান্যেন তুভ্যং কথয়িষ্যামি যতঃ অবান্তরস্ত বিভূতি বিস্তরস্য মদীয়স্য অন্তঃ ন অস্তি অতঃ প্রধানভূতাঃ কতিচিৎ বর্ণয়িষ্যামি ॥ ১৯ ॥

অহমাত্মা গুড়াকেশ, সর্ব্বভূতাশয়স্থিতঃ।
অহমাদিশ্চ মধ্যঞ্চ, ভূতানামন্তএব চ ॥ ২০ ॥

ভোঃ গুড়াকেশ! অহং সর্ব্বভূতাশয়স্থিতঃ আত্মা, অহং ভূতানাং আদিঃ চ মধ্যং চ অন্তঃ এব চ ॥২০ ॥

হে গুড়াকেশ! আমি সর্ব্বভূতের অন্তরস্থ আত্মা, আমি ভূতগ্রামের আদি, মধ্য এবং অন্ত ॥ ২০ ॥

20. O Conqueror of sleep! I am the soul seated in the heart of all creatures, I am the beginning, the middle and the end of all beings.

---

অত্রোত্তরং হন্তেত্যনুমত্যাং যত্ত্বয়া প্রার্থিতং তৎ করিষ্যামি; অর্জ্জুনের প্রশ্নোত্তরে হন্ত শব্দে অনুমতি প্রদান করিয়া তাঁহার প্রার্থিত কার্য্য করিতে সম্মত হইলেন।

হন্ত=(অনুকম্পা প্রকাশক বাক্যারম্ভ) মাব্যাকুলোভূরিত্যর্জ্জুনং সমাশ্বাস্য তদেব কর্ত্তু-মারভতে; হন্ত শব্দ দ্বারা ভগবান্ অর্জ্জুনকে ব্যাকুল হইতে নিবারণ করিয়া আশ্বাস প্রদান করিলেন। দিব্যাঃ=দিবি ভবাঃ অথবা প্রসিদ্ধাঃ স্বর্গীয়াঃ; প্রসিদ্ধ স্বর্গীয়। আত্মবিভূতয়ঃ= মম অসাধারণ বিভূতয়ঃ; আমার অসাধারণ বিভূতি সকল। নাস্ত্যন্তো বিস্তরস্য= বর্ষশতেনাপি ন শক্যতে বক্তুম্; দীর্ঘকাল কীর্ত্তন করিলেও শেষ হয় না। প্রাধান্যতঃ= প্রাধান্যেন; তাহাদিগের মধ্যে প্রধানগুলি।

হন্ত শব্দ দ্বারা পরমকারুণিক ভগবান্ অর্জ্জুনকে আশ্বাস প্রদান করিয়া বলিলেন। "অর্জ্জুন! ব্যাকুলিত হইওনা তোমার প্রার্থনানুসারে আমার বিভূতি সকল কীর্ত্তন করি-তেছি। আমার অসংখ্য বিভূতি, দীর্ঘকাল কীর্ত্তন করিলেও শেষ হয় না; অতএব প্রধান প্রধানগুলি আমি বর্ণন করিতেছি" যিনি তৃণ হইতে ব্রহ্মাকে ধারণ করিয়া রহিয়াছেন, যিনি পরমাণু হইতেও সূক্ষ্মতর অথচ এই বিপুল সৃষ্টিতে পরিব্যাপ্ত হইয়া রহিয়াছেন, যাঁহাকে সর্ব্বক্ষণ দেখিতেছি ও যাঁহার সত্ত্বা অনুক্ষণ উপলব্ধি করিতেছি অথচ যিনি সর্ব্বেন্দ্রিয়ের অগোচর তিনি তাঁহার সেই বিভূতি বর্ণন করিবেন ॥ ১৯ ॥

19. Who can describe the powers and manifestations of God Almighty as they cover the universe from a blade of grass to the Brahma'. As His spirit is all-pervading and endless the Lord enumerates only a few of His emanations. আত্ম-বিভূতয় means the visible manifestations of the Lord's spirit in this world. The word Hantha (হন্ত) means do not be anxious.

আদিত্যানামহং বিষ্ণু, র্জ্যোতিষাং রবিরংশুমান্ ।
মরীচির্মরুতামস্মি, নক্ষত্রাণামহং শশী ॥ ২১ ॥

অহং আদিত্যানাং বিষ্ণুঃ, জ্যোতিষাং অংশুমান্ রবিঃ, মরুতাং মরীচিঃ, অহং নক্ষত্রাণাং শশী অস্মি ॥ ২১ ॥

আমি আদিত্যগণ মধ্যে বিষ্ণু, জ্যোতিষ্কগণ মধ্যে অংশুমালী সূর্য্য, আমি মরুৎগণ মধ্যে মরীচি এবং নক্ষত্রগণ মধ্যে আমি চন্দ্রমা ॥ ২১ ॥

21. Of the Adityas I am Vishnu, of the shining bodies the radient sun, amongst the winds I am Marichi and I am the moon amongst the stars.

---

স্বামী ॥ তত্র প্রথমং ঐশ্বরং রূপং কথয়তি অহং ইতি। হে গুড়াকেশ! সর্ব্বেষাং ভূতানাং আশয়েষু—অন্তঃকরণেষু, সর্ব্বজ্ঞত্বাদিগুণৈঃ নিয়ন্তৃত্বেন অবস্থিতঃ পরমাত্মা অহং, আদিঃ—জন্ম, মধ্যং—স্থিতিঃ, অন্তঃ—সংহারঃ. সর্ব্বভূতানাং জন্মাদি হেতুঃ চ অহং এব ইত্যর্থঃ ॥ ২০ ॥

তত্র প্রথমং তাবন্মুখ্যং চিন্তনীয়ং শৃণু; বিভূতিগণ মধ্যে সর্ব্ব প্রথমে মুখ্য চিন্তনীয় বিষয় শ্রবণ কর।

গুড়াকেশ=গুড়াকা=নিদ্রা তস্য ঈশঃ; জিত নিদ্র। সর্ব্বভূতাশয়স্থিতঃ=সর্ব্বেষাং ভূতানাং হৃদ্দেশ অন্তর্যামিরূপেণাবস্থিতঃ; সমগ্র স্থাবর জঙ্গম পদার্থের হৃদয়ে অন্তর্যামি-রূপে অবস্থিত। আত্মা=প্রত্যগাত্মা; জীবাত্মার সমষ্টিভূত পরমাত্মা। অহং ভূতানাং আদিঃ মধ্যং চ অন্ত এব চ=অহং সর্ব্বপ্রাণিনামুৎপত্তিস্থিতিপ্রলয়কারণং; আমি প্রাণি-গণের উৎপত্তি স্থিতি ও নাশকারক।

বিভূতি বর্ণনারম্ভে ভগবান্ বলিলেন যে আমি সমস্ত জীবাত্মার সমষ্টিভূত প্রত্যগাত্মা, আমার শক্তিবলে তাহাদিগের জন্ম স্থিতি ও লয় হইতেছে। এই সত্য জ্ঞান অবিদ্যা বিনা-শের প্রধান কারণ, এই আত্মা অজ ও অমর এবং নির্গুণ, প্রকৃতি সংযোগে গুণবন্ত হইতেছেন ॥ ২০ ॥

20. Arjuna is said to have mastered sleep, hence he is called *Gurdakesha.* Shankar says it may mean one who has thick hair on his head. At the outset it must be known that human soul is the same in essence as the Supreme soul, the latter being the sum total of the former All beings have come from the Supreme soul, in it they live, and to it they

finally disappear. A drop of water mixed with clay, may be likened to the human soul. When it succeeds by renunciation to leave the clay and to resume its primeval purity, it mixes itself up with the vast ocean of pure water which may be likened to the Supreme-soul or Srikrishna. This state is called Nirbana, the individuality of the soul is not lost as the drop is not lost in the ocean.

স্বামী॥ ইদানীং বিভূতীঃ কথয়তি, আদিত্যানাং ইতি যাবৎসমাপ্তি। আদিত্যানাং চ—দ্বাদশাদিত্যানাং মধ্যে বিষ্ণুনামা অহং। জ্যোতিষাং—প্রকাশকানাং মধ্যে অংশুমান্ বিশ্বব্যাপী রশ্মিযুক্তঃ রবিঃ সূর্য্যঃ অহং। মরুতাং—বায়ুনাং মধ্যে মরীচিনাং অহং অস্মি, যদ্বা সপ্ত মরুৎগণাঃ দেববিশেষাঃ তেষাং মধ্যে। নক্ষত্রাণাং মধ্যে চন্দ্রঃ অহং। অত্র চ আদিত্যানাং অহং বিষ্ণুঃ ইত্যাদিষু প্রায়শঃ নির্দ্ধারণে ষষ্ঠী, কচিৎ চ ভূতানাং অস্মি চেতনা ইত্যাদিষু সম্বন্ধে ষষ্ঠী তৎ চ তত্র এব দর্শয়িষ্যামঃ, বিষ্ণুঃ ইত্যাদিষু অবতারঃ অপি প্রভাবাতিশয় মাত্র বিবক্ষয়া বিভূতিত্বেন নির্দ্দিশ্যতে, অতঃ পরং চ অধ্যায়স্য স্পষ্টার্থত্বে অপি কচিৎ কিঞ্চিৎ ব্যাখ্যাস্যামঃ॥ ২১॥

ইদানীং বিভূতীঃ কথয়তি আদিত্যানামিতি; এইক্ষণ ভগবানের বিভূতির বিষয় কীর্ত্তন করিতেছেন আদিত্যানাং ইত্যাদি শ্লোক দ্বারা।

আদিত্যানাং=ধাতামিত্রোঽর্য্যমারুদ্রো, বরুণ সূর্য্য এব চ।
ভর্গো বিবস্বান্ পূষাচ, সবিতা দশমঃ স্মৃতঃ॥
একাদশ স্তথা ত্বষ্টা, বিষ্ণুর্দ্বাদশ উচ্যতে॥

ইত্যুক্ত দ্বাদশাদিত্যানাং; কশ্যপের ঔরসে দিতির গর্ভে জাত ধাতা প্রভৃতি দ্বাদশাদিত্যের। জ্যোতিষাং=জগতি প্রকাশকানাং; জ্যোতি দ্বারা যাঁহারা জগৎকে প্রকাশ করেন। অংশুমান্=রশ্মিমান্; মরীচিমালী। মরুতাং=বায়ুনাং; সপ্তমরুৎগণ মধ্যে। নক্ষত্রাণাং=অশ্বিন্যাদি সপ্তবিংশতি তারাগণানাং মধ্যে; অশ্বিনী প্রভৃতি সাতাইশ নক্ষত্রের মধ্যে।

সমস্ত আদিত্যগণ ভগবানের সত্বা প্রকাশক, তন্মধ্যে যে আদিত্য হইতে ভগবানের জগৎপালন শক্তির পূর্ণ বিকাশ হইয়াছে সেই আদিত্য অর্থাৎ বিষ্ণু ভগবানের বিভূতি প্রকাশক বলিয়া তিনি বলিলেন আদিত্যগণ মধ্যে আমি বিষ্ণু। এইরূপে অধ্যায় সমাপ্তি পর্য্যন্ত ভগবান্ তাঁহার আত্ম-বিভূতির পরিচয় প্রদর্শন করিলেন॥ ২১॥

21. The Adityas represent the nursing power of God. They are eleven in number; of these the power of supporting the universe is fully manifested in Vishnu, of all the bodies which give light, God's effulgence is fully developed in that great orb of light—the sun. There are seven

বেদানাং সামবেদোঽস্মি, দেবানামস্মিবাসবঃ।
ইন্দ্রিয়ানাং মনশ্চাস্মি, ভূতানামস্মিচেতনা ॥ ২২

( অহং ) বেদানাং সামবেদঃ অস্মি, দেবানাং বাসবঃ অস্মি, ইন্দ্রিয়াণাং মনঃ অস্মি, ভূতানাং চ চেতনা অস্মি ॥ ২২ ॥

আমি বেদ সকলের মধ্যে সামবেদ, দেবগণ মধ্যে ইন্দ্র, ইন্দ্রিয়গণ মধ্যে মন, এবং ভূতগণ মধ্যে চেতনা ॥ ২২ ॥

22. Of the Vedas I am the Shamveda, of the gods I am Ba'shaba, I am mind amongst the senses and I am consciousness amongst the living creatures.

Maruths ie gods of winds, of these "Marichi" is the most powerful as he causes storms, cyclones, and tornadoes, of all the asterisms, God's power is fully developed in the glorious moon.

স্বামী ॥ বেদানাং ইতি। বাসবঃ—ইন্দ্রঃ, ভূতানাং সম্বন্ধিনী চেতনা—জ্ঞান শক্তিঃ, অহং অস্মি ॥ ২২ ॥

বেদানাং সামবেদোঽস্মি=চতুর্ণাং বেদানাং মধ্যে গীতমাধুর্য্যেণাতিরমণীয়ঃ সামবেদোঽহমস্মি; ঋক্ সাম যজুঃ ও অথর্ব্ব চারি বেদের মধ্যে স্বর মাধুর্য্য জন্য শ্রেষ্ঠ সামবেদই আমি। বাসবঃ=সর্ব্বদেবাধিপতিঃ ইন্দ্রঃ; সকল দেবের অধিপতি ইন্দ্র। ইন্দ্রিয়াণাং=একাদশানাং চক্ষুরাদীনাং; চক্ষুঃ প্রভৃতি একাদশ ইন্দ্রিয়গণ মধ্যে। মনঃ=ইন্দ্রিয়ানাং যত্নৎকৃষ্টং সঙ্কল্প বিকল্পাত্মকং মনঃ; ইন্দ্রিয়গণ মধ্যে সর্ব্বোৎকৃষ্ট মন শক্তি যদ্দ্বারা মানবগণ অন্যান্য ইন্দ্রিয়গণকে নিজ নিজ কার্য্যে নিযুক্ত অথবা বিযুক্ত করিতেছেন। ভূতানাং=সর্ব্বপ্রাণি সম্বন্ধিনাং; সমস্ত প্রাণিসম্বন্ধীয় ভূতজগতের মধ্যে। চেতনা=কার্য্যকারণ সংঘাতেঽভিব্যক্তা বুদ্ধের্বৃত্তিঃ; কার্য্যকারণ সাংঘাত প্রকাশক জ্ঞান শক্তি, অর্থাৎ যদ্দ্বারা কার্য্য ও কারণের ক্রিয়া অববোধ করা যায়।

প্রাচীন হিন্দু সময়ে যে সকল মন্ত্র যজ্ঞ কালে নানাবিধ মনোরম রাগরাগিনী দ্বারা গীত হইত তাহার সমষ্টিকে সামবেদ বলে। ঋক্‌বেদে ইন্দ্রকে সমস্ত দেবাধিপতি বলিয়া কীর্ত্তিত হইয়াছে। ঋক্‌বেদের ২য় মণ্ডলের দ্বাদশ স্ক্তের প্রথম ঋক্ নিম্নে উদ্ধৃত করিলাম।

যো জাত এব প্রথমো মনস্বান্, দেবোদেবান্ ক্রতুনা পর্য্যভূষৎ।
যস্য শুষ্মাদ্রোদসী অভ্যসেতাং, নৃম্ণস্য মহ্না স জনাস ইংদ্রঃ ॥

রুদ্রাণাং শঙ্করশ্চাস্মি, বিত্তেশো যক্ষরক্ষসাম্।
বসূনাং পাবকশ্চাস্মি, মেরুঃ শিখরিণামহম্ ॥ ২৩ ॥

অহং রুদ্রাণাং শঙ্কর অস্মি, চ যক্ষরক্ষসাং বিত্তেশঃ, বসূনাং পাবকঃ, চ শিখরিণাং মেরুঃ অস্মি ॥ ২৩ ॥

আমি রুদ্রগণ মধ্যে শঙ্কর, যক্ষ ও রক্ষগণ মধ্যে কুবের, বসুগণ মধ্যে অগ্নি, এবং পর্ব্বতগণ মধ্যে সুমেরু ॥ ২৩ ॥

23. I am Shankara of the Roodras, the Lord of wealth amongst the Yakhas and Rakhas, amongst the Vashus I am fire and Meru am I amongst the mountains.

হে মনুষ্যগণ! যিনি দ্যোতমান, যিনি জন্মগ্রহণ মাত্রই দেবগণের প্রধান ও মনুষ্যগণের অগ্রগণ্য হইয়া বীর কর্ম্ম দ্বারা সমস্ত দেবগণকে ভূষিত করিয়াছিলেন, যাঁহার শরীর-বলে স্বর্গ ও পৃথিবী ভীত হইয়াছিল, যিনি মহতী সেনার নায়ক তিনিই ইন্দ্র। সমস্ত ইন্দ্রিয়গণের নেতা মন এবং প্রাণিগণ মধ্যে চেতনা ও জ্ঞানশক্তি ভগবানের পূর্ণবিভূতি প্রকাশক ॥ ২২ ॥

22. Shamveda is considered the best of all the four Vedas, as the hymns in it, which have been extracted from the Rigveda, were used to be sung with music on the occasion of Vedic rituals and sacrifices. Indra or Bashaba is the king of gods. The Rigveda abounds in his praises. In living beings the chief faculty is mind or intelligence or consciousness.

স্বামী। রুদ্রানাং ইতি। রক্ষসাং অপি ক্রূরত্বাদি সাম্যাৎ যক্ষৈঃ সহ একীকৃত্য নির্দ্দেশঃ, তেষাং মধ্যে বিত্তেশঃ—কুবেরঃ অস্মি, পাবকঃ—অগ্নিঃ, শিখরিণাং—শিখরবতাং উচ্ছ্রিতানাং মধ্যে মেরুঃ ॥ ২৩ ॥

রুদ্রাণাং=একাদশানাং, যথা অজ, একপাদ, অহিব্রধ্ন, বিরূপাক্ষ, সুরেশ্বর, জয়ন্ত, বহুরূপ, ত্র্যম্বক, অপরাজিত, বৈবস্বত, এবং সাবিত্র, একাদশ রুদ্রগণের। বিত্তেশঃ=(বিত্ত×ঈশঃ) ধনাধীশঃ; কুবের। বসূনাং=বসূনামষ্টানাং; অষ্ট বসুগণ মধ্যে, গঙ্গা হইতে উৎপন্ন গণদেবতাদি বিশেষ, যথা ধর, ধ্রুব, সোম, বিষ্ণু, অনিল, অনল, প্রত্যূষ, এবং প্রভাষ। পাবকঃ=(পূ(পবিত্র করা)+ণক) অগ্নিঃ; জগৎকে পবিত্র করিতেছেন তজ্জন্য তাঁহাকে পাবক বলে। শিখরিণাং=শিখরবতাং অত্যুচ্ছ্রিতানাং; উচ্চ পর্ব্বত মধ্যে, পৃথিবীর মধ্যস্থিত পর্ব্বত বিশেষ।

পুরোধসাঞ্চ মুখ্যং মাং, বিদ্ধি পার্থ বৃহস্পতিম্।
সেনানীনামহং স্কন্দঃ, সরসামস্মি সাগরঃ ॥ ২৪ ॥

ভোঃ পার্থ! মাং পুরোধসাং মুখ্যং বৃহস্পতিং বিদ্ধি, চ অহং সেনানীনাং স্কন্দঃ, সরসাং সাগরঃ চ অস্মি ॥ ২৪ ॥

হে পার্থ! প্রধান পুরোহিতগণ মধ্যে আমাকে বৃহস্পতি বলিয়া জানিবে, সেনাপতিগণ মধ্যে আমি স্কন্দ, এবং জলাশয়গণ মধ্যে আমি সাগর ॥ ২৪ ॥

**24.** O Partha! of the chief priests of gods know Me to be Brihashpathi, I am Skandha amongst the generals and ocean amongst the reservoirs of waters.

একাদশ রুদ্রমধ্যে মহাদেব যিনি মহা যোগী ও অনন্তকাল নির্ব্বাণ সুখ ভোগ করিতেছেন তিনিই ভগবানের পূর্ণবিকাশ। যক্ষ ও রক্ষোগণ মধ্যে ধনাদীশ কুবের, ও বসুগণ মধ্যে পরমপবিত্র অগ্নি ভগবানের বিভূতি প্রকাশক। অনন্ত রত্ন ও স্বর্ণের আকর স্থান ও সিদ্ধ যোগিগণের আবাস ভূমি বলিয়া সুমেরু পর্ব্বত তাঁহার বিভূতি ॥ ২৩ ॥

**23.** There are eleven Roodras of whom the most prominent is the Shankara or Mahadeba who represents the destructive power of God. Kuber is the Lord of wealth and he reigns over Jakhas and Rakhas. There are eight Bashus of whom the most prominent is Fire which represents the perfect development of the spirit of God. Meru is an imaginary towering peak in the northern pole. It is called Shumeru as it is considered to be the abode of gods and good spirits. In the southern pole the Meru is called Kumeru as it is considered to be the abode of demons and bad spirits. Of all the towering peaks the Shumeru is considered to be the most sacred.

স্বামী॥ পুরোধসাং ইতি। পুরোধসাং মধ্যে দেব পুরোহিতত্বাৎ মুখ্যং বৃহস্পতিং মাং বিদ্ধি। সেনানীনাং—সেনাপতীনাং মধ্যে দেবসেনাপতিঃ স্কন্দঃ অহং অস্মি, সরসাং—স্থির জলাশয়ানাং মধ্যে সমুদ্রঃ অস্মি ॥ ২৪ ॥

মুখ্যং=প্রধানং। পুরোধসাং=পুরোহিতানাং; রাজপুরোহিতগণ মধ্যে। বিদ্ধি=জানীহি; জানিবে। সেনানীনাং (আর্ষ প্রয়োগ)=সেনান্যাং, সেনাপতীনাং; সেনা-

মহর্ষীণাং ভৃগুরহং, গিরামস্ম্যেকমক্ষরম্।
যজ্ঞানাংজপযজ্ঞোঽস্মি, স্থাবরাণাং হিমালয়ঃ॥ ২৫॥

অহং মহর্ষীণাং ভৃগুঃ, গিরাং একং অক্ষরং অস্মি, যজ্ঞানাং জপযজ্ঞঃ, স্থাবরাণাং হিমালয়ঃ অস্মি॥ ২৫॥

মহর্ষিগণ মধ্যে আমি ভৃগু, বাক্য মধ্যে একাক্ষর ওঁকার, যজ্ঞ মধ্যে জপযজ্ঞ এবং স্থাবরগণ মধ্যে আমি হিমালয়॥ ২৫॥

25. Amongst the great sages I am Bhrigu, of words I am the mono-syllable, of worships I am the prayer by meditation and of immovables I am the Hyma'laya'.

পতিগণ মধ্যে। স্কন্দঃ=দেবসেনাপতিঃ কার্ত্তিকেয়ঃ। সরসাং=দেবখাত জলাশয়ানাং। সাগরঃ=সগর পুত্রৈঃ খাতো জলাশয়ঃ।

দেব গুরু বৃহস্পতি একজন ধর্ম্মশাস্ত্র প্রযোজক ছিলেন; তাঁহার অন্যবিধ নাম সুরাচার্য্য। মহাসমুদ্রে ভগবানের সত্তার পূর্ণবিকাশ হইয়াছে। নিম্নে অনন্ত অতলস্পর্শী মহাসাগর ও উর্দ্ধে অনন্ত মহাকাশ ব্যতীত পার্থিব কোন বস্তু দ্বারা ভগবানের অনন্তরূপের উপমা দেওয়া যাইতে পারে না॥ ২৪॥

24. Brihashpathi is considered to be the high-priest of gods, and Shkanda or Kartikeya their commander-in-chief. The ocean on account of its depth and expanse is considered fit to represent the immensity of God.

স্বামী॥ মহর্ষীণাং ইতি। গিরাং—বাচাং পদাত্মিকানাং মধ্যে একং অক্ষরং ওঁকারাখ্যং পদং অস্মি॥ ২৫॥

ভৃগুঃ=মরীচ্যাদীনাং সপ্তানাং মহর্ষীণাং মধ্যে ভৃগুঃ অতিতেজস্বিত্বাৎ; অতি তেজস্বী ভৃগু। গিরাং=পদলক্ষণানাং বাচাং; অর্থবাচক পদ মধ্যে। একমক্ষরং=পদং ওঁকারঃ; শব্দব্রহ্ম ওঁকার। জপযজ্ঞঃ=হিংসাদিদোষশূন্যত্বেনাত্যন্তশোধকং; হিংসাদিদোষপরিশূন্য জপরূপ যজ্ঞ। স্থাবরাণাং=স্থিতিমতাং; পর্ব্বতগণ মধ্যে।

শুক্রাচার্য্য ভৃগুমুনি অত্যন্ত তেজস্বী ধর্ম্মপরায়ণ মুনি ছিলেন, তিনি ভগবানের বক্ষঃস্থলে পদাঘাত করেন, তাহাতে শ্রীকৃষ্ণের প্রশস্ত বক্ষে কৌস্তভমণির নিম্নভাগে ভৃগুপদচিহ্ন শোভা পাইত। মহর্ষিগণ মধ্যে সর্ব্বপ্রধান ভৃগুমুনিতে ভগবানের বিভূতির পূর্ণবিকাশ হইয়াছিল। সমস্ত অর্থবাচক শব্দের মধ্যে তুরীয় ব্রহ্মবাচক ওঁকার সর্ব্বশ্রেষ্ঠ এবং তাহাতে ভগবানের

অশ্বত্থঃ সর্ব্ববৃক্ষাণাং, দেবর্ষীণাঞ্চ নারদঃ।
গন্ধর্ব্বাণাং চিত্ররথঃ, সিদ্ধানাং কপিলোমুনিঃ ॥ ২৬ ॥

( অহং ) সর্ব্ববৃক্ষাণাং অশ্বত্থঃ, চ দেবর্ষীণাং নারদঃ, গন্ধর্ব্বাণাং চিত্ররথঃ, সিদ্ধানাং কপিলঃ মুনিঃ ( অস্মি ) ॥ ২৬ ॥

সকল বৃক্ষগণ মধ্যে আমি অশ্বত্থ, দেবর্ষিগণ মধ্যে নারদ, গন্ধর্ব্বগণ মধ্যে চিত্ররথ, এবং সিদ্ধগণ মধ্যে আমি কপিল মুনি ॥ ২৬ ॥

**26.** I am Ashvatha of all trees, of sages divine I am Na´rada, I am Chitharatha of Gandharbas and amongst perfected saints I am Muni Kapila.

---

বিভূতি সন্নিবিষ্ট রহিয়াছে। প্রায়শঃ সমস্ত জাগযজ্ঞাদিতেই হিংসাদি লক্ষণ প্রকাশিত হয়। কিন্তু ভগবানের নামকীর্ত্তনরূপ জপযজ্ঞে কোন প্রকার দোষ নাই তজ্জন্য ভগবানের বিভূতি প্রকাশক। ইত্যগ্রে বলিয়াছেন অত্যুচ্চ শৃঙ্গ মধ্যে সুমেরুতে ভগবানের বিভূতি প্রকাশ পাইয়াছে। এইরূপ বলিলেন পর্ব্বতগণ মধ্যে বৃহত্তম হিমালয়ে ভগবানের সত্তার পূর্ণবিকাশ হইয়াছে। সুমেরু হিমালয়ের একটী অত্যুচ্চ চূড়াবিশেষ, সুমেরুদ্বারা উচ্চতার বিভূতি ও হিমালয়দ্বারা বিস্তারের বিভূতি প্রদর্শিত হইল ॥ ২৫ ॥

**25.** Bhrigu was the chief of the seven sages of old vide verse six. He struck his right foot on the breast of our Saviour and caused a foot print on His breast which remained visible all the days of his mortal existence in this world. This foot-print adorned His spacious chest below the diamond *Kaustaba* which sparkled like the moon on a sky of clouds. The monosyllable is the Om. *Jap* is silent prayer in which our Saviour's name Hari is mentally repeated while the devotee fixes his rapt attention to the Lord's lotus feet. In verse 23 Meru was considered to be the highest-peak. In this verse Hyma´laya´ is considered to be the greatest range of mountains for its extensive proportions as it stretches from the Indus to the Bay of Bengal.

স্বামী ॥ অশ্বত্থঃ ইতি। দেবাঃ এব সন্তঃ যে মন্ত্র দর্শনেন ঋষিত্বং প্রাপ্তাঃ তেষাং মধ্যে নারদঃ অস্মি, সিদ্ধানাং—উৎপত্তিতঃ এব অধিগত পরমার্থতত্ত্বানাং, মধ্যে কপিলাখ্যঃ মুনিঃ অস্মি ॥ ২৬ ॥

উচ্চৈঃশ্রবসমশ্বানাং, বিদ্ধিমামমৃতোদ্ভবম্।
ঐরাবতং গজেন্দ্রাণাং, নরাণাঞ্চনরাধিপম্ ॥ ২৭ ॥

মাং অশ্বানাং অমৃতোদ্ভবং উচ্চৈঃ শ্রবসং, গজেন্দ্রাণাং (অমৃতোদ্ভবং) ঐরাবতং, নরাণাং নরাধিপং চ বিদ্ধি ॥ ২৭ ॥

আমাকে অশ্বগণ মধ্যে এবং গজশ্রেষ্ঠগণ মধ্যে অমৃতোদ্ভব উচ্চৈঃশ্রবা ও ঐরাবত এবং নরগণ মধ্যে নরাধিপ বলিয়া জানিবে ॥ ২৭ ॥

27. Of horses know Me as Uchaisrava´ and of lordly elephants Aira´batha born of nectar, and amongst men the monarch.

---

বৃক্ষাণাং=বনস্পতীনাং ; পুষ্প ব্যতিরেকে ফলজনক বৃক্ষগণ মধ্যে। দেবর্ষীণাং=দেবা এব সপ্তঋষিত্বং প্রাপ্তাঃ মন্ত্রদর্শিত্বাদেতেদেবর্ষয়ঃ তেষাং ; যাঁহারা দেবতা অথচ মন্ত্রশক্তি প্রদর্শনজন্য সপ্তবিধ ঋষির মধ্যে দেবর্ষির মহিমা লাভ করিয়াছেন তাঁহাদিগের মধ্যে। সপ্ত প্রকার ঋষি যথা,—

সপ্ত ব্রহ্মর্ষি দেবর্ষি, মহর্ষি পরমর্ষয়ঃ।
কাণ্ডর্ষিশ্চ শ্রুতর্ষিশ্চ, রাজর্ষিশ্চ ক্রমাবরাঃ ॥

বশিষ্ঠ প্রভৃতি ব্রহ্মর্ষি, কণ্ব প্রভৃতি দেবর্ষি, বেদব্যাসাদি মহর্ষি, ভেল প্রভৃতি পরমর্ষি, জৈমিনি প্রভৃতি কাণ্ডর্ষি, শুশ্রুতাদি শ্রুতর্ষি, ঋতুপর্ণ প্রভৃতি রাজর্ষি। মন্বন্তরভেদে ইহাদিগের পরিবর্ত্তনও ঘটে। দেবর্ষিগণ মধ্যে পরমবৈষ্ণব নারদ প্রধান। এবং তাঁহাতেই ভগবানের বিষ্ণুশক্তির পূর্ণসমাবেশ হইয়াছে। নারদ=নারং মন্ত্রণাং দদাতি ; যিনি উত্তম মন্ত্রণা দেন। গন্ধর্ব্বাণাং=গানধর্ম্মাণাং দেবগায়কানাং ; ব্রহ্মার কান্তি হইতে সমুদ্ভব দেবযোনিবিশেষের। সিদ্ধানাং=জন্মনৈব ধর্ম্মজ্ঞান বৈরাগ্যৈশ্বর্য্যাতিশয়প্রাপ্তানাং ; জন্মাবধি ধর্ম্মজ্ঞান বৈরাগ্য ও অত্যন্ত ঐশ্বর্য্যাদি লব্ধ ব্যক্তিগণের মধ্যে। কপিলঃ মুনিঃ=সাংখ্যদর্শন প্রণেতা প্রজাপতিঃ ; কর্দ্দম মুনির ঔরসে দেবহুতির গর্ভে ইঁহার জন্ম হয়। ভাগবতের মতে ইনি বিষ্ণুর পঞ্চম অবতার। ভাগবত ৩য় স্কন্দ ২৪ অধ্যায় ৬ষ্ঠ শ্লোক।

"অনন্তর কাষ্ঠে যেরূপ অগ্নি উৎপন্ন হয় ভগবান্ মধুসূদন সেইরূপ কর্দ্দমের বীর্য্যাশ্রয় করিয়া দেবহুতির গর্ভে জন্ম লইলেন" ॥ ২৬ ॥

26. Ashvatha is the biggest and most shady of all trees in the world. Na´rada=(*Na´r* means good counsels and *da´* means giver) one who gives good counsels and sings the glories of our Saviour in his harp. Gan-

আয়ুধানামহং বজ্রং, ধেনূনামস্মি কামধুক্‌।
প্রজনশ্চাস্মি কন্দর্পঃ, সর্পাণামস্মি বাসুকিঃ ॥ ২৮ ॥

অহং আয়ুধানাং বজ্রং, ধেনূনাং কামধুক্‌ অস্মি, প্রজনঃ কন্দর্পঃ চ অস্মি, সর্পাণাং বাসুকিঃ অস্মি ॥ ২৮ ॥

আমি অস্ত্রগণ মধ্যে বজ্র, গাভিগণ মধ্যে কামধেনু, আমি উৎপত্তির হেতু কন্দর্প, এবং সর্পগণ মধ্যে আমি বাসুকি ॥ ২৮ ॥

28. Of weapons I am the thunderbolt, of cows I am Kamadhenu, amongst the sources of procreation I am Kandrapa and of snakes I am Vasaki.

dharba=A sect of inferior gods whose occupation is to sing songs in heaven. Chitharatha is their king. Kapila is the great saint the author of the Shankhya philosophy. He is the propounder of the Purusha-Prakrithi theory which forms the back-bone of Githa.

স্বামী॥ উচ্চৈঃ শ্রবসং ইতি। অমৃতার্থং ক্ষীরোদাব্ধিমথনাৎ উদ্ভূতং উচ্চৈঃ শ্রবসং নাম অশ্বং মৎবিভূতিং বিদ্ধি। অমৃতোদ্ভবং ইতি এতৎ ঐরাবতে অপি সংবধ্যতে, নরাধিপং—রাজানং মাং বিদ্ধি ॥ ২৭ ॥

উচ্চৈঃ শ্রবসঃ=( উচ্চৈঃ×শ্রবস, উচ্চ কর্ণ যুক্ত ) সমুদ্রজাত শ্বেতবর্ণ ইন্দ্রাশ্ব। ঐরাবতং=(ইরাবতঃ অপত্যং, ইরাবত=সমুদ্র) ক্ষীরোদমন্থনোদ্ভব ইন্দ্রহস্তী। অমৃতোদ্ভবং= অমৃত নিমিত্ত মন্থনোদ্ভবং; অমৃত জন্য মন্থন সমুৎপন্ন। নরাণাং=মনুষ্যানাং; নরগণ মধ্যে। নরাধিপং=রাজানং। বিদ্ধি=জানীহি; জানিবে।

যৎকালে দেবগণ অমৃত লাভ জন্য ক্ষীরোদসাগর মন্থন করেন, তৎকালে সর্ব্বলক্ষণসম্পন্ন উচ্চৈঃশ্রবা নামে শ্বেতাশ্ব ও ঐরাবত নামক হস্তী উত্থিত হয়। উচ্চৈঃশ্রবা ও ঐরাবতে ভগবানের বিভূতির পূর্ণবিকাশ পাইয়াছিল। পাপের বিনাশ ও ধর্ম্মের প্রচার রাজাগণ করিয়া থাকেন তজ্জন্য নৃপতিগণও ঈশ্বরের মহিমা প্রকাশক ॥ ২৭ ॥

27 Born of nectar=when the gods churned the ocean of milk for the nectar of immortality, there arose a noble horse and a lordly elephant called *Uchaisrava* and *Airabatha* respectively which fell to the share of Indra the King of gods. The horses and elephants being very intelligent and useful animals, they display the power and spirit of God. So does

অনন্তশ্চাস্মি নাগানাং, বরুণো যাদসামহম্।
পিতৃণামর্য্যমাচাস্মি, যমঃ সংযমতামহম্ ॥ ২৯ ॥

অহং নাগানাং অনন্তঃ, যাদসাং চ বরুণঃ অস্মি, অহং পিতৃণাং অর্য্যমা, সংযমতাং যমঃ চ অস্মি ॥ ২৯ ॥

আমি নাগগণের মধ্যে অনন্ত, জলচরগণ মধ্যে আমি বরুণ, পিতৃগণ মধ্যে আমি অর্য্যমা, এবং নিয়মকারিগণের মধ্যে যম ॥ ২৯ ॥

29. Of the Na´gs I am Anantha, Baruna of the acquatic animals I am Arjama´ of the departed souls of forefathers, and of the judges Jama am I.

the monarch whose chief duty as vicegerent of God on earth is to suppress vice and to encourage virtue.

স্বামী ॥ আয়ুধানাং ইতি। কামান্‌দোগ্ধি ইতি কামধুক্। প্রজনঃ—প্রজোৎপত্তিহেতুঃ, কন্দর্পঃ=কামঃ অস্মি ন কেবলং সম্ভোগমাত্র প্রধানঃ কামঃ মদ্বিভূতিঃ অশাস্ত্রীয়ত্বাৎ। সর্পাণাং—সবিষাণাং রাজা বাসুকিঃ অস্মি ॥ ২৮ ॥

আয়ুধানাং=অস্ত্রাণাং; অস্ত্র সকল মধ্যে। বজ্রং=দধীচেরস্থিসম্ভবমস্ত্রং; দধীচি মুনির অস্থিদ্বারা নির্ম্মিত বজ্রাস্ত্র। বজ্র অষ্ট প্রকার, বিষ্ণুর চক্র, শিবের ত্রিশূল, বরুণের পাশ, ব্রহ্মার অক্ষ, যমের দণ্ড, ইন্দ্রের কুলিশ, কার্ত্তিকেয়ের শক্তি, কালীর খড়্গ। ধেনূনাং=দোগ্ধ্রীনাং; দুগ্ধবতী ধেনুগণ মধ্যে। কামধুক্, কামং দোগ্ধীতি কামধুক্-সমুদ্র মন্থনোদ্ভবা বশিষ্ঠস্য সুরভিনামা কামধেনুঃ; সাগর মন্থন কালে উদ্ভবা সর্ব্বকামপ্রদা বশিষ্ঠ মুনির সুরভিনামা গাভী। প্রজনঃ=প্রজানাং জননহেতুঃ; প্রাণীদিগের উৎপত্তির কারণ। কন্দর্পঃ=কামঃ; কামবৃত্তি। সর্পাণাং=সবিষাণাং; বিষযুক্ত সর্পগণ মধ্যে। বাসুকিঃ= সর্পরাজঃ; সাপের রাজা।

কর্দ্দম প্রজাপতির কন্যার গর্ভে ও অথর্ব্ব মুনির ঔরসে দধীচির জন্ম হয়। বৃত্রাসুর সংহার জন্য দধীচির অস্থিদ্বারা বজ্র নির্ম্মিত হয়, তজ্জন্য আয়ুধগণ মধ্যে শ্রেষ্ঠ বলিয়া উহাতে ভগবানের বিভূতির বিকাশ হইয়াছিল। ধেনুগণ মধ্যে বশিষ্ঠাশ্রমে পালিতা সুরভি, এবং পুত্রোৎপত্তি জন্য কামবৃত্তি ভগবানের বিভূতিসম্পন্ন। "চ" কার ব্যবহার করিয়া বৃথা মৈথুন তাঁহার বিভূতিব্যঞ্জক নহে তাহাই প্রকাশ করিলেন। সবিষ সর্পগণ মধ্যে বাসুকিতে ভগবানের বিভূতি প্রকাশ পাইয়াছে। নির্ব্বিষ সর্প অর্থাৎ নাগগণের কথা পর শ্লোকে কীর্ত্তন করিতেছেন ॥ ২৮ ॥

প্রহ্লাদশ্চাস্মি দৈত্যানাং, কালঃ কলয়তামহম্।
মৃগাণাঞ্চ মৃগেন্দ্রোঽহং, বৈনতেয়শ্চ পক্ষিণাম্ ॥ ৩০ ॥

অহং দৈত্যানাং প্রহ্লাদঃ, কলয়তাং কালঃ চ, অহং মৃগাণাং মৃগেন্দ্রঃ চ, পক্ষিণাং বৈনতেয়ঃ চ অস্মি ॥ ৩০ ॥

আমি দৈত্যগণ মধ্যে প্রহ্লাদ, সংখ্যাকারিগণের মধ্যে আমি কাল, পশুগণ মধ্যে সিংহ, এবং পক্ষিগণ মধ্যে গরুড় ॥ ৩০ ॥

30. I am Pralla'da amongst the Daitya's, of the things that measure, I am Time, I am lion of the beasts and Garud of the birds.

---

28. The thunderbolt being the most destructive weapon, God's destructive energy is fully manifested in it. The cow *Ka'mdhenu* sprang from the ocean when the gods churned it for the nectar of immortality. It is called *Shurabhi* and was nursed by saint Bashistha. It not only gave milk to the said saint, but granted all his desires. There was a war between Bishwa'mithra the king and Bashistha the saint for the possession of this invaluable cow. In this war the saint became victorious and Bishwa'mithra left his crown for the life of a hermit.

স্বামী ॥ অনন্তঃ ইতি। নাগানাং নির্ব্বিষাণাং রাজা অনন্তঃ শেষঃ অস্মি, যাদসাং—জলচরাণাং মধ্যে রাজা বরুণ অস্মি পিতৃণাং রাজা অর্য্যমা অস্মি, সংযমতাং—নিয়মং কুর্ব্বতাং মধ্যে যমঃ অস্মি ॥ ২৯ ॥

নাগানাং = নির্ব্বিষাণাং নাগবিশেষাণাং; বিষ শূন্য সর্প জাতির মধ্যে। অনন্তঃ = অনন্ত নামক সর্পরাজঃ; সর্পগণের রাজা অনন্ত। যাদসাং = জলচরাণাং; জলচরগণ মধ্যে। বরুণঃ = জলাধিপঃ; জলের অধিপতি। অর্য্যমা = পিতৃরাজবিশেষঃ। সংযমতাং = ধর্ম্মাধর্ম্ম ফলদানেনানুগ্রহং নিগ্রহং চ কুর্ব্বতাং; ধর্ম্মাধর্ম্ম বিচার করিয়া যাঁহারা অনুগ্রহ বা নিগ্রহ করেন তাঁহাদিগের মধ্যে।

পূর্ব্ব শ্লোকে বলিয়াছেন যে সবিষ সর্পগণ মধ্যে তিনি বাসুকি, এইক্ষণ বলিতেছেন যে নির্ব্বিষ সর্পগণ মধ্যে তাহাদিগের রাজা অনন্ত তাঁহার বিভূতি প্রকাশক। জলচরগণের অধিপতি বরুণ, পিতৃগণের অধিপতি অর্য্যমা এবং ধর্ম্মাধর্ম্ম ফলদানকারী যম ভগবানের বিভূতি প্রকাশক ॥ ২৯ ॥

29. Anantha is the king of non-poisonous serpents on whose enormous coil reclines Vishnu. It possesses innumerable heads, hence it is

পবনঃ পবতামস্মি, রামঃ শস্ত্রভৃতামহম্।
ঝষাণাং মকরশ্চাস্মি, স্রোতসামস্মি জাহ্নবী ॥ ৩১ ॥

অহং পবতাং পবনঃ, শস্ত্রভৃতাং রামঃ অস্মি, ঝষাণাং মকরঃ অস্মি, স্রোতসাং চ জাহ্নবী অস্মি ॥ ৩১ ॥

বেগগামীর মধ্যে আমি বায়ু, শস্ত্রধারিগণ মধ্যে আমি রাম, মৎস্যগণ মধ্যে আমি মকর, এবং স্রোতস্বতীগণ মধ্যে আমি জাহ্নবী ॥ ৩১ ॥

31. I am wind of the fast-goers, among those who wield weapons I am Ra´ma, of fishes Makar, and of running streams I am Ja´hnavi or the Ganges.

---

called Anantha, literally endless. Ya´dasha´ (যাদসা) are the inhabitants of the sea or sea monsters. Arjama´ is the god who takes charge of the departed souls immediately after death. From his custody the souls pass over to Yama who rewards or punishes them according to acts, done on earth.

স্বামী॥ প্রহ্লাদঃ ইতি। কলয়তাং—বশীকুর্ব্বতাং গণয়তাং বা মধ্যে কালঃ অহং অস্মি, মৃগেন্দ্রঃ—সিংহঃ, পক্ষিণাং মধ্যে গরুড়ঃ অস্মি ॥ ৩০ ॥

দৈত্যানাং=দিতিবংশ্যানাং ; কশ্যপের ঔরসে ও দিতির গর্ভে সম্ভূত সন্তানগণ মধ্যে। প্রহ্লাদঃ=প্রকর্ষেণহ্লাদয়ত্যানন্দয়তি পরমসাত্ত্বিকত্বেন সর্ব্বানিতি ; পরমসাত্ত্বিকভাবাপন্ন বলিয়া সর্ব্ববিষয়ে যিনি সকলকে আনন্দিত করেন। কলয়তাং=সংখ্যানং গণনাং কুর্ব্বতাং ; সংখ্যা গণনাকারিগণ মধ্যে। মৃগাণাং=পশূনাং ; পশুগণ মধ্যে। মৃগেন্দ্র= সিংহঃ ; কেশরী। বৈনতেয়ঃ=বিনতাপুত্রো গরুড়ঃ ; বিনতানন্দন গরুড় ভগবানের বাহন।

দৈত্যরাজ হিরণ্যকশিপুর নিদারুণ অত্যাচার সহ্য করিয়াও প্রহ্লাদ হরিনামের মহিমা কীর্ত্তন করিয়াছিলেন। সেই ভক্ত শিরোমণি প্রহ্লাদে ভগবানের পূর্ণবিভূতি প্রকাশিত হইয়াছিল। যুগ, বৎসর, মাস, পক্ষ, দিবা, প্রহর, পল, বিপলের দ্বারা কাল গণিত হইয়াছে, কিন্তু ইহারা ক্রমে ক্রমে ক্ষীণ হইতেছে, ইহাদিগের রাজা "কাল" অক্ষীণ অক্ষয়রূপে অনন্তকাল সমভাবে বিদ্যমান রহিয়াছে তজ্জন্য অক্ষর পরব্রহ্মের বিভূতি প্রকাশক ॥ ৩০ ॥

**30. Amidst much persecutions Pralla´da valiantly stuck to the worship of the Vishnu. He was persecuted and tormented in various ways by his**

সর্গাণামাদিরন্তশ্চ, মধ্যঞ্চৈবাহমর্জ্জুন।
অধ্যাত্মবিদ্যা বিদ্যানাং, বাদঃ প্রবদতামহম্ ॥ ৩২ ॥

ভোঃ অর্জ্জুন! অহং সর্গাণাং আদিঃ অন্তঃ চ মধ্যঃ এব, অহং বিদ্যানাং অধ্যাত্মবিদ্যা, প্রবদতাং বাদঃ (অস্মি) ॥ ৩২ ॥

হে অর্জ্জুন! আমি এই সৃষ্টির আদি অন্ত ও মধ্য, বিদ্যা সমূহের মধ্যে আমি অধ্যাত্মবিদ্যা, এবং তার্কিকগণের কথা মধ্যে আমি বাদ ॥ ৩২ ॥

32. O Arjuna! I am the beginning, the end and the middle of creation, of all sciences I am the science of soul and of controversies I am the dialogue.

---

father Hiranya'kashipu the king of the Daityas. Years, months, days, hours, minutes and seconds count time. These pass away but Time remains unchanged. Hence time is a manifestation of the indestructible Brahma. Garud is the king of birds on which rides Vishnu.

স্বামী ॥ পবনঃ ইতি। পবতাং—পাবয়িতৄণাং বেগবতাং বা মধ্যে বায়ু অহং অস্মি, রামঃ—দাশরথিঃ, ঝষাণাং—মৎস্যানাং মধ্যে মকরনামা মৎস্য জাতিবিশেষঃ অহং, স্রোতসাং—প্রবাহোদকানাং মধ্যে ভাগীরথী ॥ ৩১ ॥

পবতাং=বেগবতাং পাবয়িতৄণাং বা; বেগবানের মধ্যে অথবা পাবনকারিগণ মধ্যে। শস্ত্রভৃতাং=শস্ত্রধারিণাং; শস্ত্রধারিগণ মধ্যে। রামঃ=দাশরথিঃ; দশরথপুত্র শ্রীরামচন্দ্র। ঝষানাং=মৎস্যানাং; মৎস্যগণ মধ্যে। স্রোতসাং=বেগেন চলজ্জলানাং নদীনাং; স্রোতঃপ্রবাহিনী নদীগণ মধ্যে। জাহ্নবী=গঙ্গা।

সমস্ত শুচিকর বস্তর মধ্যে বায়ু সর্ব্ব প্রধান, অথবা সমস্ত পার্থিব বেগগামী বস্তু মধ্যে বায়ু অত্যন্ত দ্রুতগামী। মন অপার্থিব বস্তু বলিয়া ভগবান্ তাহার উল্লেখ করিলেন না। সত্যপ্রিয় ধার্ম্মিকপ্রবর রাক্ষসকুল বিনাশক দাশরথি বিষ্ণুর অংশে জন্মগ্রহণ করিয়া ভগবানের বিভূতি প্রকাশক। সর্ব্বলোক পাবনী সুরধনী গঙ্গার বাহন বলিয়া মকর ভগবানের বিভূতি এবং ভগবানের পাদদেশ হইতে নিঃসৃত ভাগীরথী ও তাঁহার বিভূতি ॥ ৩১ ॥

31. Shankar explains পবতাং as purifier. The Lord's excellence was possessed by Ra'ma who killed Ravana, and whose life was depicted by Ba'lmiki in the Rama'yana. Makar is the whale. The Ganges or Jannavi

is the most sacred river in the world. In her meandering course from the celestial peak, she passed through the thigh ( Ja'nu ) of a great saint. Hence she is called Jannavi.

স্বামী ॥ সর্গাণাং ইতি। সৃজ্যন্ত ইতি সর্গাঃ—আকাশাদয়ঃ, তেষাং আদিঃ অন্তঃ চ মধ্যং চ এব অহং, অহং আদিঃ চ মধ্যং চ ইত্যত্র স্রষ্টাদি কর্ত্তৃত্বং পারমৈশ্বর্য্যং উক্তং অত্র তু সৃষ্টিস্থিতি প্রলয়াঃ মদ্বিভূতিত্বেন ধ্যেয়াঃ ইতি উচ্যত ইতি বিশেষঃ। অধ্যাত্ম-বিদ্যা—আত্মবিদ্যা, প্রবদতাং—বাদিনাং সম্বন্ধিন্যঃ বাদজল্প বিতণ্ডাখ্যাঃ তিস্রঃ কথাঃ প্রসিদ্ধাঃ তাসাং মধ্যে বাদঃ—অহং। যত্র দ্বাভ্যাং অপি প্রমাণতঃ তর্কতঃ চ স্বপক্ষঃ স্থাপ্যতে পরপক্ষঃ ছলজাতি নিগ্রহ স্থানৈঃ দুষ্যতে সঃ জল্পঃ নাম। যত্র তু একঃ স্বপক্ষং স্থাপয়তি অন্যঃ তু ছল-জাতি নিগ্রহস্থানৈঃ তৎপক্ষং দূষয়তি ন তু স্বপক্ষং স্থাপয়তি সা বিতণ্ডানাম কথা। তত্র জল্পবিতণ্ডে—বিজিগীষমাণয়োঃ বাদিনোঃ শক্তি পরীক্ষা মাত্র ফলে, বাদঃ তু বীতরাগয়োঃ শিষ্যাচার্য্যয়োঃ অন্যয়োঃ বা তত্ত্বনিরূপণফলঃ, অতঃ অসৌ শ্রেষ্ঠত্বাৎ মদ্বিভূতিঃ ইত্যর্থঃ ॥ ৩২ ॥

সর্গাণাং=সৃজ্যন্ত ইতি সর্গাঃ তেষাং সৃষ্টীনাং; প্রত্যক্ষ পরিদৃশ্য সৃষ্ট বস্তুর মধ্যে। আদিঃ অন্তঃ মধ্যঃ=উৎপত্তি প্রলয়স্থিতয়ঃ; উৎপত্তি প্রলয় ও স্থিতি। বিদ্যানাং=দশানাং অপরাণাং একস্যাঃ পরায়াঃ শ্রেয়ঃ সাধনভূতানাং; দশবিধ অপরা ও একপ্রকার পরা, এই বিদ্যা সমূহ মধ্যে। বিদ্যা দ্বিবিধ পরা ও অপরা যথা,—

দ্বে বিদ্যে বেদিতব্যে ইতিহস্ম যদ্ব্রহ্মবিদো বদন্তি পরা চৈবাপরা চ. তত্রাপরা ঋগ্বেদো যজুর্ব্বেদঃ সামবেদোঽথর্ব্ববেদঃ শিক্ষা কল্পো ব্যাকরণং নিরুক্তং ছন্দোজ্যোতিষ-মিতি। অথপরা যয়া তদক্ষরমধিগম্যতে। মুণ্ডকোপনিষদ্।

শৌনকের প্রশ্নে অঙ্গিরা মুনি বলিলেন;— পরা ও অপরা নামে যে দ্বিবিধ বিদ্যা আছে তাহা জ্ঞাতব্য বলিয়া ব্রহ্মজ্ঞগণ বলেন। ইহাদের মধ্যে ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, অথর্ব্ববেদ, শিক্ষা, ( উচ্চারণ শাস্ত্র ) কল্প, ( বৈদিকক্রিয়াবোধক শাস্ত্র ) ব্যাকরণ, নিরুক্ত, ( বেদের ব্যাখ্যার নিয়ামক শাস্ত্র ) ছন্দ ও জ্যোতিষ, ইহারা অপরা বিদ্যা; যদ্দ্বারা সেই অক্ষর পরমপুরুষকে জানা যায় তাহাই পরা বিদ্যা। পুরাণে এই অপরা বিদ্যাকে অষ্টাদশ ভাগে বিভক্ত করিয়াছেন যথা,—

অঙ্গানি, বেদাশ্চত্বারো, মীমাংসা, ন্যায় বিস্তরঃ।
ধর্ম্মশাস্ত্রং পুরাণঞ্চ, বিদ্যাহ্যেতাশ্চতুর্দ্দশ ॥ ২৮ ॥
আয়ুর্ব্বেদো ধনুর্ব্বেদো, গন্ধর্ব্বশ্চেতি তে ত্রয়ঃ।
অর্থশাস্ত্রং চতুর্থঞ্চ, বিদ্যাহষ্টাদশৈব তাঃ ॥ ২৯ ॥

বিষ্ণুপুরাণ ॥

অধ্যাত্মবিদ্যা—পরম নিঃশ্রেয়স সাধনভূতা পরা বিদ্যা; যে বিদ্যা দ্বারা "তত্ত্বমসি" মহাবাক্যের তত্ত্ব অবগত হওয়া যায়। মায়া উপাধি বিশিষ্ট ঈশ্বরকেই "তৎ" বলিয়া থাকে,

অবিদ্যা উপাধিবিশিষ্ট জীবকে "ত্বং" বলিয়া থাকে, এই মায়া ও অবিদ্যা জীব ও ঈশ্বরকে পৃথক্ রাখিয়াছে এবং উহাদিগের অবসান হইলেই জীব ও ব্রহ্ম একত্ব লাভ করিতে পারে। যে বিদ্যা প্রভাবে এই মায়া ও অবিদ্যার বিনাশ হয় তাহাকে আত্মবিদ্যা কিংবা অধ্যাত্ম-বিদ্যা বলে। প্রবদতাং=বাদজল্পবিতণ্ডানাং; বাদজল্পবিতণ্ডা মধ্যে। জল্পঃ=যত্রদ্বাভ্যামপি প্রমাণতস্তর্কতশ্চ স্বপক্ষঃ স্থাপ্যতে পরপক্ষশ্ছলজাতিনিগ্রহস্থানৈর্দূষ্যতে; জিগীষু দ্বারা কথা-প্রসঙ্গে জয়াভিলাষে বাদী ও প্রতিবাদী যে নিজ নিজ পক্ষসমর্থন করে তাহা জল্পনামে পরিভাষিত। বিতণ্ডা=স্বপ্রতিপক্ষস্থাপনাহীনো বিতণ্ডেতি; বাদী ও প্রতিবাদীর মধ্যে কেহই স্বপক্ষ সমর্থন করে না, সকলেই পরপক্ষে দোষার্পণ করে এইরূপ বাক্‌প্রপঞ্চ বিতণ্ডা নামে অভিহিত। বাদঃ=বীতরাগয়োঃ শিষ্যাচার্য্যয়োরন্যয়োর্ব্বা তত্ত্বনিরূপণং; তত্ত্ববুভুৎসু-দিগের কথাপ্রসঙ্গ, তত্ত্ব নির্ণয় জন্য জিগীষা বৃত্তি শূন্য হইয়া গুরু শিষ্য মধ্যে যে কথোপকথন তাহাকে বাদ কহে, ইহাতে এক পক্ষ হইতে প্রমাণ বিন্যাস ও অপর পক্ষ হইতে তাহা খণ্ডন হইয়া থাকে। এই শ্লোকে সর্গ শব্দে অচেতন ও চেতন উভয়বিধ পদার্থ বুঝিতে হইবেক। কারণ প্রাণীজগতের আদি অন্ত ও মধ্যে যে ভগবান্ তাহা অগ্রেই এই অধ্যায়ের বিংশ শ্লোকে বর্ণিত হইয়াছে। সকল বিদ্যার উদ্দেশ্য জ্ঞানোপার্জ্জন। যে বিদ্যাবলে মূল অজ্ঞান বিনষ্ট হইয়া আত্মজ্ঞান লব্ধ হয় তাহাই বিদ্যা মধ্যে প্রধান। ন্যায়দর্শনের ভাষ্যকার বাৎস্যায়ন এই আত্মবিদ্যা অর্থাৎ ন্যায়বিদ্যা সম্বন্ধে বলিয়াছেন।

প্রদীপঃ সর্ব্ববিদ্যানামুপায় সর্ব্বকর্ম্মণাম্।
আশ্রয়ঃ সর্ব্বধর্ম্মাণাং, বিদ্যোদ্দেশে প্রকীর্ত্তিতা॥

তর্ক, জল্প, বিতণ্ডা, বাদ কাহাকে বলে, তাহা ন্যায়দর্শনের প্রথম অধ্যায়ের দ্বিতীয় আহ্নিকে বিস্তারিতরূপে বর্ণিত আছে। উদ্ধৃত লক্ষণাবলীর সহিত গোতম সূত্রের সামান্য ভেদ আছে॥ ৩২॥

**32.** In verse 20 the Lord referred to animated beings, in this verse both animate and inanimate beings are meant. The science of soul by which true wisdom is gained is the best of all sciences. There are 3 ways of discussing a subject (i) *Jalpa* in which the controversialists animated by a desire of gaining victory, try to support their own theory right or wrong. (ii) *Bitkanda* in which one party wants to find fault of the other by a display of words and (iii) *Ba'd* in which the parties carry on the discussion in the form of a dialogue with a desire to find out the truth. This latter form is adopted in this Book and is the best way of discussing a subject.

অক্ষরাণামকারোঽস্মি, দ্বন্দ্বঃ সামাসিকস্য চ।
অহমেবাক্ষয়ঃ কালো, ধাতাহং বিশ্বতোমুখঃ ॥ ৩৩ ॥

(অহং) অক্ষরাণাং অকারঃ, সামাসিকস্য চ দ্বন্দ্বঃ, অহং এব অক্ষয়ঃ কালঃ, বিশ্বতোমুখঃ ধাতা অহং অস্মি ॥ ৩৩ ॥

আমি অক্ষরগণ মধ্যে অকার, সমাস সমূহের মধ্যে দ্বন্দ্ব, আমিই অক্ষয়কাল, কর্ম্মফলদাতৃগণ মধ্যে আমি সর্ব্ব কর্ম্মফল বিধাতা ॥ ৩৩ ॥

33. Of the letters I am the letter *Akár*, of the compounds I am *Danda*, I am the inexhaustible Time and among the disponsors of fates I am the Destiny whose face turns on all sides.

স্বামী ॥ অক্ষরাণাং ইতি। অক্ষরাণাং—বর্ণাণাং, মধ্যে অকারঃ অস্মি, তস্য সর্ব্ব বাঙ্ময়ত্বেনশ্রেষ্ঠত্বাৎ, তথাচ শ্রুতিঃ, "অকারোবৈ সর্ব্বাবাক্ সা এষা স্পর্শঃ অন্ত্যাভিঃ ব্যজ্যমানা বহ্বী নানারূপা ভবতি ইতি" স্মৃয়তে ইতি শেষঃ, সামাসিকস্য—সমাসসমূহস্য, মধ্যে দ্বন্দ্বঃ—রামকৃষ্ণৌ ইত্যাদি সমাসঃ অস্মি, উভয় পদ প্রধানত্বেন শ্রেষ্ঠত্বাৎ। অক্ষয়ঃ=প্রবাহরূপ কালঃ অহং অস্মি, কালঃ কলয়তা অহং ইত্যত্র আয়ুর্গণনাত্মকঃ সম্বৎসরশতাদ্যায়ুঃ স্বরূপঃ কালঃ উক্তঃ সঃ চ তস্মিন্ আয়ুষি ক্ষীণেসতি ক্ষীয়তে অত্র তু প্রবাহাত্মকঃ অক্ষয়ঃ কালঃ উচ্যতে ইতি বিশেষঃ। কর্ম্মফল বিধাতৃণাং মধ্যে বিশ্বতোমুখঃ ধাতা—সর্ব্বকর্ম্মফল বিধাতা অহং ইত্যর্থঃ ॥ ৩৩ ॥

অক্ষরাণাং=সর্ব্বেষাং বর্ণানাং ; সকল বর্ণের মধ্যে। অকারঃ অস্মি=তস্য সর্ব্ববাঙ্ময়ত্বেন শ্রেষ্ঠত্বাৎ। অকার ভিন্ন কোনও অক্ষর উচ্চারিত হইতে পারে না তজ্জন্য উহা সর্ব্ব শ্রেষ্ঠ ও উহাতে আমার বিভূতি সন্নিবিষ্ট রহিয়াছে। সামাসিকস্য=সমাসসমূহস্য ; সমাস সমূহের মধ্যে। দ্বন্দ্বঃ=উভয় পদার্থ প্রধানঃ সমাসঃ ; যে সমাসে উভয় পদার্থ প্রধান, যথা রামকৃষ্ণ অন্যান্য সমাসে পূর্ব্ব পদার্থ, পর পদার্থ অথবা অন্য পদার্থ প্রধান হইয়া থাকে কিন্তু দ্বন্দ্ব সমাসে উভয় পদার্থই মুখ্যরূপে প্রতিজ্ঞাত হয়। অক্ষয়ঃ=অক্ষীণঃ প্রবাহরূপঃ ; অক্ষীণ নদী প্রবাহের ন্যায়। কালঃ=প্রবাহাত্মকোঽক্ষয়ঃ কালঃ ; প্রবাহস্বরূপ অক্ষয়কাল। বিশ্বতোমুখঃ ধাতা=কর্ম্মফল বিধাতৃণাং মধ্যে বিশ্বতোমুখঃ—সর্ব্বতোমুখঃ, ধাতা সর্ব্বকর্ম্মফল-ঈশ্বরোঽহং ; যে সকল দেবতা কর্ম্মফল প্রদান করিয়া থাকেন তন্মধ্যে সর্ব্বকর্ম্মফলদাতা ঈশ্বরও ভগবানের বিভূতি।

সৃষ্টির আদিতে যখন অনন্ত ব্যোম্ অন্ধকারে সমাচ্ছন্ন ছিল এবং যখন প্রকৃতির উত্তেজনায় সৃষ্টিকাণ্ড আরম্ভ হয় তৎকালে "অউম্" সংযোগে প্রণব ধ্বনিত হইয়াছিল। তজ্জন্য

মৃত্যুঃ সর্ব্বহরশ্চাহং, উদ্ভবশ্চ ভবিষ্যতাম্।
কীর্ত্তিঃ শ্রীর্ব্বাক্ চ নারীণাং, স্মৃতির্মেধা ধৃতিঃ ক্ষমা ॥ ৩৪ ॥

অহং সর্ব্বহরঃ মৃত্যুঃ, চ ভবিষ্যতাং উদ্ভবঃ, অহং নারীণাং বাক্, কীর্ত্তিঃ, শ্রীঃ, স্মৃতিঃ, মেধা, ধৃতিঃ, ক্ষমা চ (অস্মি) ॥ ৩৪ ॥

আমি সর্ব্বহর মৃত্যু, ভবিষ্যৎকালের উৎপত্তি, নারীগণ মধ্যে আমি বাক্, কীর্ত্তি, শ্রী, স্মৃতি, মেধা, ধৃতি এবং ক্ষমা ॥ ৩৪ ॥

34. I am all-devouring death, the future resurrection I am. Of all feminines I am speech, fame, prosperity, memory, intelligence, constancy and endurance.

---

প্রণবকে শব্দব্রহ্ম বলিয়া থাকে। এই প্রণবের আদি ও প্রধান অক্ষর "অ" এবং অকার ব্যতীত শব্দ উচ্চারিত হয় না বলিয়া "অকার" ভগবানের বিভূতি। শব্দ বিন্যাসের প্রধান উপায় সমাস, এই সমাসের মধ্যে দ্বন্দ্ব সমাস সদ্দ্বারা উভয় পদের গৌরব সমভাবে সংরক্ষিত হয় তাহাই ভগবানের বিভূতি। যথা "রামকৃষ্ণ" ইহাতে রাম ও কৃষ্ণ উভয়েরই গৌরব সমভাবে রক্ষিত হইল। বহুব্রীহি সমাসের ন্যায় দ্বন্দ্ব পক্ষপাতিত্ব দোষে দূষিত নয়, যথা শশিভূষণ, ইহাতে চন্দ্রমা ও আভরণ অর্থ অপ্রধানভাবে ও অন্য যৎ শব্দের অর্থ প্রধানভাবে পরিগৃহীত হইয়া মহাদেবকে বুঝাইল। সংবৎসরাদি কালাংশ প্রতিদিন প্রতিমুহূর্ত্তে ক্ষয়প্রাপ্ত হইতেছে, কিন্তু কাল স্বয়ং পরমেশ্বরের ন্যায় অক্ষয় ও অনন্ত এবং তাহাতেই ভগবানের বিভূতি নিহিত আছে। যজ্ঞাদির ফল ইন্দ্রাদি দেবতাগণ প্রদান করিতেছেন কিন্তু চতুর্ব্বর্গ-ফল ঈশ্বর ব্যতীত কেহই দিতে পারেন না, তজ্জন্য ঈশ্বরই ভগবানের বিভূতি ॥ ৩৩ ॥

33. It is said that in the beginning of creation when all was wrapped in gloom, the word "Om" the first energy of God towards creation traversed the eternal space. The word "Om" is composed of three letters A, U. M of these A is the principal. The vowel A in Sanskrit is অ. Hence in this letter is displayed the glory of God. *Shama'sh* in Sanskrit grammar is a means by which words are compounded. There are six shama'shes of which *Danda-shama'sh* keeps the meaning of the composite words intact, unlike the *Bahubrihi* in which the meanings of the composite words totally disappear. While years, months &c gradually die away, time is undying. That great God who grants fruits for all work done,

represents the glory of the Lord. His face turns towards all sides for he sees all things.

স্বামী॥ মৃত্যুঃ ইতি। সংহারকানাং মধ্যে সর্ব্বহরঃ মৃত্যুঃ অহং, ভবিষ্যতাং—ভাবিকল্যানাং প্রাণিনাং উদ্ভবঃ অভ্যুদয়ঃ অহং। নারীণাং মধ্যে কীর্ত্ত্যাদ্যাঃ সপ্ত দেবতারূপাঃ স্ত্রিয়ঃ অহং, যাসাং আভাসমাত্র যোগেন প্রাণিনঃ শ্লাঘ্যাঃ ভবন্তি ইতি তাঃ কীর্ত্ত্যাদ্যাঃ স্ত্রিয়ঃ মদ্বিভূতয়ঃ॥ ৩৪॥

সর্ব্বহরঃ=মৃত্যুর্দ্বিবিধঃ ধনাদিহরঃ প্রাণহরশ্চ, তত্র যঃ প্রাণহরঃ সর্ব্বহরঃ স উচ্যতে; প্রাণবিনাশক। ভবিষ্যতাং=ভাবিকল্যানাং, প্রাণিনাং বা; ভাবিকল্যে অথবা ভবিষ্যৎ প্রাণিগণের মধ্যে। উদ্ভবঃ=উৎকর্ষঃ, অভ্যুদয়ো বা; উৎকর্ষ বা উৎপত্তি। বাক্=সরস্বতী, সর্ব্বস্যার্থস্য প্রকাশিকা সংস্কৃতাবাণী; উৎকৃষ্টার্থ প্রকাশক মধুর বাক্য। কীর্ত্তিঃ=ধার্ম্মিক নিমিত্তা প্রশস্তত্বেন নানাদিগ্দেশীয় লোকজ্ঞান বিষয়তা রূপা খ্যাতিঃ; ধর্ম্মকর্ম্মানুষ্ঠান জন্য নানাদেশীয় লোকগণ কর্ত্তৃক পরিকীর্ত্তিত সুখ্যাতি। শ্রীঃ=ধর্ম্মার্থকামসম্পৎ, শরীর শোভাবা; ধর্ম্মার্থ কামজনিত সুখসম্পদ অথবা শরীর কান্তি। স্মৃতিঃ=চিরানুভূতার্থ স্মরণশক্তিঃ; বিগত কালের অনুভূত বিষয়ের স্মরণশক্তি। মেধা=অনেক গ্রন্থার্থ ধারণাশক্তিঃ; যে শক্তি প্রভাবে বহু শাস্ত্রের মর্ম্ম অন্তরে ধারণা করা যায়। ধৃতিঃ=ধৈর্য্যং, অবসাদেঽপি শরীরেন্দ্রিয় সংঘাতোত্তম্ভন শক্তিঃ; পীড়াদিদ্বারা আক্রান্ত হইলে শরীর ও ইন্দ্রিয়গণের সমতা রক্ষা করিবার শক্তি। ক্ষমা=হর্ষবিষাদয়োরবিকৃতচিত্ততা; হর্ষ বিষাদে চিত্তের অবিকৃত ভাব রক্ষা করিবার শক্তি।

শঙ্করাচার্য্য বলিয়াছেন;—

মাকুরুধনজনযৌবনগর্ব্বং।
হরতি নিমেষাৎ কালঃ সর্ব্বং॥

যে মৃত্যু নিমেষমাত্রে ধন জন যৌবন সমস্ত হরণ করে সেই কালরূপ ভীষণ মৃত্যু ভগবানের বিভূতি। তিরোভাবের ন্যায় পুনঃ আবির্ভাবও ভগবদ্বিভূতি। নারীরূপা যে সকল সুন্দর মনোবৃত্তির দ্বারা ভগবান্ পরিশোভিত হইয়াছেন তন্মধ্যে যাহারা ভগবদ্বিভূতিসম্পন্না তাঁহাদিগের নাম বাক্কীর্ত্তি ইত্যাদি॥ ৩৪॥

34. Lest Arjuna should think that death puts an end to all, the Lord adds immediately after "death" "I am the resurrection" Death is a mere transition from one state to another. Of all the softer emotions which adorn the mind the seven described in this verse are considered to the best. He metaphorically says to this effect—Of all the damsels who have wooed Me, these seven are the most beautiful. Ba'k (বাক্) is literal-

বৃহৎসাম তথা সাম্নাং, গায়ত্রী ছন্দসামহম্।
মাসানাং মার্গশীর্ষোহহম্, ঋতূনাং কুসুমাকরঃ॥ ৩৫॥

---

অহং সাম্নাং বৃহৎসাম, তথা ছন্দসাং গায়ত্রী, অহং মাসানাং মার্গশীর্ষঃ, ঋতূনাং কুসুমাকরঃ॥ ৩৫॥

আমি সামবেদের মধ্যে বৃহৎসাম, ছন্দ সমূহের মধ্যে আমি গায়ত্রী, মাস সকলের মধ্যে আমি মার্গশীর্ষ, ঋতুগণ মধ্যে আমি বসন্ত॥ ৩৫॥

35. Of the Sha´m hymns I am *Brihat-sha´m*, amongst metres I am the *Ga´ithri.* Of the months I am the *Margashirsha* and of seasons I am the Spring.

---

ly speech, but means the goddess of learning or knowledge. Medha´ ( মেধা ) is the capacity by which the mind retains the knowledge acquired by study.

স্বামী॥ বৃহৎ সাম ইতি। ত্বাং—ইন্দ্র হবামহ ইতি অস্যাং ঋচি গীয়মানং বৃহৎ-সাম অহং, তেন চ ইন্দ্রঃ সর্ব্বেশ্বরত্বেন স্তূয়ত ইতি শ্রেষ্ঠ্যং, ছন্দোবিশিষ্টানাং মন্ত্রাণাং মধ্যে গায়ত্রী মন্ত্রঃ অহং, দ্বিজত্বাপাদকত্বেন সোমাহরণেন চ শ্রেষ্ঠত্বাৎ। কুসুমাকরঃ—বসন্তঃ॥ ৩৫॥

বেদানাং সামবেদোহস্মীত্যুক্তং তত্রাপ্যন্তরবিশেষমাহ বৃহদিতি; দ্বাবিংশ শ্লোকে বেদগণ মধ্যে সামবেদ ভগবানের বিভূতি প্রকাশক উল্লিখিত হইয়াছে এই শ্লোকে তাহার বিশেষ তাৎপর্য্য প্রদর্শন করিতেছেন।

সাম্নাং=ঋগক্ষরারূঢ়ানাং গীতিবিশেষাণাং; সে সকল ঋক্ গান করিতে হয় তাহাকেই সাম বলে। বৃহৎসাম=ত্বামিদ্ধি হবামহ ইত্যস্যামৃচি গীতিবিশেষো বৃহৎসাম, তচ্চাতিরাত্রে পৃষ্ঠ স্তোত্রং সর্ব্বেশ্বরত্বেনেন্দ্রস্তুতিরূপমত্বতঃ শ্রেষ্ঠত্বাৎ; সামবেদের মধ্যে "ত্বামিদ্ধি হবামহে" ইত্যাদি ইন্দ্রদেবের স্তুতি সকলকে বৃহৎসাম বলে। ছন্দসাং=নিয়তাক্ষর পাদত্বরূপ ছন্দোবিশিষ্টানামৃচাং; নির্দ্ধারিত অক্ষর ও পাদবিশিষ্ট ছন্দোরূপ ঋক্ সকল। গায়ত্রী=গায়ন্তং ত্রায়তে যস্মাৎ; যে গানকারীকে ত্রাণ করে, ছন্দের শাখাবিশেষ। মার্গশীর্ষঃ=মৃগশীর্ষেণ যুক্তা পৌর্ণমাস্যস্মিন্, অভিনবশালি বাস্তুকশাকাদিশালী শীতৎাপশূন্যত্বেন চ সুখহেতুঃ; নূতন সুপক্ক ধান্য ও শাকাদিবিশিষ্ট শীততাপ শূন্য পরমসুখকর বৎসরের আদিভূত অগ্রহায়ণ মাস। কুসুমাকরঃ=সর্ব্বসুগন্ধিকুসুমানামাকরোঽতিরমণীয়ো বসন্তঃ; সর্ব্বপ্রকার সুগন্ধি পুষ্পোদ্ভব অতি রমণীয় বসন্ত সময়।

২২শ শ্লোকে বেদ সকলের মধ্যে সামবেদ শ্রেষ্ঠ উক্ত হইয়াছে। এইক্ষণ তন্মধ্যে বিশেষ করিয়া বলিলেন উক্ত সামবেদের মধ্যে বৃহৎসাম ভগবদ্বিভূতিযুক্ত। সামবেদের মধ্যে যে সকল ঋকে ইন্দ্রদেবের স্তোত্র আছে তাহাকে বৃহৎসাম বলে। তন্মধ্যে একটী শ্লোকাংশ নিম্নে দিলাম।

"ত্বামিদ্ধি হবামহে।"

হে ইন্দ্র! আমরা স্তবকারী, অন্নলাভার্থে তোমাকে আহ্বান করিতেছি। মানবগণ শক্র জয়ার্থেও তোমাকে আহ্বান করে, কেননা তুমি সাধুগণের রক্ষাকারী। এই বৃহৎসাম ভগবদ্বিভূতি। সামবেদের ১৩টী শাখা তন্মধ্যে ১১টী হিন্দুগণের দুর্ভাগ্যবশতঃ কালের গর্ভে বিলুপ্ত হইয়াছে। অবশিষ্ট ২টী মধ্যে কৌথুমশাখা বঙ্গে প্রচলিত, ইহারই ভাষ্য পণ্ডিতকুল-চূড়ামণি সায়নাচার্য্য করিয়াছেন, অন্যটী বারাণসী দ্রাবিড়ে প্রচলিত। কৌথুমীর ২টী শাখা "গান" ও "আর্চ্চিক" আর্চ্চিক ত্রিবিধ শাখায় বিভক্ত যথা, ছন্দঃ, আরণ্যক ও উত্তরা, এই ছন্দ হইতে গায়ত্রীর উদ্ভব। ঋগ্বেদের প্রথম সূত্র গায়ত্রী, ইহা মধ্যে ত্রিষ্টুপ্ ইত্যাদি ছন্দে নিবদ্ধ। সর্ব্ব প্রথমটী নিম্নে দিলাম।

অগ্নিমীলে পুরোহিতং যজ্ঞস্য দেব মৃত্বিজং।
হোতারং রত্নধাতমং॥

অগ্নি যজ্ঞের পুরোহিত এবং দীপ্তিমান্; অগ্নিদেবগণের আহ্বানকারী ঋত্বিক্ এবং প্রভূতবলধারী আমি অগ্নির স্তুতি করি। গীয়মান গায়ত্রী দ্বারা ব্রাহ্মণ দ্বিজত্ব লাভ করে, সর্ব্ব পাপ হইতে বিমুক্ত হয়, এবং জীবাত্মা ও পরমাত্মার একত্ব বিধান করে তজ্জন্য এই গায়ত্রী ভগবদ্বিভূতি॥ ৩৫॥

35. Brihath-sha'm = That part of the Sha'm veda which contains hymns regarding Indra. Gaithri = The first verses in the Rig-veda, sung as hymns addressed to Fire. In these hymns, the number of letters and the Metre are all regulated. Margashirsha = It is also called Agra'hayan. Of twolve months Agra'hayan is considired the best as it brings in the new harvest of paddy and there is not much heat or cold. Of the six seasons, the spring when flowers blossom is considered the best. The following are the six seasons ;—

Joistha and Asha'r form Grishma = Hot season.
Sra'van and Bha'dra form Barsha = Rainy season,
Ashvin and Kartic form Sharat = Autumn.
Augra'n and Poush form Hemantha = Dewy season.

দ্যূতং ছলয়তামস্মি, তেজস্তেজস্বিনামহম্।
জয়োঽস্মি ব্যবসায়োঽস্মি, সত্ত্বং সত্ত্ববতামহম্ ॥ ৩৬ ॥

---

অহং ছলয়তাং দ্যূতং, তেজস্বিনাং তেজঃ অস্মি, অহং জয় অস্মি, ব্যবসায়ঃ অস্মি, সত্ত্ববতাং সত্ত্বং ( অস্মি ) ॥ ৩৬ ॥

ছলনাকারিগণের মধ্যে আমি দ্যূতক্রীড়া, এবং তেজস্বিগণের তেজ, আমি জয়, আমি ব্যবসায়, এবং সত্ত্ববান্‌দিগের সত্ত্ব আমি ॥ ৩৬ ॥

36. I am gambling of the cheats, the glory of the glorious, I am victory, I am exertion and virtue of the virtuous.

Ma´gh and Falgun form Shishir = Cold season.

Cheyt and Bysack form Bashanta = Spring season.

স্বামী ॥ দ্যূতং ইতি। ছলয়তাং—অন্যোন্য বঞ্চনপরাণাং, সম্বন্ধি দ্যূতং অস্মি, তেজস্বিনাং—প্রভাববতাং, তেজঃ—প্রভাবঃ অস্মি, জেতৄণাং জয়ঃ অস্মি, ব্যবসায়িনাং—উদ্যমবতাং, ব্যবসায়ঃ—উদ্যমঃ অস্মি, সত্ত্ববতাং—সাত্ত্বিকানাং সত্ত্বং অহং ॥ ৩৬ ॥

ছলয়তাং=পরবঞ্চনস্য কর্ত্তৄণাং ; অন্যকে বঞ্চনা করিবার উপায় মধ্যে। দ্যূতং=সর্ব্বস্বাপহারকারণং দেবনাদি লক্ষণং অক্ষং ; অপরের সর্ব্বস্বাপহরণের কারণ জিগীষাপূর্ণ অক্ষক্রীড়া। তেজস্বিনাং=অত্যুগ্র প্রভাবানাং ; তীব্র প্রভাবশালী ব্যক্তিগণের মধ্যে। তেজঃ=প্রভাবঃ ; প্রভাব। জয়ঃ অস্মি=জেতৄণাং পরাজিতাপেক্ষয়োৎকর্ষলক্ষণোজয়োঽস্মি ; বিজয়ী পুরুষগণের জয়ও আমি। ব্যবসায়ঃ অস্মি=উদ্যমবতাং উদ্যমোঽস্মি ; উদ্যোগী পুরুষগণের আমিই উদ্যোগ। সত্ত্ববতাং=সাত্ত্বিকানাং ; সত্ত্বগুণবিশিষ্ট ব্যক্তিগণের। সত্ত্বং=ধর্ম্মজ্ঞানবৈরাগ্যৈশ্বর্য্যলক্ষণং সত্ত্বকার্য্যং। ধর্ম্মজ্ঞান বৈরাগ্য লক্ষণযুক্ত সাত্ত্বিক কার্য্য।

পূর্ব্বশ্লোকে ভগবান্ বলিলেন যে মাসের মধ্যে শ্রেষ্ঠ মাসে ও ঋতুগণ মধ্যে শ্রেষ্ঠ ঋতুতে তাঁহার বিভূতি প্রকাশিত হইয়াছে। এই প্রকার বর্ণনা দ্বারা ভগবানের বিভূতি কেবল ধার্ম্মিকগণের অভিলষিত বস্তুতেই প্রকাশিত হয়, অর্জ্জুনের ঈদৃশীশঙ্কা অপনোদনের জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিয়া বলিলেন যে, আমার প্রকৃতি যৎকালে ত্রিগুণাত্মিকা, তৎকালে তামসিক, রাজসিক, ও সাত্ত্বিক পুরুষগণের অভিলষিত বস্তুতে আমার বিভূতি প্রকাশিত হইয়াছে। তামসিক প্রকৃতির লোকেরা জিগীষাবৃত্তি পরতন্ত্র হইয়া অন্যের সর্ব্বস্বাপহরণমানসে যে অক্ষক্রীড়া করিয়া থাকে, কিংবা রাজসিক ব্যক্তিগণের তেজ, জয়াশা ও উদ্যম ও সাত্ত্বিকগণের ধর্ম্মজ্ঞান বৈরাগ্য লক্ষণযুক্ত সাত্ত্বিককার্য্য সমস্তই ভগবদ্বিভূতি প্রকাশক ॥ ৩৬ ॥

বৃষ্ণীনাং বাসুদেবোঽস্মি, পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ।
মুনীনামপ্যহং ব্যাসঃ, কবীনামুশনা কবিঃ ॥ ৩৭ ॥

অহং বৃষ্ণীনাং বাসুদেবঃ, পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ, অহং মুনীনাং অপি ব্যাসঃ, কবীনাং উশনা কবিঃ অস্মি ॥ ৩৭ ॥

বৃষ্ণীগণ মধ্যে আমি বাসুদেব, পাণ্ডবগণ মধ্যে অর্জ্জুন, মুনিগণ মধ্যে আমি ব্যাস, এবং কবিগণ মধ্যে উশনা কবি ॥ ৩৭ ॥

37. Amongst the Vrishnies I am Bashudoba, of the Pa´ndavas I am Dhananjaya, I am Vya´s of the sages and Ushana´ of the wise men.

36. The manner in which the Lord is describing His manifestations, may lead His disciple to think that they are confined to objects which are desired by the virtuous. To remove such a mistaken idea the Lord introduces this verse. As His nature is triune, His manifestations extend to objects which possess the three qualities viz gross, active, and spiritual. The gambling by the dice, by which monarchs have lost their empires and their beloved queens, is a manifestation of the Lord's gross Nature. The warrior's glory in defeating his foes and his strenuous exertions for extending his dominions are manifestations of the Lord's active Nature while the deeds of the virtuous manifest His spiritual quality.

স্বামী ॥ বৃষ্ণীনাং ইতি। বাসুদেবঃ যঃ অহং ত্বাং উপদিশামি, ধনঞ্জয়ঃ ত্বং এব মদ্বিভূতিঃ, মুনীনাং—বেদার্থ মননশীলানাং বেদব্যাসঃ অস্মি, কবীনাং—শাস্ত্রদর্শিনাং উশনা নামা কবিঃ—শুক্রঃ ॥ ৩৭ ॥

সাক্ষাদীশ্বরস্যাপি বিভূতি মধ্যে পাঠস্তেনরূপেণ চিন্তনার্থ ইতি প্রাগেবোক্তং; সাক্ষাৎ পরমেশ্বরকে বিভূতিগণ মধ্যে পরিগণনা করিয়া জানাইয়াছেন যে সেই ঈশ্বররূপেই তাঁহার চিন্তা করিতে হইবে।

বৃষ্ণীনাং=যাদবানাং; যদুবংশ মধ্যে। বাসুদেবঃ=বসুদেব পুত্রত্বেন প্রসিদ্ধস্তবোপদেষ্টায়মহং; বসুদেবপুত্র আমি কৃষ্ণ তোমার উপদেষ্টা। মুনীনাং=বেদার্থমননশীলানাং সর্ব্ব পদার্থ জ্ঞানিনাং; বেদার্থ জ্ঞানী মুনিগণ মধ্যে। কবিনাং=ক্রান্তদর্শিনাং সূক্ষ্মার্থ বিবেকিনাং মধ্যে; সূক্ষ্মার্থ বিবেচকগণের মধ্যে। উশনা=দৈত্যগুরুঃ; দৈত্যগণের গুরু শুক্রাচার্য্য।

দণ্ডোদময়তামস্মি, নীতিরস্মি জিগীষতাম্।
মৌনঞ্চৈবাস্মিগুহ্যানাং, জ্ঞানং জ্ঞানবতামহম্ ॥ ৩৮ ॥

অহং দময়তাং দণ্ডঃ অস্মি, জিগীষতাং নীতিঃ অস্মি, গুহ্যানাং মৌনং এব অস্মি চ জ্ঞানবতাং জ্ঞানং অস্মি ॥ ৩৮ ॥

আমি দমনকারিগণের দণ্ড, জয়েচ্ছুকগণের নীতি, গোপনীয় বিষয়ের মধ্যে মৌন, এবং জ্ঞানিগণের মধ্যে আমি জ্ঞান ॥ ৩৮ ॥

38. Of chastisers I am the rod, I am righteous policy amongst the conquerers, I am silence amongst the secrets, and wisdom of the wise.

"তৎ" শব্দের প্রতিপাদ্য মায়া উপাধিবিশিষ্ট ঈশ্বর "ত্বং" পদবাচ্য অবিদ্যা উপাধিবিশিষ্ট জীবাত্মাকে তদীয় প্রশ্নে তাঁহার বিভূতির বর্ণন করিতেছেন। তজ্জন্য বলিলেন যে আমার পূর্ণবিভূতি যাদবগণ মধ্যে আমাতে ও পাণ্ডবগণ মধ্যে তোমাতে প্রকাশিত হইয়াছে। হে অর্জ্জুন! আমি কর্ত্তা, তুমি নিমিত্ত, আমার কার্য্য পাপিগণের বিনাশ ও ধর্ম্মরাজ্য ভারতে পুনঃ সংস্থাপন। ধার্ম্মিকগণের উদ্ধার জন্য আমি ব্যাসরূপে বেদ সঙ্কলন করিয়াছি এবং অসুর গণকে বিনষ্ট করিবার জন্য আমি শুক্রাচার্য্যরূপে মন্ত্রণা দিয়াছি। "কবিনামুশনা কবিঃ" এই স্থানে মুদ্রিত অনেক পুস্তকে "উশনাঃ কবিঃ" এইরূপ দেখা যায়; ইহা সমস্ত ব্যাকরণ বিরুদ্ধ ও প্রাচীন হস্তলিখিত পুস্তকাবলীর অনাশ্রিত বলিয়া বিসর্গ উপেক্ষিত হইল ॥ ৩৭ ॥

37. The Lord says in effect "of the Jádavas My glory is fully manifested in Krishna, and of the Pándavas in Arjuna." Dhananjaya literally means one who has conquered wealth. This may refer either to Arjuna's conquest over Kuber the Lord of wealth or metaphorically to his conquest over the lust of pelf. Muni is one who thinks in silence or who is fully versed in Vedas.

স্বামী॥ দণ্ডঃ ইতি। দময়তাং—দমনকর্তৃণাং, সম্বন্ধী দণ্ডঃ অস্মি, যেন অসংযতাঃ অপি সংযতাঃ ভবন্তি সঃ দণ্ডঃ মদ্বিভূতিঃ, জেতুং ইচ্ছতাং সম্বন্ধিনী সামাদ্যুপায়রূপানীতিঃ অস্মি, গুহ্যানাং—গোপ্যানাং, গোপনহেতুঃ মৌনবচনং অস্মি, নহি তূষ্ণীং স্থিতস্য অভিপ্রায়ঃ জ্ঞায়তে, জ্ঞানবতাং—তত্ত্বজ্ঞানিনাং, যৎ জ্ঞানং তৎ অহং অস্মি ॥ ৩৮ ॥

দময়তাং=মদান্ধান্ উৎপথান্ পথিপ্রবর্ত্তয়তাং; মদান্ধ পথিভ্রষ্ট দুর্বৃত্তগণের নিয়ন্তৃগণের মধ্যে। দণ্ডঃ=নিগ্রহ জন্য শাসন। জিগীষতাং=জেতুমিচ্ছতাং; জয়েচ্ছুগণ মধ্যে

যচ্চাপি সর্ব্বভূতানাং, বীজং তদহমর্জ্জুন।
নতদস্তি বিনা যৎস্যা, ময়াভূতং চরাচরম্ ॥ ৩৯॥

ভোঃ অর্জ্জুন! যৎ সর্ব্বভূতানাং অপি বীজং তৎ অহং, ময়া বিনা চ যৎ চরাচরং ভূতং স্যাৎ তৎ ন অস্তি॥ ৩৯॥

হে অর্জ্জুন! যাহা এই সর্ব্বভূতের উৎপত্তির কারণ তাহা আমি। এবং আমা ব্যতীত চরাচর মধ্যে কোন বস্তু উৎপন্ন হইতে পারে এমত কিছুই নাই॥ ৩৯॥

39. O Arjuna! whatsoever is the seed of all things that I am, and there is nought moving or unmoving which can spring without Me.

নীতিঃ=ন্যায়োজয়োপায়স্থ; জয়োপায়ের ন্যায্য রীতি। গুহ্যানাং=গোপ্যানাং; রহস্য বিষয় সকলে। মৌনঃ=সম্যক্ সন্ন্যাস শ্রবণ মননপূর্ব্বকমাত্মনো নিদিধ্যাসলক্ষণং তূষ্ণীং; সন্ন্যাস ধর্ম্মাবলম্বন পূর্ব্বক শ্রবণ মনন দ্বারা পরব্রহ্মে আত্মসংযোগরূপ তূষ্ণীভাব। জ্ঞানবতাং=তত্ত্বজ্ঞানিনাং; তত্ত্বজ্ঞানীর মধ্যে। জ্ঞানং=মমজ্ঞানং; ভগবান্ বাসুদেবরূপ পরব্রহ্মের জ্ঞান।

বিপক্ষগামীদিগকে সংপক্ষে আনিবার জন্য উপদেষ্টা ও শাসনকর্ত্তার দণ্ডবিধান ভগবদ্বিভূতি। ন্যায়োপায়দ্বারা জয়লাভ করাও ভগবানের বিভূতি। অনেক রহস্য আছে যাহা প্রকাশ করিলে নিজের কি অন্যের অপকার হইতে পারে অথচ কাহারও কোন প্রকার উপকার হয় না তদ্বিষয়ে মৌনাবলম্বন করাই শ্রেয়ঃ। সন্ন্যাসধর্ম্মে দীক্ষিত আত্মযোগী পরব্রহ্মে নিদিধ্যাসন পূর্ব্বক যে মৌনব্রতাবলম্বন করেন তাহা ভগবদ্বিভূতি। তত্ত্বজ্ঞানিগণের ব্রহ্মজ্ঞানও তদ্রূপ॥ ৩৮॥

38. Danda is literally a rod, but it stands for all sorts of punishments; in plain language it means that power by which justice is administered. It is a manifestation of God's glory. That true statesmanship which is based on righteous principles and which should guide men seeking after conquests is also a similar manifestation. That power by which statesmen preserve state secrets, or the silent devotion of the Yogy is also God's power.

স্বামী॥ যৎ চ অপি ইতি। যদ্যপি সর্ব্বভূতানাং বীজং—প্ররোহকারণং তৎ অহম্। তত্র হেতুঃ ময়াবিনা যৎস্যাৎ—ভবেৎ তৎ চরং অচরং বা ভূতং ন অস্তি এব ইতি॥ ৩৯॥

নান্তোঽস্তি মম দিব্যানাং, বিভূতীনাং পরন্তপ।
এষতূদ্দেশতঃ প্রোক্তো, বিভূতের্বিস্তরোময়া ॥ ৪০ ॥

ভোঃ পরন্তপ! মম দিব্যানাং বিভূতীনাং অন্তঃ ন অস্তি, এষতু বিভূতেঃ বিস্তরঃ উদ্দেশতঃ ময়াঃ প্রোক্তঃ ॥ ৪০ ॥

হে পরন্তপ! আমার দিব্যবিভূতি সকলের অন্ত নাই, এই অনন্ত বিভূতির অংশ মাত্র তোমাকে আমি বলিলাম ॥ ৪০ ॥

40. O Slayer of foes! there is no end of My glorious emanations. Of these innumerable manifestations, a part only has been described by Me.

---

বীজং=প্ররোহকারণং; উৎপত্তি কারণ। মাং=মায়োপাধিকং চৈতন্যং; মায়া উপাধি বিশিষ্ট চৈতন্য।

বিভূতি উপসংহার করিয়া বলিতেছেন অর্জ্জুন! আমার বিভূতির বিবরণ আর কি বলিব, যেমত একটী অশ্বত্থ বৃক্ষের ফল মূল শাখা পল্লবাদি সমস্তই এক বীজ হইতে সমুৎপন্ন হইয়াছে তদ্রূপ এই চরাচর ব্রহ্মাণ্ড মায়া উপাধিবিশিষ্ট এক আত্মা হইতেই উৎপন্ন হইয়াছে। অর্থাৎ নির্ম্মল আত্মা ক্রিয়া শূন্য, তাহা হইতে কিছুই উৎপন্ন হইতে পারে না, কিন্তু পুরুষের সন্নিধানরূপ সাহায্যে বা নিমিত্তভাব অবলম্বনে মূল কারণ ত্র্যাত্মক প্রকৃতি ক্রম-বিকাশ দ্বারা বিশ্বাকারে পরিণত হইয়াছে। শ্রুতি বলিয়াছেন;—

যথাশ্বত্থ কর্ণিকায়ামন্তর্ভূতো মহাদ্রুমঃ।
নিষ্পন্নো দৃশ্যতে রাজন্ মযাপি সম্ভবস্তথা ॥
শব্দস্পর্শবিহীনং তং রূপাদিভি রসং যুতং।
ত্রিগুণং তজ্জগদ্যোনিরণাদি প্রভবাপ্যয়ম্ ॥

অতএব এই ত্রিগুণাত্মিকা অথচ ত্রিগুণের অতীত আমা হইতে সমস্ত বিভূতি উৎপন্ন হইয়াছে আমার বিভূতির অন্ত নাই, অতি সংক্ষেপে কিঞ্চিৎ বলিলাম ॥ ৩৯ ॥

39. Concluding a description of His manifestations the Lord says in effect:—

O Arjuna! My manifestations are endless. As the seed of an Ashvatta tree contains the germs of the mighty tree with all its over-

spreading branches, flowers and fruits so My Prakrithi ( not I ) under My influence becomes the seed of all moving and unmoving things you see. As a pure colourless crystal in the hands of a clever magician assumes various colours, so under the influence of My Prakrithi, I though pure as a crystal, am assuming shapes and colours which can hardly be described fully.

স্বামী ॥ প্রকরণার্থং উপসংহরতি ন অন্তঃ অস্তি ইতি। অনন্তত্বাৎ বিভূতীনাং তাঃ সাকল্যেন বক্তুং ন শক্যন্তে, এষঃ তু বিভূতি বিস্তরঃ উদ্দেশতঃ—সংক্ষেপতঃ প্রোক্তঃ ॥ ৪০ ॥

দিব্যানাং বিভূতীনাং পরিমিতিত্ব শঙ্কাং বারয়তি নেত্যাদিনা ; ঈশ্বরের বিভূতির পরিমাণ কার্য্য অসম্ভব ইহা জ্ঞাপন জন্য বলিলেন হে পরন্তপ ইত্যাদি।

পরন্তপ=(পরান্ তাপয়তীতি) পরেষাং—শত্রূণাং কাম ক্রোধ লোভাদীনাং তাপজনক ; কামক্রোধাদি শত্রুগণ বিজেতা। মম=ঈশ্বরস্য, সর্ব্বাত্মনঃ ; ঈশ্বরের, পরমাত্মার। দিব্যানাং=( দিবি—স্বর্গেভবাঃ দিব্যাঃ তাসাং ) স্বর্গীয়, অনুত্তম। অন্ত ন অস্তি=ইয়ত্তা ন বিদ্যতে ; অর্থাৎ ইয়ত্তা নাই অনন্ত তজ্জন্য সম্যক্‌প্রকারে বর্ণন অসম্ভব। উদ্দেশতঃ—একদেশেন ; একদেশমাত্র, অর্থাৎ সংক্ষিপ্তভাবে।

ঈশ্বর অনন্ত তাঁহার বিভূতিও অনন্ত, তজ্জন্য কীর্ত্তন করিয়া শেষ করা যায় না। ভগবান্ তাঁহার অনন্ত বিভূতির একদেশমাত্র অর্জ্জুনকে বলিলেন। ভগবান্ সর্ব্বজ্ঞ ও অনন্ত শক্তিমান্ মহাপুরুষ, তিনি কি তাঁহার আপন ঐশ্বর্য্য বর্ণন করিতে সক্ষম হইলেন না, অর্জ্জুনের ঈদৃশ আশঙ্কা নিবারণ জন্য বলিলেন, অর্জ্জুন ! আমার বিভূতি অনন্ত, তুমি অন্তবৎ শরীর ধারণ করিয়া কি প্রকারে অনন্তের সীমা করিতে পারিবে। যৎকালে মুক্তিলাভ করিয়া অনন্তে অর্থাৎ আমার সহিত মিশ্রিত হইবে তৎকালে আমার বিভূতি সম্যক্‌প্রকারে দর্শন করিতে পারিবে ॥ ৪০ ॥

40. The word *Parantapa* has been metaphorically used for one who has been able to control his passions, anger, desire, &c which are the great enemies of the human soul. God being infinite, His manifestations must necessarily be so. Possessing finite powers it is impossible for Arjuna to comprehend the infinite. The Lord says in effect :— In thy present finite abode, O Arjuna ! it is impossible for thee to comprehend My infinite powers. But when thy soul will find repose in Me you will be able to comprehend them fully.

যদ্যদ্বিভূতিমৎ সত্ত্বং, শ্রীমদূর্জ্জিতমেব বা।
তত্তদেবাবগচ্ছত্বং, মমতেজোঽংশ সম্ভবম্‌ ॥ ৪১ ॥

**যৎ যৎ সত্ত্বং বিভূতিমৎ, শ্রীমৎ, ঊর্জ্জিতং এব বা, তৎ তৎ এব মম তেজঃ অংশ সম্ভবং ত্বং অবগচ্ছ ॥ ৪১ ॥**

**যে যে বস্তু সকল ঐশ্বর্য্যযুক্ত,, লক্ষ্মীযুক্ত বা বলশালী সেই সেই বস্তু আমার শক্তির অংশ হইতে উৎপন্ন হইয়াছে জানিবে ॥ ৪১ ॥**

**41.** Whatsoever thing there is of power, beauty or strength, understand thou, that to be derived from a portion of My energy.

স্বামী ॥ পুনঃ চ সাকাঙ্ক্ষং প্রতি কথঞ্চিৎ সাকল্যেন কথয়তি, যৎ যৎ ইতি। বিভূতিমৎ—ঐশ্বর্য্যযুক্তং, শ্রীমৎ—সম্পত্তিযুক্তং, ঊর্জ্জিতং—কেন অপি প্রভাব বলাদিনা গুণেন অতিশয়িতং, যং যৎ সত্ত্বং—বস্তুমাত্রং, তং তং এব মম তেজসঃ—প্রভাবস্য, অংশেন সম্ভূতং জানীহি ॥ ৪১ ॥

অনুক্তা অপি ভগবতো বিভূতীঃ সংগ্রহীতুমিদমুচ্যতে যদ্যদিতি; ভগবানের অনুক্ত বিভূতিগণের প্রকৃত তথ্য সংক্ষিপ্তরূপে ব্যাখ্যা করিবার জন্য বলিলেন যে যে বস্তু সকল ইত্যাদি।

সত্ত্বং=বস্তুজাতং; বস্তুমাত্রে। বিভূতিমৎ = ঐশ্বর্য্যযুক্তং। শ্রীমৎ=( শ্রীঃ=লক্ষ্মীঃ, সম্পৎ, শোভা, কান্তির্বা ) তয়াযুক্তং; লক্ষ্মীযুক্ত অথবা সৌন্দর্য্যযুক্ত। ঊর্জ্জিতং=উৎসাহোপেতং, বলাদ্যতিশয়েনযুক্তং; উৎসাহপূর্ণ অথবা বলিষ্ঠ। মম=ঈশ্বরস্য। তেজঃ=(তেজসঃ শক্তেঃ) শক্তির। অংশঃ = একদেশঃ; একদেশমাত্র। সম্ভবং=সম্ভূতং। অবগচ্ছ= জানীহি; জানিবে।

অতি সংক্ষিপ্তভাবে ভগবানের অনন্ত বিভূতির সারাংশ অর্জ্জুনকে বুঝাইবার জন্য ভগবান্‌ এই শ্লোকের অবতারণা করিলেন। জগতে যে বস্তুতে ঐশ্বর্য্য, শ্রী, অথবা বলাধিক্য লক্ষিত হইবে তাহাতেই ভগবানের বিভূতি নিহিত রহিয়াছে। কারণ ভগবদ্বিভূতি ব্যতীত কোন পদার্থই শ্রেষ্ঠত্ব লাভ করিতে পারে না ॥ ৪১ ॥

**41.** The Blessed Lord winds up this discourse about His manifestations by putting in a few words the purport of this Book. He says in, effect :—

Beauty, glory, or power wherever seen in objects animate or inanimate represents God's energy. The reader should mark the strength of

অথবা বহুনৈতেন, কিং জ্ঞাতেন তবার্জ্জুন।
বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ ॥ ৪২ ॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে বিভূতিযোগো-
নাম দশমোঽধ্যায়ঃ ॥ ১০ ॥

ভোঃ অর্জ্জুন! অথবা এতেন বহুনা জ্ঞাতেন তব কিং। অহং একাংশেন ইদং কৃৎস্নং জগৎ বিষ্টভ্য স্থিতঃ ( অস্মি ) ॥ ৪২ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে দশমোঽধ্যায়ঃ ॥ ১০ ॥

হে অর্জ্জুন! এই সকল অতি বিস্তীর্ণরূপে আর জানিবার তোমার প্রয়োজন কি, আমি একাংশে এই সমগ্র জগৎ ধারণ করিয়া অবস্থান করিতেছি ॥ ৪২ ॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারত গ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে
বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে যোগশাস্ত্রে
ব্রহ্মবিদ্যায় বিভূতিযোগনামক দশম অধ্যায় সমাপ্ত ॥ ১০ ॥

**42.** But O Dhananjayá! what availeth thee by a detailed knowledge of these things. I am supporting all this universe in one part of Myself.

HERE ENDETH BOOK X OF THE BHAGABATH GITHÁ STYLED THE RELIGION BY HEAVENLY PERFECTIONS.

---

the word, "তেজঃ অংশ" a portion of His energy. The idea is fully explained in the following verse.

স্বামী ॥ অথবা কিং এতেন পরিচ্ছিন্ন বিভূতিদর্শনেন, সর্ব্বত্র সমদৃষ্টিং এব কুরু ইতি আহ, অথবা ইতি। বহুনা—পৃথক্ জ্ঞাতেন, কিং তব কার্য্যং, যস্মাৎ ইদং সর্ব্বং জগৎ একাংশেন—একদেশমাত্রেণ, বিষ্টভ্য—ধৃত্বা ব্যাপ্য ইতি বা অহং এব অবস্থিতঃ, ন মৎ ব্যতিরিক্তং কিঞ্চিৎ অস্তি, "পাদোঽস্য বিশ্বা ভূতানি" ইতি শ্রুতেঃ।

ইন্দ্রিয় দ্বারতশ্চিত্তে, বহির্ধাবতি সত্যপি।
ঈশ দৃষ্টিবিধানায়, বিভূতীর্দশমেঽব্রবীৎ ॥ ৪২ ॥

ইতি শ্রীধরস্বামিকৃত টীকায়াং বিভূতিযোগোনাম দশমোঽধ্যায়ঃ ॥ ১০ ॥

সর্ব্বেষাং সুগমত্বায়াবয়বত্ব বিভূতি মুক্ত্বা ভক্তানুগ্রহার্থং সাকল্যেন তা মাহ অথবেতি ; ভগবানের বিভূতি সকল সংক্ষিপ্তভাবে উল্লেখ করিয়া ভক্তের প্রতি অনুগ্রহ প্রকাশে সমগ্র বিভূতি সম্বন্ধে বলিতেছেন হে ধনঞ্জয় ইত্যাদি।

অথবা=পক্ষান্তরে। এতেন বহুনা=সবিশেষেণ ; এত বিস্তৃতরূপে। কিং=কিং প্রয়োজনং ন কিঞ্চিৎ ফলং স্যাৎ ; কোন প্রয়োজন নাই। একাংশেন=একদেশমাত্রেণ ; আমার অবয়বের একদেশমাত্র দ্বারা। কৃৎস্নং=সমগ্রং। জগৎ=ব্রহ্মাণ্ডং। বিষ্টভ্য=বিধৃত্য, ব্যাপ্য ; ধারণ করিয়া। স্থিতঃ=অবস্থিতঃ ; অবস্থান করিতেছি।

ভগবান্ "অথবা" শব্দ দ্বারা অর্জ্জুনকে উত্তমাধিকারী বিবেচনা করিয়া তাঁহার বিভূতি সম্বন্ধে বলিলেন। এক একটী করিয়া ভগবানের বিভূতিগুলি তাঁহার জানিবার কোন প্রয়োজন নাই। অর্জ্জুনের এইমাত্র জানিলেই হইবে যে সেই বিরাট্ পুরুষের এক পাদদেশেই সমগ্র ব্রহ্মাণ্ড অবস্থিতি করিতেছে। এই বিষয়টী পঞ্চদশীর ভূত-বিবেকে ৪১ শং শ্লোক হইতে অতি স্ফুটরূপে বর্ণিত আছে। শ্রুতি বলিয়াছেন ;—

"পাদোঽস্য বিশ্বাভূতানি ত্রিপাদস্যা মৃতং দিবি" ইতি।

কুর্ব্বন্তি কেঽপিকৃতিনঃ কচিদপ্যনন্তে,<br>
স্বান্তং বিধায় বিষয়ান্তর শান্তিমেব।<br>
তৎ পাদপদ্ম বিগলন্মকরন্দ বিন্দু,<br>
মাস্বাদ্যমাদ্যতি মুহুর্মধুভিন্মনো মে ॥ ৪২ ॥

ইতি "গীতার্থ প্রবোধ" নামক দশম অধ্যায় সমাপ্ত ॥ ১০ ॥

42. The Lord concludes this 10th Book by pointing to His disciple that as an advanced student, it is unnecessary for him to learn all the heavenly perfections of the great Brahman, and that it is enough for him to know that this universe, which is the work of Nature, is confined to a small portion of the Lord's essence which pervades eternal space. If the Lord's essence be compared to the vast expanse of an ocean, a small island in it may be compared to this universe. Like this island the hand of Nature has created this universe, the ocean itself, like the illimitable essence of God remaining pure and free from the workings of Nature. Hence the favorite doctrine of the Vedas that this universe is merely an expansion of a very small part of God's essence. It is absolutely necessary for the aspirants to know the heavenly perfections of the Lord so that he may in his meditations concentrate his mind to any one of them. The disciple, having some idea of God's glories, became anxious to see Him, hence the Lord shews Himself to Arjuna in the succeeding Book.

HERE ENDS BOOK X OF THE ENGLISH COMMENTARY ON BHAGABATH GITHA.

# একাদশোঽধ্যায়ঃ।

## BOOK XI.

## বিশ্বরূপদর্শনং

## THE VISION OF THE UNIVERSAL FORM.

অর্জ্জুন উবাচ।

মদনুগ্রহায় পরমং, গুহ্যমধ্যাত্মসংজ্ঞিতম্।

যত্ত্বয়োক্তং বচস্তেন, মোহোঽয়ং বিগতো মম ॥ ১ ॥

---

অর্জ্জুনঃ উবাচ।

ত্বয়া মদনুগ্রহায় পরমং গুহ্যং অধ্যাত্মসংজ্ঞিতং যৎ বচঃ উক্তং, তেন মম অয়ং মোহঃ বিগতঃ ॥ ১ ॥

অর্জ্জুন কহিলেন।

আপনি আমার প্রতি কৃপা করিয়া যে পরমগুহ্য অধ্যাত্ম বিবেক-বিষয়ক কথা বলিলেন তদ্দ্বারা আমার মোহ বিগত হইল ॥ ১ ॥

ARJUNA SAID.

1. By Thy words supremely mysterious, concerning soul which Thou hast spoken out of kindness towards me, my delusion has disappeared.

---

শ্রীধরস্বামী ॥ বিভূতেবৈভবং প্রোচ্য, কৃপয়া পরয়া, হরিঃ।

দিদৃক্ষোরর্জ্জুনস্যাথ, বিশ্বরূপ মদর্শয়ং ॥

পূর্ব্বাধ্যায়ান্তে "বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতোজগৎ" ইতি বিশ্বাত্মকং পরমেশ্বররূপং উপক্ষিপ্তং তৎ দিদৃক্ষুঃ পূর্ব্বোক্তং অভিনন্দন্ অর্জ্জুনঃ উবাচ মদনুগ্রহায় ইতি চতুর্ভিঃ। মম অনুগ্রহায় শোক নিবৃত্তয়ে, পরমং—পরমাত্মনিষ্ঠং, গুহ্যং—গোপ্যং অপি অধ্যাত্মসংজ্ঞিতং—আত্মানাত্মবিবেকবিষয়ং, যৎ ত্বয়া উক্তং বচঃ "অশোচ্যানন্বশোচস্তং" ইত্যাদি ষষ্ঠাধ্যায় পর্য্যন্তং যৎ বাক্যং, তেন মম অয়ং মোহঃ—অহং হন্তা এতে হন্যন্তে ইত্যাদিলক্ষণভ্রমঃ বিগতঃ—বিনষ্টঃ, আত্মনঃ কর্ত্তৃত্বাদ্য ভাবোক্তেঃ ॥ ১ ॥

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ।

ভগবতো বিভূতয় উক্তাস্তত্রাচ "বিষ্টভ্যাহ মিদং কৃৎস্নমেকাংশেন স্থিতোজগৎ" ইতি ভগবতাঽভিহিতং শ্রুত্বা যজ্জগদাত্মরূপমাদ্যমৈশ্বর্য্যং তৎ সাক্ষাৎ কর্ত্তুমিচ্ছন্নর্জ্জুনউবাচ মদনু-

গ্রহায়েতি চতুর্ভিঃ; গীতামৃত দোহনকর্ত্তা শ্রীকৃষ্ণকে নমস্কার। ভগবানের বিভূতি কীর্ত্তন করিয়া শ্রীকৃষ্ণ বলিলেন যে সমগ্র জগৎ তিনি তাঁহার একাংশে ধারণ করিয়া রহিয়াছেন এইরূপ বাক্য শ্রবণ করিয়া অর্জ্জুন ভগবানের সেই বিরাটমূর্ত্তি (যাহার একাংশে বিশ্ব প্রকাশিত হইয়াছে তাহা) দর্শন করিতে কৌতূহলী হইয়া বলিলেন আপনি আমার প্রতি অনুগ্রহ করিয়া ইত্যাদি ৪র্থ শ্লোক পর্য্যন্ত।

ত্বয়া=পরমকারুণিকেন সর্ব্বজ্ঞেন; পরমকারুণিক ও সর্ব্বজ্ঞ তোমা কর্ত্তৃক। মদনুগ্রহায়=শোকনিবৃত্ত্যুপকারায়; স্বজন নিধন কারণ শোক নিবারণ জন্য। পরমং=নিরতিশয় পুরুষার্থ পর্য্যবসায়ি; পরমপুরুষার্থ প্রাপক। গুহ্যং=গোপ্যং; গোপনীয়। অধ্যাত্ম সংজ্ঞিতং=(অধ্যাত্মং ইতি সংজ্ঞিতং) আত্মানাত্ম বিবেকবিষয়ং; সৎ ও অসৎ বিচারবিষয়ক। যৎ বচঃ উক্তং=অশোচ্যানন্বশোচস্ত্বমিত্যাদি ষষ্ঠাধ্যায় পর্য্যন্তং যদ্বাক্যং; দ্বিতীয় অধ্যায়ের একাদশ শ্লোক হইতে ত্বং পদার্থের বিচার শেষ ষষ্ঠাধ্যায় পর্য্যন্ত এবম্বিধ যে বাক্য বলা হইয়াছে। অয়ং মোহঃ=অহং হন্তা, এতে হন্যন্তে ইত্যাদি লক্ষণভ্রমঃ; আমি হত্যাকারী ও ইহারা হত, এইরূপ অর্জ্জুনের ভ্রম। বিগতঃ=অস্তমিতঃ; বিনষ্ট হইয়াছে।

ভীষ্মদ্রোণাদিকে কুরুক্ষেত্রে যুদ্ধার্থ সমাগত দেখিয়া অর্জ্জুনের মনে যে মোহ উপস্থিত হইয়াছিল অর্থাৎ তিনি মনে করিয়াছিলেন যে তিনি স্বীয় আত্মীয় স্বজনকে নিহত করিলে তাঁহার আত্মা হত্যাপাপে কলুষিত হইবেক। এইরূপ মোহাক্রান্তচিত্তে স্বধর্ম্মোচিত কর্ত্তব্য-কার্য্য পালনে বিমুখ হইয়া তিনি সশর গাণ্ডীব ধনু পরিত্যাগ করিয়াছিলেন। অর্জ্জুনের এবম্বিধ মোহ ও কার্য্য নিতান্ত অন্যায় তাহা তিনি এইক্ষণ সম্যক্‌প্রকারে বুঝিতে পারিয়া বলিলেন "ভগবন! আপনার আত্মানাত্ম বিবেকবিষয়ক ত্বং পদার্থের বিচার শ্রবণ করিয়া আমার ভ্রম অপনোদিত হইয়াছে। আপনার বিভূতির তত্ত্ব শ্রবণ করিয়া আমি সমস্তই আত্মময় অবলোকন করিতেছি। এই আত্মা অবিনাশী ও ইহার কর্ত্তৃত্ব নাই। অতএব জয়পরাজয় চিন্তা না করিয়া আমার স্বধর্ম্মোচিত কর্ত্তব্যকার্য্য পালন করা সর্ব্বতোভাবে বিধেয়" ॥ ১ ॥

আপন বিভূতি কথা করিয়া কীর্ত্তন,<br>
অর্জ্জুনের মনস্কাম পুরাতে শ্রীহরি।<br>
ত্যজিয়া মানুষকায়া অদ্ভুতদর্শন,<br>
ব্যাপিলেন বিশ্বময় বিশ্বরূপ ধরি ॥

1. Adhyathma=Literally regarding the soul or relating to a discussion about the powers and capacities of the soul, in which the real is distinguished from the unreal. Words supremely mysterious—Refers to the discussion about "ত্বং" the embodied spirit, commencing from verse 12

ভবাপ্যয়ৌ হি ভূতানাং, শ্রুতৌ বিস্তরশো ময়া।
ত্বত্তঃ কমলপত্রাক্ষ, মাহাত্ম্যমপি চাব্যয়ম্ ॥ ২ ॥

ভোঃ কমলপত্রাক্ষ! ভূতানাং ভবাপ্যয়ৌ ময়া ত্বত্তঃ বিস্তরশঃ হি শ্রুতৌ (তব) অব্যয়ং মাহাত্ম্যং অপি চ (শ্রুতং) ॥ ২ ॥

হে পদ্মপলাশলোচন! ভূতগণের উৎপত্তি ও প্রলয় এবং তোমার অব্যয়মাহাত্ম্য আমি বিস্তৃতরূপে শ্রবণ করিয়াছি ॥ ২ ॥

**2.** O Lotus-eyed! I have heard from Thee in detail of the appearance and disappearance of things and Thine imperishable greatness.

---

Book II and ending in Book VI. Out of kindness towards me=To dispel the ignorance to which I was subject when I entered the battle-field. My delusion has disappeared=I threw down my javelin and sat dejected in my chariot thinking that I would be guilty of a great sin if I killed in battle my dear relations and preceptors. From what thou hast spoken to me about the soul and its powers, I am fully convinced that the performance of one's duty is above all other considerations, that the embodied soul is immortal and inactive, that it can neither kill nor be killed and that what I see before me is a manifestation of Thy glory which though shifting in form is eternal in essence.

স্বামী ॥ কিঞ্চ ভবাপ্যয়ৌ ইতি। ভূতানাং ভবাপ্যয়ৌ—সৃষ্টিপ্রলয়ৌ, ত্বত্তঃ সকাশাৎ এব ভবতঃ ইতি শ্রুতঃ ময়া "অহং কৃৎস্নস্য জগতঃ প্রভবঃ প্রলয়স্তথা" ইত্যাদৌ, বিস্তরশঃ—পুনঃ পুনঃ, কমলস্য পত্রে ইব সুপ্রসন্নে বিশালে অক্ষিণী যস্য তব হে কমলপত্রাক্ষ মাহাত্ম্যং অপি চ অব্যয়ং—অক্ষয়ং শ্রুতং বিশ্ব সৃষ্ট্যাদি কর্তৃত্বে অপি, সর্ব্বনিয়ন্তৃত্বে অপি, শুভাশুভ কর্ম্মকারয়িতৃত্বে অপি, বন্ধ মোক্ষাদি বিচিত্র ফলদাতৃত্বে অপি, অবিকারা বৈষম্যাসঙ্গৌদাসীন্যাদিলক্ষণং অপরিমিতং মহত্বং চ শ্রুতং "অব্যক্তং ব্যক্তিমাপন্নং, মন্যন্তে মামবুদ্ধয়ঃ" ইতি, "ময়াততমিদং সর্ব্বং" ইতি, "ন চ মাং তানি কর্ম্মাণি" ইতি, "সমোঽহং সর্ব্বভূতেষু" ইত্যাদিনা চ, অতঃ ত্বৎপরতন্ত্রাণাং অপি জীবানাং অহং কর্ত্তা ইত্যাদি মদীয়ঃ মোহঃ বিগতঃ ইতি ভাবঃ ॥ ২ ॥

সপ্তমমারভ্য দশম পর্য্যন্তং "তৎ" পদার্থ নির্ণয় প্রধানমপি ভগবতো বচনং ময়া শ্রুতং ইত্যাহ ভূতানামিত্যাদি। সপ্তম অধ্যায় হইতে দশম অধ্যায় পর্য্যন্ত তৎপদবাচ্য মায়

এবমেতদ্ যথাত্থ ত্বমাত্মানং পরমেশ্বর।
দ্রষ্টুমিচ্ছামি তে রূপ, মৈশ্বরং পুরুষোত্তম ॥ ৩ ॥

ভোঃ পরমেশ্বর! ত্বং আত্মানং যথা আত্থ এতৎ এবং, ভোঃ পুরুষোত্তম! তে ঐশ্বরং রূপং (অহং) দ্রষ্টুং ইচ্ছামি ॥ ৩ ॥

হে পরমেশ্বর! তুমি তোমার নিজ আত্মা সম্বন্ধে যাহা বলিলে তাহা সমস্তই তদ্রূপ। হে পুরুষোত্তম! তোমার ঐশরূপ দর্শন করিতে ইচ্ছা করি ॥ ৩ ॥

3. O Great Lord! all that Thou hast said about Thyself is true. O Best of Beings! I desire to see Thy divine form.

---

উপাধিবিশিষ্ট ঈশ্বর সম্বন্ধে অনেক কথা অর্জ্জুন ভগবানের নিকট শ্রবণ করিয়াছেন এইক্ষণ বলিতেছেন ভূতগণের ইত্যাদি।

কমলপত্রাক্ষ=কমলস্য পত্রে ইব দীর্ঘে রক্তান্তে পরমমনোরমে অক্ষিণী যস্য সঃ, পদ্মপলাশলোচনঃ; ধবলে রক্তাভ অতি সুপ্রসন্ন ও বিশাল নয়ন যাঁহার। ভবঃ অপ্যয়ঃ চ= সৃষ্টি প্রলয়ৌ চ; উৎপত্তি এবং প্রলয়। অব্যয়ং মাহাত্ম্যং=অক্ষরং সোপাধিকং নিরুপাধিকং ঐশ্বর্য্যং; ভগবানের উপাধিযুক্ত ও নিরুপাধিক অবিনাশি মাহাত্ম্য।

অর্জ্জুন পূর্ব্ব শ্লোকে বলিলেন যে ষষ্ঠাধ্যায় পর্য্যন্ত "ত্বং" পদার্থের আলোচনা দ্বারা তিনি অধ্যাত্ম্য তত্ত্ব সম্যক্প্রকারে অবগত হইয়াছেন। পরে সপ্তমাধ্যায় হইতে দশমাধ্যায় পর্য্যন্ত শ্রবণ করিয়া তিনি বুঝিতে পারিলেন যে বিশ্ব নিরন্তর উৎপত্তি প্রলয়চক্রে বিঘূর্ণিত হইতেছে কিন্তু বিকৃত অথবা অবিকৃত আত্মা সনাতন ও অব্যয়। "অব্যক্তং ব্যক্তিমাপন্নং মন্যন্তে মামবুদ্ধয়ঃ," "ময়াততমিদং সর্ব্বমিতি," "ন চ মাং তানি কর্ম্মাণি" ইতি, "সমোহহং সর্ব্বভূতেষু," ইত্যাদি ইত্যাদি দ্বারা তিনি বাসুদেবরূপধারী পরমাত্মার প্রকৃত তত্ত্ব সম্যক্প্রকারে অবগত হইয়াছেন ॥ ২ ॥

2. In the preceding verse Arjuna said that the Lord's teachings contained in the first six Books had dispelled his delusion. In this verse he says that he has heard with attention the Lord's teachings contained in the four Books commencing from the seventh and that he is satisfied about the nature and manifestations of the Brahman He is convinced that while all beings move in a circle of births and rebirths, Srikrishna representing the Purushattama is changeless and imperishable, that

people are misled by His human form, and that the universe is a mere expansion of His Nature. Arjuna has understood all this very clearly.

Lotus-eyed = The Lord's eyes are compared to the petals of a lotus in 3 points viz largeness, whiteness and redness which signify beauty, lustre and cheerfulness respectively.

স্বামী। কিঞ্চ এবং ইতি। ভবাপ্যয়ৌহি ভূতানাং ইত্যাদি ময়া শ্রুতং যথা চ ইদানীং আত্মানং ত্বং আত্থ—"বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতোজগৎ" ইতি এবং কথয়সি হে পরমেশ্বর! এতং এবং এব অত্রাপি অবিশ্বাসং মম ন অস্তি তথাপি হে পুরুষোত্তম! তব ঐশ্বর্য্যং জ্ঞানৈশ্বর্য্য শক্তি বীর্য্যাদিভিঃ সম্পন্নং ত্বদ্রূপং কৌতূহলাৎ অহং দ্রষ্টুং ইচ্ছামি ॥ ৩ ॥

ত্বদুক্তেঽর্থে অবিশ্বাসাভাবাৎ ন তস্মিন্ দিদৃক্ষা কিন্তু কৃতার্থী-বুভূষয়া এতদেবাহ এবমিতি; ভগবানের কথায় অবিশ্বাস না থাকিলেও তাঁহার ঐশ্বরিকরূপ দর্শন লালসায় বলিলেন হে পরমেশ্বর ইত্যাদি।

আত্মানাং = সোপাধিকেন নিরুপাধিকেন চ নিরতিশয়ৈশ্বর্য্যেণ ত্বাং; বদ্ধ, বিমুক্ত ও অসীম বিভূতিসম্পন্ন আত্মাস্বরূপ তোমাকে। যথা = যেনপ্রকারেণ। আত্থ = কথয়সি। এতং এবং = নান্যথা ত্বদ্বচসি কুত্রাপিমমাঽবিশ্বাসশঙ্কানাস্ত্যেব; তোমার বাক্য সম্বন্ধে আমার কিছুমাত্র অবিশ্বাস নাই। ঐশ্বরং রূপং = জ্ঞানৈশ্বর্য্য শক্তি বলবীর্য্যতেজোভিঃ সম্পন্ন মদ্ভুতং রূপং। জ্ঞান, ঈশ্বরত্ব, বল, বীরত্ব এবং তেজোযুক্ত অদ্ভুত রূপ।

অর্জ্জুন বলিলেন "ভগবন্! আপনি নিজ আত্মার সম্বন্ধে যাহা বলিলেন তাহাতে আমার সম্পূর্ণ বিশ্বাস হইয়াছে আপনি পরমাত্মা ও আপনার অনন্ত বিরাটমূর্ত্তির একাংশে সমস্ত বিশ্বমণ্ডল অবস্থান করিতেছে। আমি আপনার সেই অসামান্য বলবীর্য্যাদিসম্পন্ন বিরাট-মূর্ত্তি সন্দর্শন করিতে ইচ্ছা করি।" ভগবানের একাংশ যাহাতে বিশ্বমণ্ডল অবস্থান করিতেছে তাহা মায়া সংযোগে বিকৃত সোপাধিক ব্রহ্ম, তজ্জন্য অর্জ্জুন ভগবান্‌কে পুরুষোত্তম বলিয়া সম্বোধন করিলেন। পুরুষোত্তম কি তাহা ১৫ অধ্যায়ের ১৮ শ্লোকে দেখ। ভগবানের অপরাংশ প্রকৃতির আভাস বিমুক্ত, তাহা অবিকৃত অর্থাৎ নিরুপাধিক ব্রহ্ম, তজ্জন্য অর্জ্জুন তাঁহাকে পরমেশ্বর বলিয়া সম্বোধন করিলেন ॥ ৩ ॥

3. Arjuna does not doubt what Srikrishna has declared about Himself viz that He is the eternal spirit the Creator and Ruler of the universe, but he wants to see His highest form, that form in a part of which He upholds the universe.

Parameshwara = The Supreme Lord the unmanifested Brahman. Purushattama = The Purusha as reflected in His nature ie manifested

মন্যসে যদি তচ্ছক্যং, ময়া দ্রষ্টুমিতি প্রভো।
যোগেশ্বর ততো মে ত্বং, দর্শয়াত্মানমব্যয়ম্ ॥ ৪ ॥

ভোঃ প্রভো! যদি ময়া তৎ দ্রষ্টুং শক্যং ইতি (ত্বং) মন্যসে, ততঃ ভোঃ যোগেশ্বর! ত্বং অব্যয়ং আত্মানং মে দর্শয় ॥ ৪ ॥

হে প্রভো! যদি উহা আমার দর্শনযোগ্য মনে কর, তাহা হইলে হে যোগেশ্বর! তোমার অবিনাশি ঐশ্বরিকরূপ আমাকে দেখাও ॥ ৪ ॥

4. O Lord! if Thou thinkest that I am capable of looking at it, then O Lord of Yog! show Me Thine imperishable self.

---

Brahman. Purushattama has been explained in verse 18 Book XV. Arjuna addresses Srikrishna both as manifested and unmanifested Brahman!

স্বামী॥ ন চ অহং দ্রষ্টুং ইচ্ছামি ইতি এতাবতা এব ত্বয়া তৎ রূপং দর্শয়িতব্যং কিং তর্হি মন্যসে ইতি। যোগিনঃ এব=যোগাঃ, তেষাং ঈশ্বর; ময়া—অর্জ্জুনেন, তৎ রূপং দ্রষ্টুং শক্যং ইতি যদি মন্যসে ততঃ—তর্হি, তৎ রূপং—পরমাত্মানং, অব্যয়ং—নিত্যং মে—মমদর্শয় ॥ ৪ ॥

দ্রষ্টুমযোগ্যে কুতস্তে দিদৃক্ষেত্যাশঙ্কাহ প্রভো; ভগবান্ যদি অর্জ্জুনকে তাঁহার বিশ্বরূপ দর্শনের অযোগ্য মনে করেন তজ্জন্য অর্জ্জুন "প্রভো" পদদ্বারা তাঁহাকে সম্বোধন করিলেন।

প্রভো=সর্ব্বস্বামিন্ প্রভবতি সৃষ্টিস্থিতি সংহার প্রবেশ প্রশাসনেষিতি প্রভুঃ; সৃষ্টিস্থিতি সংহার যাঁহার ইচ্ছাবলে হইয়া থাকে তাঁহাকে প্রভু বলে। তৎ=তবৈশ্বরং রূপং; তব ঐশরূপ। ময়া=অর্জ্জুনেন; অর্জ্জুন কর্ত্তৃক। মন্যসে=জানাসি; মনে কর। যোগেশ্বর=সর্ব্বেষামণিমাদিসিদ্ধিশালিনাং যোগানাং যোগিনামীশ্বর, যোগিনো যোগাস্তেষা মীশ্বরো যোগেশ্বর; সর্ব্বপ্রকার যোগের ঈশ্বর। অব্যয়ং=অক্ষরং; অক্ষর অর্থাৎ চিরস্থায়ী। আত্মানং=তদ্রূপং; তোমার ঐশ্বরিক রূপ। দর্শয়=চাক্ষুষ জ্ঞান বিষয়ীকারয়; দর্শনেন্দ্রিয়ের যোগ্যকর অর্থাৎ দেখাও।

অর্জ্জুনের মনে এইরূপ একটী বিষম শঙ্কা উপস্থিত হইল। মনে করিলেন যে ভগবানের এই অদ্ভুতরূপ দর্শন করা তাঁহার ভাগ্যে বুঝি ঘটিয়া উঠিল না তজ্জন্য তিনি শ্রীকৃষ্ণকে প্রভো বলিয়া সম্বোধন করিলেন, যিনি নিগ্রহ বা অনুগ্রহ করিতে পারেন তিনিই প্রভু। দর্শন প্রদান করিলে অনুগৃহীত, না করিলে নিগৃহীত হইবেন। অর্জ্জুন প্রভো সম্বোধন

শ্রীভগবানুবাচ।

পশ্য মে পার্থ রূপাণি, শতশোঽথ সহস্রশঃ।
নানাবিধানি দিব্যানি, নানাবর্ণাকৃতীনি চ॥ ৫॥

শ্রীভগবান্ উবাচ।

ভোঃ পার্থ! নানাবিধানি, দিব্যানি চ নানাবর্ণাকৃতীনি শতশঃ অথ সহস্রশঃ মে রূপাণি পশ্য॥ ৫॥

শ্রীভগবান্ কহিলেন।

হে পার্থ! নানাবিধ অলৌকিক এবং নানাবর্ণ ও আকৃতিবিশিষ্ট শত শত ও সহস্র সহস্র আমার রূপ অবলোকন কর॥ ৫॥

THE BLESSED LORD SAID.

5. O Pritha's son! behold My various, wonderful and many colored shapes in hundreds and thousands.

---

করিয়া ইহাই প্রকাশ করিলেন। অর্থাৎ বিশ্বরূপ দর্শন করিতে না পারিলে তিনি নিতান্ত মনঃকষ্ট পাইবেন ইহাই জানাইলেন॥ ৪॥

4- O Lord (Prabho) = Literally a master who can punish and reward his servant. By addressing the Lord as *Probho,* Arjuna puts himself in the position of a servant and expresses his feelings that he will think himself punished if he is not permitted to look at Srikrishna's highest form, on the other hand he will feel himself greatly rewarded if he is permitted to see it. There are nine ways in which devotion (Bhackti) can be shown, of these the position of a servant is best suited to men who have the opportunity of personal communications with their masters. Hence Arjuna calls the Lord *Prabho.* Jogeshwar = Lord of yog means one possessing eight sorts of supreme mystic power viz the power of becoming minuter than an atom (Animá), lighter than air (Laghimá) &c &c.

স্বামী॥ এবং প্রার্থিতঃ সন্ অতি অদ্ভুতং রূপং দর্শয়িষ্যন্ সাবধানঃ ভব, ইতি এবং অর্জ্জুনং অভিমুখীকরোতি--শ্রীভগবান্ উবাচ পশ্য ইতি চতুর্ভিঃ। রূপস্য একত্বে অপি নানাবিধত্বাৎ রূপাণি ইতি বহুবচনং। অপরিমিতানি অনেক প্রকারাণি; দিব্যানি—

অলৌকিকানি, মমরূপাণি পশ্য, বর্ণাঃ—শুক্লকৃষ্ণাদয়ঃ, আকৃতয়ঃ—অবয়ববিশেষাঃ, নানা—অনেকাঃ, বর্ণাঃ—আকৃতয়ঃ চ যেষাং তানি নানাবর্ণাকৃতীনি ॥ ৫ ॥

এবমত্যন্তভক্তেনার্জ্জুনেন প্রার্থিতঃ সন্ অত্র ক্রমেণ শ্লোক চতুষ্টয়েঽপি পশ্যেত্যাবৃত্ত্যাঽত্যদ্ভুতরূপাণি দর্শয়িষ্যামি ত্বং সাবধানোভবেত্যর্জ্জুনমভিমুখীকরোতি; অত্যন্ত ভক্ত অর্জ্জুন কর্ত্তৃক প্রার্থিত হইয়া ভগবান্ তাঁহাকে অভিমুখী করত "আমি আমার অত্যদ্ভুতরূপ প্রদর্শন করাইতেছি তুমি সাবধান হও" এইরূপ ইঙ্গিত করিয়া পঞ্চম হইতে অষ্টম শ্লোক পর্য্যন্ত হে পার্থ বারংবার পশ্য পশ্য দেখ দেখ এইরূপ বলিলেন।

নানাবিধানি=অনেক প্রকারাণি; অনেক প্রকার। দিব্যানি = (দিবিভবানি=দিব্যানি) অত্যদ্ভুতানি; অতিশয় অদ্ভুত। নানাবর্ণাকৃতীনি=নানা=বিলক্ষণাঃ; বর্ণাঃ=নীলপীতাদিপ্রকারাঃ, তথা আকৃতয়ঃ=অবয়ব সংস্থান বিশেষাঃ যেষাং তানি নীল, কৃষ্ণ, লোহিত, পীত, হরিত, শ্বেতাদিনানাবর্ণবিশিষ্ট ও বহুবিধ অবয়ববিশিষ্ট। শত শত সহস্রশঃ=অপরিমিতানি; অসংখ্য। পশ্য=দ্রষ্টুমর্হোভব; দর্শন করিবার যোগ্য হও।

অদ্য অর্জ্জুনরূপী জীবাত্মার ভক্তির শেষ ফল লব্ধ হইল। মহাকোলাহল নানা বিভীষিকা পূর্ণ সংসারক্ষেত্রে, গুরু সন্নিধানে উপবিষ্ট হইয়া জীবাত্মা পরমাত্মার বিরাটরূপ সন্দর্শন করিয়া তাঁহার নির্ব্বাণপথের দ্বার মুক্ত করিলেন। তাঁহার শ্রবণ মননের ও নিদিধ্যাসনের চরমফল লব্ধ হইল। মহাযোগিগণ কঠোর তপস্যাদ্বারা যেরূপ দর্শনে সমর্থ হয় না অদ্য স্বীয় ভক্তিবলে অর্জ্জুন তাহা দেখিতে পাইলেন। ভক্তের প্রার্থনানুসারে ভগবান্ তাঁহার বাসনা পূর্ণ করেন। ভগবান্ বলিয়াছেন;—

"যে যথা মাং প্রপদ্যন্তে, তাং স্তথৈবভজাম্যহং।"

বিশ্বরূপ দর্শন প্রার্থী অর্জ্জুন সমরক্ষেত্রেই বাসুদেবের অনুকম্পায় সেই বিরাট্মূর্ত্তি দর্শন করিলেন ॥ ৫ ॥

5. The commentator Sridhar Swámi says that the Lord hearing Arjuna's prayer turned round and facing him uttered the four verses commencing from the 5th, giving him the hint "Take good care Arjuna! for I am going to unfold Myself to thee." This is a mere supposition of the commentator. This verse has been thus explained esotorically—under the influence of Bhackti (devotion) the embodied soul sees the Brahman as manifested in the universe. The battle-field of Kurukshetra is the bustle and warfare of this life; Srikrishna in the car is the Brahman in the nine gated car of the human body. The embodied soul sees the Brahman manifested in the universe. In other words it realizes in practical life that every thing is Brahman. (সর্ব্বং খল্বিদং ব্রহ্ম।)

পশ্যাদিত্যান্ বসূন্ রুদ্রা, নশ্বিনৌ মরুতস্তথা।
বহূন্যদৃষ্টপূর্ব্বাণি, পশ্যাশ্চর্য্যাণি ভারত ॥ ৬ ॥

ভোঃ ভারত! আদিত্যান, বসূন্, রুদ্রান্, তথা অশ্বিনৌ, মরুতঃ পশ্য। বহূনি অদৃষ্টপূর্ব্বাণি আশ্চর্য্যাণি পশ্য ॥ ৬ ॥

হে ভারত! আদিত্যগণ, বসুগণ, রুদ্রগণ, অশ্বিনীকুমারদ্বয় এবং মরুতগণ দর্শন কর। অনেক অদৃষ্টপূর্ব্ব অত্যাশ্চর্য্যরূপ সকল তুমি দর্শন কর ॥ ৬ ॥

6. O Bha´ratha! behold the A´ditya s, the Vashus, the Roodras, the two Ashvins and the Maruths. Behold many things wonderful and never seen before.

স্বামী ॥ তানি এব আহ পশ্য ইতি। আদিত্যাদিন্ মম দেহে পশ্য, মরুতঃ—একোন-পঞ্চাশং দেবতাবিশেষান্, অদৃষ্টপূর্ব্বাণি—ত্বয়া চ অন্যেন বা পূর্ব্বং অদৃষ্টানি রূপাণি ॥ ৬ ॥

দিব্যানি রূপাণি পশ্যেত্যুক্ত্বা তান্যেব লেশতোঽনুক্রামতি পশ্যাদিত্যানিতি; পূর্ব্ব শ্লোকে ভগবান্ আমার রূপ দর্শন কর বলিয়া এইক্ষণে সেই অলৌকিকরূপের পরিচয় দিতেছেন।

আদিত্যান=দ্বাদশাদিত্যান্; দ্বাদশ সূর্য্য। বসূন্=অষ্টৌবসূন্; অষ্ট বসু। রুদ্রান্=একাদশ রুদ্রান্; একাদশ রুদ্র। অশ্বিনৌ=অশ্বিনৌ দ্বৌ; অশ্বিনীকুমারদ্বয়। মরুতঃ= সপ্তসপ্তকান্ একোনপঞ্চাশং; সাত সাত করিয়া সাত ভাগে বিভক্ত, উনপঞ্চাশং বায়ু। তথা=অন্যানি রূপাণি; অন্যান্য আশ্চর্য্য রূপ। অদৃষ্টপূর্ব্বাণি=পূর্ব্বমদৃষ্টানি মনুষ্যলোকে ত্বয়াত্বত্তোঽন্যেন বা কেনচিং; পূর্ব্বকালে যাহা মনুষ্যলোকে তোমাকর্ত্তৃক কি অন্য কোন ব্যক্তিদ্বারা দৃষ্ট হয় নাই।

ভগবান্ বলিলেন যে, তাঁহার দেবদেহে সূর্য্যমণ্ডল, চন্দ্রমা, বায়ু, বরুণ প্রভৃতি সমস্ত দেবগণ দর্শন কর। এক স্থানে ঈশ্বরের সমগ্র বিভূতির সমাবেশ আর কেহ কখন দেখে নাই, তজ্জন্য এই বিরাটমূর্ত্তি অদৃষ্টপূর্ব্ব ও অত্যাশ্চর্য্য ॥ ৬ ॥

6. A´dityas=The twelve Solar systems. Bashus=The 8 manifestations of God's energy viz Bishnu, air, fire, moon, morning, the creative, preservative and destructive energies. Ashvins=The twin sons of the sun, being the presiding deities of the healing art. Roodra´s=The eleven destructive energies of God. Maruths=The forty-nine winds ie the seven main winds viz Northern, Southern, Eastern, Western, the South-Eastern

ইহৈকস্থং জগৎ কৃৎস্নং, পশ্যাদ্য সচরাচরম্।
মম দেহে গুড়াকেশ, যচ্চান্যদ্ দ্রষ্টুমিচ্ছসি ॥ ৭ ॥

ভোঃ গুড়াকেশ! অদ্য মম ইহ দেহে সচরাচরং কৃৎস্নং জগৎ একস্থং যৎ অন্যৎ চ (ত্বং) দ্রষ্টুং ইচ্ছাসি (তৎ) পশ্য ॥ ৭ ॥

হে জিতনিদ্র! অদ্য আমার এই দেহে স্থাবর জঙ্গম সমস্ত জগৎ এক স্থানে এবং অন্য যাহা কিছু তুমি দেখিতে ইচ্ছা কর, তৎসমুদায় দর্শন কর ॥ ৭ ॥

7. O Lord of Sleep! behold to-day in My body the whole universe with the moving and the unmoving in one place with whatever else thou desirest to see.

---

(monsoon) and the North Western. Each of these again subdivided into seven parts.

স্বামী ॥ কিঞ্চ ইহ ইতি। তত্র তত্র পরিভ্রমতাং বর্ষকোটিভিঃ অপি দ্রষ্টুং অশক্যং, কৃৎস্নং অপি—চরাচর সহিতং জগৎ, ইহ অস্মিন্ মম দেহে,—অবয়বরূপেণ একত্র স্থিতং অদ্য—অধুনা এব পশ্য, যৎ চ অন্যং জগৎ আশ্রয়ভূতং—কারণস্বরূপং. জগতঃ চ অবস্থা-বিশেষাদিকং জয়পরাজয়াদিকং চ যৎ চ—যৎ অপি, অন্যৎ দ্রষ্টুং ইচ্ছসি তৎ সর্ব্বং পশ্য ॥৭॥

ন কেবলমেতাবদেব সমস্তং জগদপি মদ্দেহস্থং দ্রষ্টুমর্হসীত্যাহ—ইহৈকস্থমিতি; কেবল এই সমস্ত নহে যদি তুমি ইচ্ছা কর তবে সমস্ত জগৎ আমার দেহে অবলোকন করিতে পার।

অদ্য=অধুনৈব; এইক্ষণ। মম ইহ দেহে=আমার এই বিশ্বাত্মক বিরাট অবয়বে। সচরাচরং=জঙ্গমস্থাবরসহিতং; জঙ্গম ও স্থাবরের সহিত। কৃৎস্নং=সমস্তং; সমগ্র। একস্থং=একত্র স্থিতং; একত্র স্থিত। যৎ অন্যৎ চ=জয়পরাজয়াদিকং; জয়পরাজয় প্রভৃতি পৃথিবীর অন্য যে কিছু বস্তু।

কেবল দেবতাগণ নহে, সমস্ত জগৎ ভগবানের বিরাটদেহে অর্জ্জুন দেখিতে পাইবেন। সমস্ত স্থাবর জঙ্গম দেখিতে পাইবেন। নদনদী বন পর্ব্বত শ্যামল শস্যক্ষেত্র পরিপূর্ণ, সুন্দর বৃক্ষরাজী পরিশোভিত, প্রশান্ত মহাসাগরে তরঙ্গিত, অশেষ জীবসঙ্কুল, চন্দ্র সূর্য্য তারকা-রাজী বিরাজিত, স্বর্গ মর্ত্ত্য পাতাল এবং সপ্তলোক পরিপূর্ণ এই বিশাল বিশ্ব দেখিতে পাই-বেন। শত সহস্র বর্ষ ভ্রমণ করিয়া যে বিশ্ব দর্শন করিতে পারা যায় না তাহা অদ্য অর্জ্জুন অসংখ্য জন্মার্জ্জিত পুণ্যফলে ভক্তির পূর্ণতায় ভগবানের অনুগ্রহে দর্শন করিতে সমর্থ হই-

ন তু মাং শক্যসে দ্রষ্টু, মনেনৈব স্বচক্ষুষা।
দিব্যং দদামি তে চক্ষুঃ, পশ্য মে যোগমৈশ্বরম্‌ ॥ ৮ ॥

---

অনেন স্বচক্ষুষা তু মাং দ্রষ্টুং ন শক্যসে, ( অহং ) তে দিব্যং চক্ষুঃ দদামি, মে ঐশ্বরং যোগং পশ্য ॥ ৮ ॥

কিন্তু তোমার এই চক্ষুদ্বারা আমাকে দর্শন করিতে সমর্থ হইবে না। আমি তোমাকে দিব্যচক্ষু প্রদান করিতেছি, আমার অসাধারণ যোগশক্তি দর্শন কর ॥ ৮ ॥

8. But with this eye of thine, thou wilt not be able to see Me. I give unto thee an eye divine, behold My extraordinary union.

---

লেন। ভক্তের নিকট সমস্তই সম্ভব, কিন্তু ভক্তিহীনের নিকট, নাস্তিকের নিকট, আধ্যাত্মিক জগতের সমস্ত ক্রিয়া অসম্ভব বলিয়া প্রতীয়মান হইবে, এইরূপ দর্শন করা যোগীর কর্ম্ম, ভোগীর কর্ম্ম নহে ॥ ৭ ॥

7. In one place—Some commentators explain this phrase in this way—in one part of the body of Srikrishna to show the strength of the concluding lines of Book X. In My body=In the Para-Brahman.

Whatever else thou desirest to see=All you want to see including the result of the great war. Arjuna cannot see anything which he does not desire to see. His vision must necessarily be confined to his own acquired knowledge. For this purpose the Lord grants him enlarged vision vide succeeding verse.

স্বামী ॥ যৎ উক্তং অর্জ্জুনেন "মন্যসে যদি তৎ শক্যং" ইতি তত্র আহ ন তু মাং ইতি। অনেন এব তু স্বীয়েন চর্ম্ম চক্ষুষা মাং দ্রষ্টুং ন শক্যসে—শক্তঃ ন ভবিষ্যসি, অতঃ দিব্যং—অলৌকিকং, জ্ঞানাত্মকং চক্ষুঃ তুভ্যং দদামি, মম ঐশ্বরং—অসাধারণং, যোগং—যুক্তিং অঘটনঘটনাসামর্থ্যং পশ্য ॥ ৮ ॥

যদুক্তমর্জ্জুনেন মন্যসে যদি তচ্ছক্যমিতি তত্রাহ—ন তু মামিতি; অর্জ্জুন বলিয়াছিলেন যে যদি আমার দর্শনযোগ্য মনে করেন, তাহার উত্তরে বলিলেন কিন্তু তোমার এই চক্ষুদ্বারা ইত্যাদি।

অনেন=প্রকৃতেন; এই সামান্য। স্বচক্ষুষা=স্বভাবসিদ্ধেন চক্ষুষা; নিজ চক্ষুদ্বারা। মাং=বিশ্বরূপধরং; বিশ্বরূপ মূর্ত্তি। ন শক্যসে=ন শক্তো ভবিষ্যসি; সমর্থ হইবে না।

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বা ততো রাজন্, মহাযোগেশ্বরোহরিঃ।
দর্শয়ামাস পার্থায়, পরমং রূপমৈশ্বরম্ ॥ ৯ ॥

সঞ্জয়ঃ উবাচ।

ভোঃ রাজন্! ততঃ মহাযোগেশ্বরঃ হরিঃ এবং উক্ত্বা পার্থায় (তস্মৈ) পরমং ঐশ্বরং রূপং দর্শয়ামাস ॥ ৯ ॥

সঞ্জয় কহিলেন।

হে মহারাজ! তদনন্তর মহাযোগেশ্বর হরি এইরূপ কহিয়া পার্থকে তাঁহার পরমঐশ্বরিকরূপ দর্শন করাইলেন ॥ ৯ ॥

SHANJAY SAID.

9. O King! then having thus spoken Hari the Lord of Yog, shewed to Pa'rtha His Supreme heavenly form.

---

দিব্যং=অপ্রাকৃতং; মম দিব্যরূপ দর্শনক্ষমং; জ্ঞানাত্মকং; জ্ঞানপূর্ণ অসাধারণ। ঐশ্বরং= অসাধারণং; অসাধারণ। যোগং=যুক্তিমঘটনঘটনাসামর্থ্যং; নিষ্ক্রিয় বস্তুর সহিত সক্রিয় বস্তুর যোগরূপ অসম্ভব কার্য্য করিবার শক্তি।

বিশ্বরূপ দর্শন করিতে পারিবেন কি না তদ্বিষয়ে অর্জ্জুনের সন্দেহ উপস্থিত হইয়াছিল। বাস্তবিক পক্ষে আমাদিগের চর্ম্মচক্ষুঃ পরমাত্মা দর্শনে অসমর্থ তজ্জন্য জ্ঞানচক্ষুর আবশ্যক। প্রজ্ঞালোকোদ্দীপ্ত জ্ঞানচক্ষু ভিন্ন পরমাত্মার দর্শন করা যায় না। ভগবান্ পতঞ্জলি বলিয়াছেন;—

"তজ্জয়াৎ প্রজ্ঞালোকঃ" ॥ ৫।৩য় পাদ ॥

অর্থাৎ ধারণা ধ্যান সমাধি ত্রিবিধ ক্রিয়ারূপ সংযম হইতে প্রজ্ঞালোক সমুৎপন্ন হইয়া যে তৃতীয় চক্ষু উন্মিলিত হয় তাহাকে দিব্যচক্ষু বলে। (প্রথম খণ্ডের ৯৯ পৃষ্ঠা দেখুন)। ভগবচ্চরণাশ্রিত অর্জ্জুন ভগবানের কৃপাবলে অদ্য সেই দিব্যজ্ঞান লাভ করিয়া ইহজন্মেই আত্মদর্শন করিলেন ॥ ৮ ॥

8. This eye of thine=Ordinary human eyes. An eye divine=The third eye of wisdom; that extraordinary capacity for seeing things which deep concentration called Shama'dhi can alone bestow. My extraordinary union=The union by which two objects of a different nature are

joined together : the one is Atma' or Purusha and the other is Prakrithi io Spirit and Matter.

স্বামী॥ এবং উক্ত্বা ভগবান্ অর্জ্জুনায় স্বরূপং দর্শিতবান্ তৎ চ রূপং দৃষ্ট্বা অর্জ্জুনঃ শ্রীকৃষ্ণং বিজ্ঞাপিতবান্ ইতি ইমং অর্থং ষড়্‌ভিঃ শ্লোকৈঃ ধৃতরাষ্ট্রং প্রতি সঞ্জয়ঃ উবাচ এবং উক্ত্বা ইতি। হে রাজন্—ধৃতরাষ্ট্র! মহান্ চ অসৌ যোগেশ্বরঃ চ হরিঃ পরমং ঐশ্বরং রূপং দর্শিতবান্॥ ৯॥

ভগবানর্জ্জুনায় দিব্যরূপং দর্শিতবান্, স চ তদ্দৃষ্ট্বা বিস্ময়াবিষ্টো ভগবন্তং বিজ্ঞাপিত বানিতীমং বৃত্তান্তং ষড়্‌ভিঃ শ্লোকৈর্ধৃতরাষ্ট্রং প্রতি সঞ্জয় উবাচ এবমুক্ত্বেতি; ভগবান্ শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে দিব্যরূপ দেখাইলেন তিনিও বিস্ময়াবিষ্ট হইয়া যেরূপ দর্শন করিলেন তাহা ছয়টী শ্লোকে সঞ্জয় ধৃতরাষ্ট্রকে বলিলেন।

ভোঃ রাজন্=হে ধৃতরাষ্ট্র মহারাজ! ততঃ=দিব্যচক্ষুঃ প্রদানাদনন্তরং; দিব্যচক্ষুঃ প্রদান করার পরে। মহাযোগেশ্বরঃ=(মহান্ সর্ব্বোৎকৃষ্টশ্চাসৌ যোগেশ্বরশ্চেতি) সর্ব্বোৎ-কৃষ্ট যোগেশ্বর। হরিঃ=ভক্তানাং সর্ব্বক্লেশাপহারী অথবা হরত্যবিদ্যাং স্বকার্য্যাং; ভক্তের সর্ব্ববিধ ক্লেশনাশক অথবা স্বকীয় কার্য্যরূপ অবিদ্যা যিনি বিনষ্ট করেন। পার্থায়=একান্ত ভক্তায়। পরমং=দিব্যং। রূপং=বিশ্বরূপং। দর্শয়ামাস=দর্শিতবান্; দেখাইলেন।

পাঠকবৃন্দ স্মরণ রাখিবেন যৎকালে কুরুপাণ্ডবগণ যুদ্ধার্থে ধর্ম্মক্ষেত্র কুরুক্ষেত্রে প্রবেশ করিলেন তৎকালে অন্ধ ধৃতরাষ্ট্র সমরক্ষেত্রের সমস্ত বিবরণ অবগত হইবার জন্য সঞ্জয়কে জিজ্ঞাসা করিয়াছিলেন। সঞ্জয়ও ব্যাসবরে দূরস্থ বস্তু দর্শনক্ষমতা প্রাপ্ত হইয়া কুরুক্ষেত্রের যথাযথ বৃত্তান্ত ধৃতরাষ্ট্রের নিকট কীর্ত্তন করিতেছিলেন। এই সময়ে গীতা আরম্ভ হয়। অর্জ্জুনকে যোগ শিক্ষা দিবার সময়ে ভগবান্ শ্রীকৃষ্ণ যৎকালে বিশ্বরূপ ধারণ করিলেন তৎকালে কিপ্রকার অদ্ভুতরূপ সন্দর্শন করিয়া অর্জ্জুনের কিপ্রকার মনের ভাব উপস্থিত হইয়াছিল তাহা সঞ্জয় ৬টী শ্লোকদ্বারা কীর্ত্তন করিলেন। সঞ্জয়ের মনের ভাব এইরূপ ছিল যে, যৎকালে পূর্ণব্রহ্ম স্বয়ং বাসুদেব অনুগ্রহ করিয়া অর্জ্জুনকে যুদ্ধের সমস্ত ফলাফল যুদ্ধ হইবার অগ্রেই প্রদর্শন করাইলেন তখন বোধ হয় ধৃতরাষ্ট্র জয়াশা পরিত্যাগ করিয়া কুরু-গণকে যুদ্ধ হইতে প্রতিনিবৃত্ত করিবেন। কিন্তু ভগবদিচ্ছার স্রোত কে প্রতিরোধ করিতে পারে? তিনি বলিয়াছেন;— "তেজস্তেজস্বিনামহং" এই তেজোরূপে তিনি দুর্য্যোধনাদির হৃদয়ে অধিষ্ঠিত হইয়া এই মহাসমরে তাহাদিগকে উত্তেজিত করিতেছিলেন।

অখণ্ড মণ্ডলাকারং পূর্ণং জ্যোতির্ম্ময়ং হরিং।
একমেবাদ্বিতীয়ং তমাত্মন্যেব বিলোকয়॥
আত্মন্যেব পরাত্মানং ভক্তিযোগেন পশ্যতঃ।
আত্মারামস্য নির্ব্বাণমাত্মন্যেব প্রতিষ্ঠিতং॥

অনেকবক্তু নয়ন, মনেকাদ্ভুতদর্শনম্ ।
অনেক দিব্যাভরণং, দিব্যানেকোদ্যতায়ুধম্ ॥ ১০ ॥

অনেকবক্তু নয়নং, অনেকাদ্ভুতদর্শনং, অনেকদিব্যাভরণং, দিব্যানেকোদ্যতায়ুধং ( দর্শয়ামাস ) ॥ ১০ ॥

অসংখ্য বদন ও নয়ন, সংখ্যাতীত আশ্চর্য্য দৃশ্য, অনেক দিব্যাভরণ, এবং নানাবিধ উজ্জ্বল সমুন্নত অস্ত্র সমূহ দেখাইয়াছিলেন ॥ ১০ ॥

10. He shewed to Pa´rtha many mouths and eyes, many wonderous sights with many divine ornaments and many bright uplifted weapons.

---

ভক্তিযোগাশ্রিত আত্মারাম নিজ আত্মার মধ্যেই পরমাত্মদর্শন করেন, অর্জ্জুনের আজি তাহাই হইল ॥ ৯ ॥

9. King = Dhrithara´shtra. Lord of Yog = One who has the power of controlling the principles of His nature. Hari = Destroyer of delusion. He not only controls "Ma´ya´" in Himself but destroys it in others. In the five succeeding verses Shanjaya describes to Dhrithara´shtra the nature of the universal form which the Lord displayed before Arjuna.

[illegible] ॥ [illegible] তৎ ইতি অত্র আহ—অনেক বক্তু নয়নং ইতি। অনেকানি বক্তু [illegible] দর্শনং যস্মিন্ তৎ, অনেকানি [illegible] নি আয়ুধানি যস্মিন্ তৎ ॥ ১০ ॥

তদেব রূপং বিশিনষ্টি অনেকানি; সেই বিশ্বরূপ বিশেষ করিয়া বলিলেন অসংখ্য ইত্যাদি।

অদ্ভুত দর্শনং = বিস্ময়হেতুং দৃশ্যং; বিস্ময়োদ্দীপক দৃশ্য। দিব্যাভরণং = জ্যোতির্ম্ময় ভূষণং। দিব্যায়ুধং = অলোকদৃষ্ট প্রহরণং। উদ্যতায়ুধং = উন্নত অস্ত্রগণ।

ভগবান্ বাসুদেব তৎকালে অর্জ্জুনের সম্মুখে যে বিশ্বরূপ বিস্তার করিলেন তাহা সঞ্জয় কীর্ত্তন করিতেছেন। তদীয় অলৌকিক বিভূতি বর্ণনকালে, ভগবান্ বলিয়াছেন "ধাতহং বিশ্বতোমুখঃ" তজ্জন্য অর্জ্জুন ভগবানের অসংখ্য বদনে দিক্ ও অম্বর পরিপূর্ণ দেখিলেন। ভগবান্ বলিয়াছেন যে আমি কিরণমালী সূর্য্য। যেমন দিবাকর তদীয় সহস্র নয়নদ্বারা বিশ্বের অধঃস্থল পর্য্যন্ত নিরীক্ষণ করিতেছেন তদ্রূপ ভগবান্ বাসুদেব তদীয় সহস্র লোচনদ্বারা বহির্জগৎ ও অন্তর্জগৎ দর্শন করিতেছেন। তজ্জন্য অর্জ্জুন তাঁহার অনেক নয়ন দর্শন করিলেন। অনন্তনাগ, প্রহ্লাদ, অর্য্যমা ইত্যাদি যাহা ইত্যগ্রে কখন দর্শন করেন নাই সেই

দিব্যমাল্যাম্বরধরং, দিব্যগন্ধানুলেপনম্।
সর্ব্বাশ্চর্য্যময়ং দেব, মনন্তং বিশ্বতোমুখম্ ॥ ১১ ॥

দিব্যমাল্যাম্বরধরং, দিব্যগন্ধানুলেপনং, সর্ব্বাশ্চর্য্যময়ং, দেবং, অনন্তং, বিশ্বতোমুখং (দর্শয়ামাস) ॥ ১১ ॥

দিব্যমাল্য ও দিব্যবস্ত্রধারী, দিব্যগন্ধানুলিপ্ত, সর্ব্বাশ্চর্য্যময়, প্রভাবশালী, অসীম, বিশ্বতোমুখ রূপ দেখাইলেন ॥ ১১ ॥

11. He shewed to Pa´rtha a form wearing garlands of beautiful flowers and heavenly vestments, with heavenly fragrant ungents anointed, full of all wonders, radiant and boundless, with faces turned on all sides.

---

সকল অদ্ভুত দৃশ্য দর্শন করিতে লাগিলেন। দিব্যাভরণসম্পন্ন তারকারিস্কন্দ, উন্নতায়ুধধারী পরশুরাম ও ইন্দ্রকে দেখিতে পাইলেন ॥ ১০ ॥

10. We may thus explain out the symbolical meanings embodied in this verse. Many mouths representing all devouring Time. (Read verse 32 Time am I &c) Many eyes representing omniscience. Many wonderous sights representing vistas yet to spring from the womb of futurity. Many divine ornaments representing the blessings which the Lord bestows on His votaries. Many bright uplifted weapons representing the many chastisements He inflicts on the vicious.

স্বামী ॥ কিঞ্চ দিব্যমাল্যাম্বরধরং ইতি। দিব্যানি মাল্যানি অম্বরাণি চ ধারয়তি ইতি তং, তথা দিব্যঃ গন্ধঃ যস্য তাদৃশং অনুলেপনং যস্য তং সর্ব্বাশ্চর্য্যময়ং—অনেকাশ্চর্য্যপ্রায়ং, দেবং—দ্যোতনাত্মকং, অনন্তং—অপরিচ্ছিন্নং, বিশ্বতঃ—সর্ব্বতঃ মুখানি যস্মিন্ তং ॥ ১১ ॥

উক্ত রূপবন্তং ভগবন্তং প্রকারান্তরেণ বিশিনষ্টিদিব্যেতি ; উক্ত রূপধারী ভগবানের রূপ অন্যপ্রকারে বিশেষ করিয়া বলিতেছেন দিব্যমাল্যেত্যাদি।

দিব্যমাল্যাম্বরধরং=দিব্যানি মাল্যানি পুষ্পময়ানি রত্নময়ানি চ, তথা দিব্যানি অম্বরাণি বস্ত্রাণি ধ্রিয়তে যেন ; সুন্দর মাল্য সকল পুষ্পদ্বারা কি রত্নদ্বারা গ্রথিত এবং মনোহর বস্ত্র যিনি ধারণ করিয়াছেন। দিব্যগন্ধানুলেপনং=দিব্যগন্ধস্তদনুলেপনং যস্য তং, চন্দনাদি সুগন্ধি দ্রব্যদ্বারা যেরূপ পরিমার্জ্জিত তাহা। সর্ব্বাশ্চর্য্যময়ং=সমস্তাদ্ভুতাত্মকং ; সর্ব্বপ্রকার অদ্ভুত পদার্থময়। দেবং=দ্যোতনাত্মকং ; প্রভাবশালী। অনন্তং=অপরিচ্ছিন্নং ; অসীম /

দিবি সূর্য্য সহস্রস্য, ভবেদ্‌যুগপদুত্থিতা।
যদি ভাঃ সদৃশীসাস্যাদ্‌, ভাসস্তস্য মহাত্মনঃ ॥ ১২ ॥

যদি সহস্র সূর্য্যস্য ভাঃ দিবি যুগপৎ উত্থিতাভবেৎ (তদা) সাভাসঃ তস্য মহাত্মনঃ সদৃশীস্যাৎ ॥ ১২ ॥

যদি সহস্র সূর্য্যের প্রভা আকাশে এক সময়ে সমুদিত হয় তাহা হইলে সেই বিশ্বমূর্ত্তির প্রভার তুলনা হইতে পারে ॥ ১২ ॥

12. If the brilliance of a thousand suns had burst forth in the heavens all at once, the lustre of that universal form could have a parallel.

ব্রহ্মৈ বেদমমৃতং পুরস্তাদ্‌ব্রহ্ম পশ্চাদ্‌ব্রহ্মতদ্দক্ষিণতশ্চোত্তরেণ।
অধশ্চোর্দ্ধঞ্চ প্রসৃতং ব্রহ্মৈবেদং বিশ্বমিদং বরিষ্ঠম্‌ ॥ ২য় মুণ্ডক ॥

বিশ্বতোমুখং=সর্ব্বতঃ মুখানি যস্মিন্‌; যাঁহার মুখ সর্ব্বদিকে ব্যাপ্ত।

হে রাজন্‌! অর্জ্জুন আরও দেখিলেন ভগবানের বিশালবক্ষস্থলে বিচিত্র সুগন্ধি কুসুম-মালা বিলম্বিত রহিয়াছে, মণিময় রত্নখচিত মালা স্তরে স্তরে শোভা পাইতেছে, তাঁহার বিরাটদেহ চন্দনাদি সুগন্ধি দ্রব্যে পরিমার্জ্জিত। অত্যাশ্চর্য্য প্রভাবশালী পদার্থ সকল তাঁহার বিপুলদেহের নানা স্থানে লক্ষিত হইতেছে। অর্জ্জুন সভয়ে দেখিলেন যে ভগবানের বিরাটমূর্ত্তির শেষ নাই, অসংখ্য মস্তক, অসংখ্য হস্ত, অসংখ্য পদাদি, যেন আকাশ পাতাল ভেদ করিয়া অনন্তে মিশিয়া গিয়াছে এবং তদীয় মুখরাশি চতুর্দ্দিক পরিব্যাপ্ত হইয়া উন্মিলিত নয়নে সর্ব্বত্র দর্শন করিতেছে ॥ ১১ ॥

11. Shanjaya continues his description of the collosal figure as was seen by Arjuna. The word দেবং in the original means full of radiance. Boundless = The form had heads and hands which penetrating the heavens lost themselves in infinite space. With faces turned on all sides = It had countless heads turned on all sides and they were, as if, seeing with open eyes.

স্বামী ॥ বিশ্বরূপদীপ্তেঃ নিরুপমত্বং আহ দিবি ইতি। দিবি—আকাশে সূর্য্য সহস্রস্য যুগপদুত্থিতস্য যদি যুগপৎ উত্থিতা, ভাঃ—প্রভাভবেৎ তর্হি সা মহাত্মনঃ বিশ্বরূপস্য ভাসঃ—প্রভায়াঃ কথঞ্চিৎ সদৃশীস্যাৎ অন্য উপমা নাস্তি এব ইত্যর্থঃ। তথাভূতং রূপং দর্শয়ামাস ইতি পূর্ব্বেণৈব অন্বয়ঃ ॥ ১২ ॥

তত্রৈকস্থং জগৎ কৃৎস্নং, প্রবিভক্তমনেকধা।
অপশ্যদ্দেবদেবস্য, শরীরে পাণ্ডবস্তদা॥ ১৩॥

তদা পাণ্ডবঃ তত্র দেবদেবস্য শরীরে অনেকধা প্রবিভক্তং কৃৎস্নং জগৎ একস্থং অপশ্যৎ॥ ১৩॥

তৎকালে পাণ্ডব সেই দেবাদিদেবের শরীরে অসংখ্য ভাগে বিভক্ত সমগ্র জগৎ একত্র অবস্থিত অবলোকন করিলেন॥ ১৩॥

13. Then the Pa´ndava beheld in the body of the God of gods the whole universe divided into many parts existing in one place.

---

যা পুনর্ভগবতো বিশ্বরূপস্য ভাস্তস্যা উপমোচ্যতে দিবীতি; এইক্ষণ বিশ্বরূপের প্রভার উপমা দিতেছেন যদি সহস্র সূর্য্য ইত্যাদি।

সূর্য্য সহস্রস্য=অপরিমিত সূর্য্যসমূহস্য; অসংখ্য সূর্য্য সকলের। ভাঃ=প্রভা। দিবি=অন্তরীক্ষে; আকাশে। যুগপৎ=একদা; এককালে। মহাত্মনঃ=বিশ্বরূপস্য; সেই বিশ্বরূপের। ভাসঃ=দীপ্তেঃ; প্রভার। সাদৃশী=তুল্যা; তুলনীয়া।

হে রাজন্! সেই অপরিমিত প্রভাসম্পন্ন বিরাটমূর্ত্তির প্রভার কি উপমা দিব। একটী অদ্ভুত উপমাদ্বারা বুঝাইতে চেষ্টা করিতেছি। সূর্য্যই পৃথিবীতে একমাত্র আলোকদাতা; একটী সূর্য্য আকাশের অতি ক্ষুদ্র প্রান্তভাগে সমুদিত হইয়া সমুদায় জগৎ আলোকিত করেন। কিন্তু ভগবানের সেই জ্যোতির্ম্ময় বিরাটদেহ সমস্তাকাশ সমভাবে প্রোজ্জ্বল করিয়াছিল। মনোমধ্যে সেই নিরুপম জ্যোতির ধারণা করিতে হইলে সহস্র সহস্র সূর্য্য উদিত হইয়া সমস্তাকাশ আলোকিত করিয়াছে এইরূপ মনে ধারণা করিতে পারিলে ভগবৎ প্রভার ধারণা হইতে পারে। নচেৎ সেই প্রভার ধারণা হইতে পারে না। "যদি" শব্দদ্বারা সঞ্জয় একটী অসম্ভব ব্যাপারের সূচনা করিলেন। যেমন সহস্র সূর্য্য আকাশে এককালে উদয় হওয়া অসম্ভব, তদ্রূপ সেই বিরাটমূর্ত্তির প্রভার তুলনাও অসম্ভব॥ ১২॥

12. Shanjaya says to Dhritbara´shtra— "It was impossible to conceive the dazzling splendour of that mighty Form. It covered the whole space of the heavens. To have a proper conception of its brilliance one must imagine that the whole half-circle of the sky was covered with thousand suns." It simply means, without hyperbole, that it was impossible to conceive the brilliance of this colossal Figure.

স্বামী ॥ ততঃ কিং বৃত্তং ইতি অপেক্ষায়াং আহ—তত্র ইতি। অনেকধা প্রবিভক্তং—নানাবিভাগেন অবস্থিতং কৃৎস্নং জগৎ দেবদেবস্য শরীরে তৎ অবয়বত্বেন একত্র ব্যবস্থিতং তদা পাণ্ডবঃ—অর্জ্জুনঃ অপশ্যৎ ॥ ১৩ ॥

ন কেবলমুক্তমেবার্জ্জুনোদৃষ্টবান্ কিন্তু তত্রৈব বিশ্বরূপে সর্ব্বং জগদেকস্মিন্নবস্থিতমনুভূতবানিত্যাহ তত্রৈকস্থমিতি; অর্জ্জুন কেবল ভগবানের বিশ্বরূপের বিশালত্ব ও প্রভা অবলোকন করিয়াছিলেন এমত নহে তিনি সমস্ত জগৎ ঐ বিরাটমূর্ত্তির একাংশে অবস্থিতদেখিলেন।

তদা=বিশ্বরূপাশ্চর্য্য দর্শনদশায়াং; যে সময়ে অত্যাশ্চর্য্য বিশ্বরূপ দেখাইতেছিলেন। পাণ্ডবঃ=অর্জ্জুনঃ; অর্জ্জুন। তত্র=তস্মিন্ বিশ্বরূপে; সেই বিশ্বরূপ মূর্ত্তিতে। দেবদেবস্য=হরেঃ; হরির, ভগবানের। অনেকধা প্রবিভক্তং=দেব পিতৃ মনুষ্যাদি নানাপ্রকারৈর্বিভক্তং; দেবতা মনুষ্যাদি নানাবিধ ভাগে প্রবিভক্ত। কৃৎস্নং জগৎ=সমস্ত ভূমণ্ডল। একস্থং=একত্র স্থিতং; এক স্থানে স্থিত। অপশ্যৎ=দৃষ্টবান্; অবলোকন করিয়াছিলেন।

ভগবান্ সপ্তম শ্লোকে অর্জ্জুনকে বলিয়াছিলেন যে তুমি চরাচর সমস্ত জগৎ আমার দেহের এক স্থানে দেখিতে পাইবে। ভগবানের অনুগ্রহে ও অর্জ্জুনের পূর্ব্ব জন্মার্জ্জিত পুণ্যফলে অদ্য ভক্ত সমগ্র ভূতজগৎ পরমাত্মায় অবলোকন করিলেন। তিনি কেবল ইহাই অবলোকন করিলেন এমত নহে। যে অপূর্ব্ব দৃশ্য দর্শন করিলেন তাহাতে তাঁহার মন আনন্দোৎফুল্ল হইল। তিনি দেখিলেন যে ভগবানের বিরাট দেহের একাংশে সমগ্র জগৎ অবস্থান করিতেছে, এবং দেহের অল্পায়তন মাত্র উহাতে পর্য্যবসিত হইয়াছে। এই ক্ষুদ্রাংশে প্রকৃতির উদ্বেলিত তরঙ্গমালা দর্শন করিয়া তিনি বিস্ময়াবিষ্ট হইলেন, ইহাতেই তিনি অনেক বর্ণ, অনেক আভরণ, অনেক শক্তি বিস্তার অবলোকন করিলেন। ভগবানের দেহের অধিকাংশ যাহা নভঃস্থল বিদীর্ণ করিয়া অনন্তে মিশিয়া গিয়াছে তাহাতে প্রকৃতির ত্র্যাত্মক বিকারের কোনও লক্ষণ দেখিলেন না। এই অধিকাংশ দেহ কেবল বিমল জ্যোতিঃ বিভাসিত দেখিলেন। অদ্য অর্জ্জুন "আত্মানং সর্ব্বভূতস্থং সর্ব্বভূতানিচাত্মনি ঈক্ষতে" তিনি সর্ব্বভূতময় বিশ্ব স্বকীয় আত্মাতে অবলোকন করিলেন ॥ ১৩ ॥

**13.** Existing in one place=Standing in one part of the body. In verse 7 the Lord promised to shew to Arjuna the whole universe in one part of His body. Arjuna was therefore greatly delighted to see that while the doings of the *Prakrithi* remained confined to one part of His body, the greater portion remained free from her influence. This is a favorite theory of our sha'stras that what we see is but a partial manifestation of the Universal Soul. Hence Arjuna saw the universe with its teeming varieties in one part of Srikrishna's body.

ততঃ স বিস্ময়াবিষ্টো, হৃষ্টরোমা ধনঞ্জয়ঃ।
প্রণম্য শিরসা দেবং, কৃতাঞ্জলিরভাষত ॥ ১৪ ॥

ততঃ স ধনঞ্জয়ঃ বিস্ময়াবিষ্টঃ, হৃষ্টরোমা শিরসা দেবং প্রণম্য কৃতাঞ্জলিঃ ( সন্ ) অভাষত ॥ ১৪ ॥

তদনন্তর ধনঞ্জয় বিস্ময়ান্বিত ও রোমাঞ্চিত কলেবর হইয়া মস্তক দ্বারা প্রণাম করত কৃতাঞ্জলি হইয়া বলিলেন ॥ ১৪ ॥

**14.** Then Dhananjaya overwhelmed with wonder, his hair standing up with delight, bowed down his head to the God and joining his palms thus spoke.

স্বামী ॥ এবং দৃষ্ট্বা কিং কৃতবান্ ইতি অত্র আহ, ততঃ ইতি। ততঃ—দর্শনানন্তরং বিস্ময়েন আবিষ্টঃ—ব্যাপ্তঃ সন্ হৃষ্টানি—উৎপুলকিতানি রোমাণি যস্য, সঃ ধনঞ্জয়ঃ তং এব দেবং শিরসা প্রণম্য কৃতাঞ্জলিঃ—সম্পুটী কৃতহস্তঃ ভূত্বা অভাষত—উক্তবান্ ॥ ১৪ ॥

এবং দৃষ্ট্বা কিং কৃতবান্ ইত্যত্রাহ ততঃ ইতি ; এই প্রকার বিশ্বরূপ দর্শন করিয়া কি বলিলেন তদনন্তর ইত্যাদি।

ধনঞ্জয়ঃ=যুধিষ্ঠির রাজসূয়ে উত্তর গোগৃহে চ সর্ব্বান্ বীরান্ জিত্বা ধনমাহৃতবানিতি ; যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে এবং উত্তর গোগৃহে সকল বীরপুরুষকে পরাজিত করিয়া যিনি প্রভূত ধনরাশি আহরণ করিয়াছিলেন তাঁহাকে ধনঞ্জয় বলে। বিস্ময়াবিষ্টঃ=অদ্ভুতদর্শন প্রভবেনালৌকিক চিত্তচমৎকার বিশেষেণাবিষ্টোব্যাপ্তঃ ; আশ্চর্য্য বস্তু দর্শন জন্য মনে যে এক প্রকার চমৎকার ভাব হয় তদ্দ্বারা আচ্ছন্ন। হৃষ্টরোমা=( হৃষ্টানি—পুলকিতানি × রোমাণি যস্য ); পুলকিত হইয়া। দেবং=বিশ্বরূপধরং নারায়ণং ; বিশ্বরূপধারী নারায়ণকে। প্রণম্য=প্রকর্ষেণ নত্বা ভক্তি শ্রদ্ধাতিশয়েন নমস্কৃত্য ; ভক্তি ও শ্রদ্ধাপূর্ণ হৃদয়ে নমস্কার করিয়া। কৃতাঞ্জলিঃ=সংপুটীকৃতহস্তযুগঃ সন্ ; হস্তদ্বয় অঞ্জলি আকারে যুক্ত করিয়া। অভাষত=উক্তবান্ ; বলিয়াছিলেন।

বিশ্বরূপ দর্শন করিয়া অর্জ্জুনের মনে দ্বিবিধ ভাবের উদয় হইল। প্রথম ভাব বিস্ময়, অভূতপূর্ব্ব দৃশ্য দর্শন করিলে লোকের মনে যে চমৎকার ভাবের উদয় হয়, তাহাকে বিস্ময় বলে। অর্জ্জুন নিজ আত্মার মধ্যে অনন্ত বিশ্বরূপ কখনও দেখেন নাই। অদ্য কোলাহলময় সংগ্রামক্ষেত্র মধ্যে সেই অপূর্ব্বরূপ সন্দর্শন করিয়া তিনি বিস্ময়রসে আপ্লুত হইয়া স্তম্ভিত হইলেন। দ্বিতীয় দৃশ্য দেখিয়া তাঁহার মন আনন্দে পূর্ণ হইল। তিনি দেখিলেন যে তাঁহার আত্মার একাংশ মাত্র বিকার প্রাপ্ত হইয়াছে, অবশিষ্টাংশ অসীম। তাহা

অর্জ্জুন উবাচ।

পশ্যামি দেবাং স্তব দেবদেহে,
সর্ব্বাং স্তথা ভূতবিশেষ সংঘান্।
ব্রহ্মাণমীশং কমলাসনস্থ,
মৃষীংশ্চ সর্ব্বানুরগাংশ্চ দিব্যান্॥ ১৫ ॥

---

অর্জ্জুনঃ উবাচ।

ভোঃ দেব! তব দেহে সর্ব্বান্ দেবান্, তথা ভূতবিশেষসংঘান্, কমলাসনস্থং ঈশং ব্রহ্মাণং, দিব্যান্ ঋষীন্, চ সর্ব্বান্ উরগান্ পশ্যামি ॥ ১৫ ॥

অর্জ্জুন বলিলেন।

হে দেব! তোমার দেহে সমস্ত দেবগণ, স্থাবর জঙ্গম ভূত সকল, পদ্মাসনস্থ সর্ব্বেশ্বর ব্রহ্মা, স্বর্গীয় ঋষিগণ, এবং সমস্ত সর্পগণ অবলোকন করিতেছি ॥ ১৫ ॥

ARJUNA SAID.

15. O God! I behold in Thy form all the gods, all the varions existences, the Lord Brahma´ seated on his lotus-throne, all the divine sages and serponts all.

---

প্রশান্তভাবে অবস্থান করিতেছে এবং তাহা হইতে বিমল জ্যোতিঃ স্ফুরিত হইতেছে। এই সমস্ত অভূতপূর্ব্ব রূপ যিনি শিষ্যান্তঃকরণে দর্শন করাইতেছেন সেই মহাগুরু ভগবান্ বাসুদেব তদীয় শিষ্যের পুরোভাগে অশ্ববল্গা ধারণ পূর্ব্বক ধীরভাবে অবস্থান করিতেছেন। বিশ্বরূপ দর্শন করিয়া অর্জ্জুনের মনে কিপ্রকার ভাবের উদয় হইল তাহা বর্ণন জন্য সঞ্জয় "ততঃ" শব্দ ব্যবহার করিলেন। টীকাকারগণ "ধনঞ্জয়" শব্দের নানারূপ অর্থ করিয়াছেন। পরমহংস শ্রীমন্মধুসূদন সরস্বতী তদীয় গীতা গূঢ়ার্থ দীপিকায় এই শ্লোকে ধনঞ্জয় শব্দের যে প্রকার অর্থ করিয়াছেন আমি তাহাই অনুমোদন করিলাম। "শিরসা" শব্দ ব্যবহার করিয়া সঞ্জয় দণ্ডবৎ প্রণামের আভাস প্রদান করিলেন ॥ ১৪ ॥

14. Then=After having seen this universal form. Joining his palms=Some have rendered this by the expression with folded hands

which may express another meaning. Anjali ( অঞ্জলি ) is literally the hollow of the two palms joined together, so that the cup-like hollow thus formed may contain flower, water and leaf with which a true devotee worships the Lord. In this verse this meaning is apparently referred to.

স্বামী ॥ ভাষণং এব আহ—পশ্যামি ইতি সপ্তদশভিঃ। হে দেব! তব দেহে দেবান্—আদিত্যাদিন্ পশ্যামি, তথা সর্ব্বান্ ভূতবিশেষাণাং—জরায়ুজাণ্ডজাদীনাং সংঘান্ চ তথা দিব্যান্ ঋষীন্, উরগান্ চ—তক্ষকাদীন্ তথা তেষাং দেবাদীনাং ঈশং—স্বামিনং ব্রহ্মাণং চ কথং ভূতং কমলাসনস্থং পৃথিবী পদ্মকর্ণিকায়াং মেরৌ স্থিতং ইত্যর্থঃ। যদ্বাত্মনাভি পদ্মাসনস্থং ইতি ॥ ১৫ ॥

যদ্ভগবতাদর্শিতং বিশ্বরূপং তদ্ভগবদ্দত্তেন দিব্যেন চক্ষুষা সর্ব্বলোকাদৃশ্যমপি পশ্যাম্যহো মম ভাগ্য প্রকর্ষ ইতি স্বানুভবমাবিষ্কুর্ব্বন্ অর্জ্জুন উবাচ পশ্যামীতি; ভগবৎ প্রদত্ত দিব্যচক্ষুদ্বারা প্রদর্শিত অন্যের অদৃশ্য বিশ্বরূপ আমি ভাগ্যফলে অবলোকন করিতে পারিলাম, ইহা অপেক্ষা আমার আর কি শুভাদৃষ্ট হইতে পারে এইরূপ চিন্তা করিয়া অর্জ্জুন বলিলেন হে দেব ইত্যাদি।

তব দেহে=বিশ্বরূপে। দেবান্=আদিত্যাদিন্; আদিত্যাদি দেবগণ। ভূতবিশেষ সংঘান্=ভূতবিশেষাণাং স্থাবরাণাং জঙ্গমানাং চ সমূহান্; স্থাবর জঙ্গমাদি বিশেষ বিশেষ প্রকার প্রাণিসকল। কমলাসনস্থং=পৃথিবীপদ্মমধ্যে [মেরুকর্ণিকাসনস্থং ভগবন্নাভি-কমলসনস্থং বা; সুমেরু পর্ব্বতে নলিনীদলস্থিত অথবা সৃষ্টিকালে বিষ্ণুর নাভি মূলোদ্গত পদ্মাসনে স্থিত। ঈশং=প্রজানাং ঈশিতারং; সমস্ত প্রাণিগণের নিয়ন্তা, ইহা ব্রহ্মার বিশেষণ। ব্রহ্মাণং=চতুর্মুখং; চতুর্মুখ ব্রহ্মাকে। ঋষীন্=বশিষ্টাদিন্, ব্রহ্মপুত্রান্। দিব্যান্=দিবিভবান্; স্বর্গসম্ভব পবিত্রাত্মা। উরগান্=(উরসা গচ্ছন্তীতি উরগাঃ তান্) বাসুকি প্রভৃতীন্; বাসুকি তক্ষকাদি সর্পগণ।

অর্জ্জুন দিব্যচক্ষুঃ লাভ করিয়া যে অনুপম দৃশ্য অবলোকন করিলেন তাহাতে তাঁহার মন বিস্ময়ে ও আনন্দে প্লাবিত হইল। তিনি ভগবদ্ভাসিত বিশ্বরূপে যাহা যাহা দেখিলেন তাহাই বর্ণন করিতেছেন। তিনি অষ্টবসু রুদ্র ও আদিত্যাদি দেবতাবৃন্দকে তথা জরায়ুজ, অণ্ডজ, স্বেদজ ও উদ্ভিজ্জ যাবদীয় স্থাবর জঙ্গমাদি ভূতগণ এবং অনন্ত শয্যায় শায়িত বিষ্ণুর নাভিকমলস্থিত ব্রহ্মা, প্রজাপতি এবং তদীয় পুত্র সমস্ত ঋষিগণ ও অনন্ত বাসুকি নানাবিধ অজগর সর্পাদি অবলোকন করিলেন। অর্থাৎ আব্রহ্ম স্তম্ভ পর্য্যন্ত সমগ্র বিশ্ব ভগবানের সেই অনন্ত বিশ্বরূপের মধ্যে এক স্থানে অবলোকন করিলেন ॥ ১৫ ॥

15. Gods=The minor deities representing the energies of God including the five elements as detailed in verse six. All the various existences=The animate and inanimate worlds viz various races of

অনেক বাহূদরবক্ত্রনেত্রং,
পশ্যামি ত্বাং সর্ব্বতোঽনন্তরূপম্‌।
নান্তং ন মধ্যং ন পুনস্তবাদিং,
পশ্যামি বিশ্বেশ্বর বিশ্বরূপ ॥ ১৬ ॥

ভোঃ বিশ্বেশ্বর! হে বিশ্বরূপ! ত্বাং অনেক বাহূদরবক্ত্রনেত্রং সর্ব্বতঃ অনন্তরূপং (অহং) পশ্যামি। তব ন অন্তং ন মধ্যং ন পুনঃ আদিং অহং পশ্যামি ॥ ১৬ ॥

—হে বিশ্বেশ্বর! হে বিশ্বরূপ! তোমাকে অনেক বাহু, বহু উদর, অনেক বদন, ও লোচন বিশিষ্ট সর্ব্বত্র অনন্তরূপধারী দর্শন করিতেছি। তোমাকে অন্ত-শূন্য, মধ্য-শূন্য, পুনর্ব্বার আদি-শূন্য অবলোকন করিতেছি ॥ ১৬ ॥

16. O Lord of all! O Form Universal! I see Thee with many arms, breasts, mouths, and eyes, with endless forms everywhere. Thy end, middle, and again thy beginning I see not.

human beings, lower animals, the vegetable kingdom &c &c. The Lord Brahma´=The creative energy of God. It is said that when all was water, the Purusha as the seed of all, floated on the vast expanse upon a bed of serpents. Then arose a thousand petalled lotus from the navel of the Purusha whereon reposed the creative energy of God in the shape of Brahma´ having four mouths turned in four directions. This is an allegory which is apparently referred to in this verse. Lotus, I think, stands for the vegetable kingdom, the most beautiful to the senses, serpent for the animal kingdom the most cruel and unrestrained in nature, navel means the centre of vital force in the human body. Divine sages=Include the various races of human kind. Serpents all=Includes all the animal kingdom.

স্বামী॥ কিঞ্চ অনেক ইতি। অনেকানি বহ্বাদীনি যস্য তাদৃশং ত্বাং পশ্যামি। অনন্তানি রূপাণি যস্য তং ত্বাং সর্ব্বতঃ পশ্যামি, তব তু অন্তং মধ্যং আদিং চ ন পশ্যামি, সর্ব্বগতত্বাৎ ॥ ১৬ ॥

কিরীটিনং গদিনং চক্রিণঞ্চ,
তেজোরাশিং সর্ব্বতোদীপ্তিমন্তম্।
পশ্যামি ত্বাং দুর্নিরীক্ষ্যং সমন্তা,
দ্দীপ্তানলার্কদ্যুতিমপ্রমেয়ম্ ॥ ১৭ ॥

ত্বাং কিরীটিনং, গদিনং, চক্রিণং, সর্ব্বতঃ দীপ্তিমন্তং তেজোরাশিং, সমন্তাৎ দীপ্তা-অনল-অর্ক দ্যুতিং দুর্নিরীক্ষ্যং, অপ্রমেয়ং পশ্যামি ॥ ১৭ ॥

তোমাকে কিরীটধারী, গদাধারী, চক্রধারী, সর্ব্বত্র দীপ্তিমান, তেজঃপুঞ্জরূপ প্রজ্বলিত অনল ও প্রভাপূর্ণ সূর্য্যের ন্যায় চতুর্দ্দিকে জ্যোতির্ম্ময়, দুর্নিরীক্ষ এবং অপরিসীম দেখিতেছি ॥ ১৭ ॥

17. I behold Thee wearing the tiara, the club, and the discus, a mass of effulgence beaming everywhere like the blazing fire and the brilliant sun illuminating all around, hard to gaze upon, and immeasurable.

---

যত্র ভগবদ্দেহে সর্ব্বমিদং দৃষ্টং তমেব বিশিনষ্টি অনেকেতি; ভগবদ্দেহে যে সমস্ত রূপ দর্শন করিলেন অর্জ্জুন তাহার বিস্তৃত বর্ণনা করিতেছেন হে বিশ্বেশ্বর ইত্যাদি।

বিশ্বেশ্বর! বিশ্বরূপ!=সর্ব্বগতত্বাৎ সম্বোধনদ্বয়মিতি সংভ্রমাৎ; শ্রীমন্মধুসূদন স্বরস্বতী বলেন, সমস্ত বস্তুর আধার বলিয়া অর্জ্জুনের মনে ভগবানের প্রতি যে ভক্তি ও ভয়ের একদা সঞ্চার হইয়াছিল তাহাই এই উভয় সম্বোধন দ্বারা অর্জ্জুন প্রকাশ করিলেন। অনেকবাহূদরবক্তুনেত্রং = বাহবঃ-উদরাণি-বদনানি-লোচনানিচানেকানি যস্য তমনেক বাহূদরবক্তুনেত্রং; যাঁহার অনেক বাহু, উদর, বদন, ও নয়ন। সর্ব্বতঃ=সর্ব্বত্র; ব্রহ্ম হইতে স্তম্ব পর্য্যন্ত সর্ব্বস্থানে। অনন্তরূপং=অনন্তানি রূপাণি যস্য সঃ; যাহার রূপের অন্ত নাই। সৌন্দর্য্য, আকার, ও বর্ণ এই তিনটীর সমষ্টি বা কোন একটীকে রূপ বলে। এস্থলে সমষ্টি বুঝিতে হইবে। নান্তং ন মধ্যং ন পুনঃ আদিং=নান্তং ন মধ্যং ন চাদিং সর্ব্বগতত্বাৎ; সর্ব্বস্থানে সমভাবে বিরাজ করিতেছেন বলিয়া তাঁহার রূপের অন্ত, মধ্য ও আদি নাই।

"সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" এই মহাবাক্যের প্রসার অবলোকন করিয়া অর্জ্জুন বিমোহিত হইলেন। তিনি যোগবলে ভগবানের অনন্তরূপ বিশ্বের সর্ব্বস্থানে দর্শন করিতে লাগিলেন। অনেক হস্ত, অসংখ্য বদন, অসংখ্য পদ ইত্যাদি ইত্যাদি দেখিতে লাগিলেন। তাঁহার

বোধ হইল যেন একটী বিরাটমূর্ত্তি অনন্তজগৎ আবৃত করিয়াছে। এবম্বিধ দর্শনকে অদ্বৈত দর্শন বলে। অদ্বৈতবাদ সংস্থাপনে ভগবান্ শঙ্করাচার্য্য এই বিশ্বরূপকে পরমাত্মার বিস্তার বলিয়া অর্থ করিয়াছেন কিন্তু দ্বৈতবাদী বৈষ্ণবাচার্য্য শ্রীমদ্রামানুজ এই বিশ্বরূপকে হিরণ্যগর্ভরূপ পরমাত্মার শরীর বলিয়া বর্ণন করিয়াছেন। তিনি বলেন যে বিশ্ব-হইতে পৃথক্ পরমাত্মা কিন্তু শঙ্কর বলেন বিশ্বই পরমাত্মা। পরমহংস শ্রীমচ্ছ্রীধরস্বামী শ্রীমচ্ছঙ্করাচার্য্যের মতানুসারী॥ ১৬॥

16. The word "Bisheshwar" in the original means litterally the Lord of the universe. Breasts = In the original is *udara* ( উদরঃ ) which means literally abdomen or stomach. The colossal form has so completely covered the *Kurukshetra* that Arjuna cannot find the figure's beginning, middle and end.

স্বামী॥ কিঞ্চ কিরীটিনং ইতি। মুকুটবন্তং গদাবন্তং চক্রবন্তং সর্ব্বতঃ দীপ্তিমন্তং তেজঃপুঞ্জরূপং তথা দুর্নিরীক্ষ্যং—দ্রষ্টুং অশক্যং তত্র হেতুঃ দীপ্তয়োঃ অনলার্কয়োঃ দ্যুতিঃ ইব দ্যুতিঃ যস্য তং অতএব অপ্রমেয়ং—এবং ভূতঃ ইতি নিশ্চেতুং অশক্যং ত্বাং সমন্ততঃ পশ্যামি॥ ১৭॥

তমেব বিশ্বরূপং ভগবন্তং প্রকারান্তরেণ বিশিনষ্টি কিরীটিনমিতি; ভগবানের সেই বিশ্বরূপ অন্য প্রকারে বিস্তার করিয়া বলিতেছেন তোমাকে কিরীটধারী ইত্যাদি।

কিরীটিনং = মুকুটবন্তং; মুকুটধারী। গদিনং = গদা যস্য বিদ্যতে ইতি গদী তং গদিনং; গদাধর। চক্রিণং = চক্রবন্তং; চক্রধর। সুদর্শন নামক সুতীক্ষ্ণ প্রভাময় করাল-কল্প চক্র যাঁহার হস্তে বিরাজ করিতেছে। সর্ব্বতঃ দীপ্তিমন্তং = সর্ব্বাসু দিক্ষু দীপ্তিরস্যাস্তীতি; সকল দিকে যাহার দীপ্তি আছে। তেজোরাশিং = তেজঃপুঞ্জরূপং পুঞ্জীকৃত প্রভা। সমন্তাৎ = সর্ব্বত্র; সকল দিকে। দীপ্ত-অনল-অর্ক-দ্যুতিং = দীপ্তয়োরনলার্কয়োর্দ্যুতিরিব-দ্যুতির্যস্য; প্রজ্বলিত অনল ও মার্ত্তণ্ডের ন্যায় জ্যোতিঃ যাঁহার। মধ্যাহ্নকালীন সূর্য্যমণ্ডল ও উদ্দীপ্ত দাবানলের ন্যায় জ্যোতিঃ যাঁহার তাদৃশ। দুর্নিরীক্ষ্যং—দিব্যেন চক্ষুষা বিনা নিরীক্ষিতুমশক্যং; দিব্যচক্ষু ব্যতীত যাহা দর্শন করা যায় না। স যকার পাঠে দুঃশব্দো-হপহ্নুবচনঃ অনিরীক্ষ্যমিতি। "ক্ষ" তে যফলা সংযুক্ত হইলে দুঃশব্দদ্বারা দর্শনাতীত, অর্থাৎ অনিরীক্ষ্য, এরূপ বুঝিতে হইবে। এই আভাসে যকার শূন্য পাঠই বোধ হয়। অপ্রমেয়ং— পরিচ্ছেত্তুমশক্যং; যাহার পরিমাণ করা অসম্ভব।

অর্জ্জুন ভগাবনের বিশ্বরূপের বিস্তৃত বর্ণনা করিতেছেন। ভগবানের বিরাটদেহ নানা-বিধ দিব্যাভরণে বিভূষিত হইয়াছিল। তাঁহার গলদেশে বনফুলের মালা, হস্তে শঙ্খ, পদ্ম ও জগদ্বিখ্যাত গোপীজন মনোহারী বাঁশরী বিরাজ করিতেছিল। কিন্তু এই সকল আনন্দ-প্রদ আভরণের প্রতি অর্জ্জুন বিশেষ লক্ষ্য করেন নাই। যুদ্ধক্ষেত্রে করালায়ুধধারী

ত্বমক্ষরং পরমং বেদিতব্যং,
ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।
ত্বমব্যয়ঃ শাশ্বত ধর্ম্মগোপ্তা,
সনাতনস্ত্বং পুরুষো মতো মে ॥ ১৮॥

ত্বং অক্ষরং, পরমং, বেদিতব্যং, ত্বং অস্য বিশ্বস্য পরং নিধানং। ত্বং অব্যয়ঃ শ্বাশ্বত ধর্ম্মগোপ্তা, ত্বং সনাতনঃ পুরুষঃ মে মতঃ ॥ ১৮ ॥

তুমি অবিনাশী, পরব্রহ্ম, জ্ঞাতব্য, তুমি এই জগতের পরমাশ্রয়, তুমি অব্যয়, নিত্যধর্ম্মের পরিপালক, তুমি সনাতন পুরুষ ইহাই আমার ধারণা ॥ ১৮ ॥

18. Thou art the Indestructible, the Supreme Being worthy, to be known, Thou art the Supreme Refuge of the universe, Thou art the Inexhaustible, the Protector of true religion, and to my mind, Thou art the Everlasting Purusha.

---

কালমূর্ত্তি সম্যক্‌প্রকারে তাঁহার দৃষ্টিগোচর হইল। তিনি মুকুটধারী, গদাধারী, চক্রধারী, তেজঃপুঞ্জরূপ ভগবান্‌কে অবলোকন করিতে লাগিলেন, এই বিরাটরূপ দর্শন করিয়া অর্জ্জুনের বীরহৃদয় ভয়ে ও ভক্তিরসে আপ্লুত হইল। ভগবানের রূপ এতাদৃশ তেজোরাশিপূর্ণ হইয়াছিল যে, সাধারণ চর্ম্মচক্ষে তাহা দর্শনাতীত। কিন্তু অর্জ্জুন দিব্যচক্ষু লাভ করিয়াছিলেন বলিয়া তিনি উক্তরূপ দেখিতে পারিলেন। তজ্জন্য অর্জ্জুন দুর্নিরীক্ষ শব্দ ব্যবহার করিলেন ॥ ১৭ ॥

17. In the Universal Form which the Blessed Lord displayed before Arjuna, the latter could see all the beautiful ornaments which it wore, but Arjuna whose mind was full of martial things in a battle-field, could only see at first the Form in its destructive aspect, hence he saw the fearful discus (*chackra*) and the uplifted club. Hard to gaze upon=The radiant figure was difficult to be seen by the celestial vision which the Lord had given to Arjuna, of course it was invisible by the ordinary eye which would have been scorched by the terrible glare.

স্বামী॥ যস্মাৎ এবং তব অতর্ক্যং ঐশ্বর্য্যং তস্মাৎ ত্বং ইতি। ত্বং এব অক্ষরং পরংব্রহ্ম. কথং ভূতং—বেদিতব্যং—মুমুক্ষুভিঃ জ্ঞাতব্যং, ত্বং এব অস্য বিশ্বস্য পরং

নিধানং—নিধীয়তে অস্মিন্ ইতি নিধানং—প্রকৃষ্টাশ্রয়ঃ, অতএব ত্বং অব্যয়ঃ—নিত্যঃ, শাশ্বতস্য—নিত্যস্য ধর্ম্মস্য গোপ্তা—পালকঃ, সনাতনঃ—চিরন্তনঃ পুরুষঃ মতঃ মে সম্মতঃ অসি ॥ ১৮॥

এবং ত্বদাতর্ক্য নিরতিশয়ৈশ্বর্য্য দর্শনাদনুমিনোমিত্যমিতি; তোমার অতর্ক্য নিরতিশয় ঐশ্বর্য্যাদি সন্দর্শন করিয়া আমার নিশ্চয় বোধ হইতেছে তুমি অবিনাশী ইত্যাদি।

অক্ষরং=ন ক্ষরতীতি; অবিনাশী, বেদান্ত প্রতিপাদ্য অক্ষরব্রহ্ম। পরমং=পরব্রহ্ম। বেদিতব্যং=মুমুক্ষুভিৰ্জ্ঞাতব্যং; শ্রবণমননাদি দ্বারা মোক্ষাভিলাষিগণের একমাত্র জ্ঞাতব্য বিষয়। পরং=প্রকৃষ্টং; প্রধান। নিধানং=নিধীয়তে অস্মিন্নিতি; যাহাতে অবস্থান করে, আশ্রয়স্থান। এই অর্থে নিধান শব্দ এই অধ্যায়ের ৩৮শ শ্লোকে ও নবম অধ্যায়ের ১৮শ শ্লোকে ব্যবহার হইয়াছে। অব্যয়ঃ=নিত্যঃ। শাশ্বত ধর্ম্মগোপ্তা=শাশ্বতস্য নিত্য বেদ প্রতিপাদ্য তয়া অস্য ধর্ম্মস্য গোপ্তা, পালয়িতা; নিত্য বেদ প্রতিপাদ্য, সনাতন ধর্ম্মের রক্ষক। সনাতনঃ=চিরন্তনঃ। পুরুষঃ=পরমাত্মা।

অর্জ্জুন ভগবান্‌কে প্রথমে সোপাধিকভাবে কীর্ত্তন করিয়া এই শ্লোক হইতে নিরুপাধিকরূপে স্তব করিতে আরম্ভ করিলেন। ইহাতে কোনও বিরোধাশঙ্কা নাই, কারণ এই প্রকার বর্ণনাদ্বারা অর্জ্জুন ভগবানের অঘটনঘটনাপটীয়সী যোগ শক্তির মাহাত্ম্য কীর্ত্তন করিলেন। পাঠকগণকে এই স্থানে স্মরণ করিয়া দেওয়া আবশ্যক যে আমরা শঙ্কর, আনন্দগিরি, স্বামী, ও মধুসূদন সরস্বতীর ভাষ্য ও টীকা অবলম্বন করিয়া গীতার্থ প্রকাশ করিতেছি। ইহাঁরা সকলেই অদ্বৈতবাদী। ইহাঁদিগের মতে এই বিশ্ব ব্রহ্মের প্রপঞ্চ মাত্র। সৎ ও অসৎ তাঁহারই দ্বিবিধভাব, ব্রহ্ম হইতে পৃথক্ কোন পদার্থই নাই। তজ্জন্য অর্জ্জুন কোন স্থানে ভগবান্‌কে সংস্বরূপে ও কোন স্থানে অসংস্বরূপে বর্ণন করিতেছেন। বিশেষতঃ অষ্টাদশ শ্লোক হইতে একত্রিংশ শ্লোক পর্য্যন্ত অর্জ্জুন বিশ্বরূপধারী ভগবান্‌কে স্তব করিলেন, স্তবের আদিতে পরমাত্মার প্রকৃতরূপ কীর্ত্তন করাই সঙ্গত অতএব তাহাই করিলেন। ভগবান্ ইত্যগ্রে বলিয়াছেন "ধর্ম্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে" তজ্জন্য অর্জ্জুন তাঁহাকে শাশ্বত ধর্ম্মগোপ্তা বলিয়া কীর্ত্তন করিলেন। কূটস্থ প্রপঞ্চাতীত পরব্রহ্ম জ্ঞাতব্য, তজ্জন্য অক্ষর ও পরম শব্দের পরে "বেদিতব্যং" পদ ব্যবহার করিয়াছেন। শাশ্বত শব্দকে সম্বোধনরূপে ব্যবহার করা যাইতে পারে, যথা হে শাশ্বত! অর্থাৎ নিত্যপুরুষ এই পক্ষে, অব্যয় শব্দের বিনাশ-রহিত অর্থ বুঝিতে হইবে, নচেৎ পুনরুক্ত দোষ ঘটে ॥ ১৮ ॥

18. Akshara ( অক্ষরং ) that which is not liable to destruction. Worthy to be known = The object of all learning is to know Thee to find out who Thou art. Inexhaustible = ( অব্যয়ঃ ) literally the same as Akshara.

অনাদি মধ্যান্তমনন্তবীর্য্য,
মনন্তবাহুং শশি সূর্য্যনেত্রম্।
পশ্যামি ত্বাং দীপ্তহুতাশ বক্তং,
স্বতেজসা বিশ্বমিদং তপন্তম্ ॥ ১৯ ॥

ত্বাং অনাদিমধ্যান্তং, অনন্তবীর্য্যং, অনন্তবাহুং, শশি সূর্য্য নেত্রং, দীপ্তহুতাশ বক্তং, ইদং বিশ্বং স্বতেজসা তপন্তং পশ্যামি ॥ ১৯ ॥

তোমাকে আদি, মধ্য, ও অন্তশূন্য, অনন্তবীর্য্যবন্ত এবং অনন্ত বাহু-বিশিষ্ট দেখিতেছি। চন্দ্রাদিত্য তোমার নয়ন, বদনে যেন প্রজ্জ্বলিত হুতাশন এবং তুমি নিজ তেজদ্বারা যেন এই বিশ্ব সন্তাপিত করিতেছ দেখিতেছি ॥ ১৯ ॥

19. I see Thee without beginning, middle or end, possessing strength infinite, and arms innumerable. In Thy eyes I behold the sun and moon, and in Thy mouths flaming fire which seemeth to burn up the universe with its scorching heat.

স্বামী ॥ কিঞ্চ অনাদি ইতি। অনাদি মধ্যান্তং—উৎপত্তিস্থিতিলয়রহিতং, অনন্তং বীর্য্যং—প্রভাবঃ যস্য তং, অনন্তাঃ বাহবঃ যস্য তং, শশি সূর্য্যৌ নেত্রে যস্য তাদৃশং, ত্বাং পশ্যামি, তথা দীপ্তঃ হুতাশঃ—অগ্নিঃ বক্তে্রু যস্য তং, স্বতেজসা ইদং বিশ্বং তপন্তং—সন্তাপয়ন্তং পশ্যামি ॥ ১৯ ॥

ভগবতো রূপং বিশ্বরূপাখ্যং রূপমেব পুনর্ব্বির্ণোতি অনাদীতি; বিশ্বরূপ নামধারী ভগবানের রূপকে পুনর্ব্বার বিস্তার করিতেছেন—তোমাকে আদি মধ্য ইত্যাদি।

অনাদি মধ্যান্তং=উৎপত্তিস্থিতিলয়রহিতং; যে বিরাটরূপের আদি মধ্য অন্তদেশ লক্ষিত হয় না অর্থাৎ যাহার উৎপত্তি স্থিতি ও বিনাশ নাই। অনন্তবীর্য্যং=অসীমঃ প্রভাবোযস্য; যাঁহার অনন্ত প্রভাব। অনন্ত বাহুং=অনন্তাঃ বাহবোযস্য তং; যাঁহার অসংখ্য বাহু। শশি সূর্য্যনেত্রং=চন্দ্রাদিত্য নয়নং, শশিবৎ সূর্য্যবচ্চ, দেবাদীনমনুকূলাননমস্কারাদি কুর্ব্বাণান্ প্রতি চন্দ্রবৎ প্রসাদ যুক্তং তদ্বিপরীতানসুররাক্ষসাদীন্ প্রতি সূর্য্যবৎ প্রতাপ যুক্তং নেত্রং যস্য তাদৃশং; যাঁহার এক চক্ষু চন্দ্রের ন্যায়, যদ্দ্বারা ভগবান্ দেবাদিগণের প্রতি তাঁহার প্রসন্ন ভাব প্রকাশ করিতেছেন, অপর চক্ষু সূর্য্যের ন্যায় তীব্র প্রভাবশালি যদ্দ্বারা তিনি অসুর ও রাক্ষসগণের প্রতি তাঁহার কাঠিন্য ভাব প্রকাশ করিতেছেন। দীপ্ত হুতাশ

দ্যাবা পৃথিব্যোরিদমন্তরং হি,
ব্যাপ্তং ত্বয়ৈকেন দিশশ্চ সর্ব্বাঃ।
দৃষ্ট্বাদ্ভুতং রূপমিদং তবোগ্রং,
লোকত্রয়ং প্রব্যথিতং মহাত্মন্ ॥ ২০ ॥

ভোঃ মহাত্মন্। ত্বয়া একেন হি ইদং দ্যাবা পৃথিব্যোঃ অন্তরং ব্যাপ্তং, সর্ব্বাঃ দিশঃ চ ( ব্যাপ্তাঃ ) তব ইদং অদ্ভুতং উগ্রং রূপং দৃষ্ট্বা লোকত্রয়ং প্রব্যথিতং ॥ ২০ ॥

হে মহাত্মন্। একা তোমাদ্বারাই এই স্বর্গ ও পৃথিবীর অন্তর্বর্ত্তি স্থান এবং সমস্ত দিঙ্মণ্ডল পরিব্যাপ্ত হইয়াছে। তোমার এই অদ্ভুত ও উগ্ররূপ অবলোকন করিয়া ত্রিলোক ব্যথিত হইতেছে ॥ ২০ ॥

20. O Mighty Spirit! Thou alone dost pervade all the space between the heavens and the earth and all the quarters. The three worlds behold with trouble Thy wonderful and awe-inspiring form.

---

বক্ত্রং=প্রদীপ্ত কালানলবৎ সংহারানুগুণবক্ত্রং। প্রজ্বলিত হুতাশনের ন্যায় সংহাররূপি বদন। স্বতেজসা ইদং বিশ্বং তপন্তং=তেজঃ পরাভিভবসামর্থ্যং স্বকীয়েন তেজসা বিশ্বমিদং সন্তাপয়ন্তং ত্বাং; নিজ অপরিসীম সামর্থ্য দ্বারা সমগ্র বিশ্ব সন্তাপক।

অর্জ্জুন যে বিশ্বরূপ দর্শন করিতেছিলেন তাহার বিস্তৃত বর্ণনা করিতেছেন। তিনি বলিলেন যে আমি এই মহারূপের আদি, অন্ত, কি মধ্যস্থান দেখিতেছি না, ইহা দ্বারা সমস্ত আকাশমণ্ডল পরিব্যাপ্ত হইয়াছে। অসংখ্য বাহু সকল দিঙ্মণ্ডল আচ্ছন্ন করিয়াছে এবং অসংখ্য বদনের লোচন সকল চন্দ্র ও সূর্য্যের ন্যায় প্রকাশিত হইয়াছে। চন্দ্র ও সূর্য্যের উপমাদ্বারা অর্জ্জুন প্রসন্নতা ও উগ্রতার পরিচয় প্রদান করিলেন। দেবগণ ধার্ম্মিকগণ ও ভক্তগণের প্রতি তিনি সুধাকরের ন্যায় সুশীতল, কিন্তু অসুরগণ ও রাক্ষসগণের প্রতি তিনি প্রখর কিরণ বিশিষ্ট সূর্য্যের ন্যায় প্রভাবশালী। প্রজ্বলিত কালানলনিভতেজোরাশি এই অনন্ত বদন হইতে উদ্গীর্ণ হইতেছিল, এবং তাঁহার নিকট বোধ হইল যেন সমগ্র বিশ্ব সন্তাপিত হইতেছে ॥ ১৯ ॥

19. I think the commentators are wrong when they explain the words "beginning" "middle" and "end" by creation, preservation and destruction. I think Arjuna simply describes the colossal figure he saw

in the heavens, by saying that he could not ascertain whence it arose how it ended, and what was its centre. One eye of the figure shed cooling moonbeams for the virtuous and the other scorching rays of the midday sun for the vicious.

স্বামী॥ কিঞ্চ দ্যাবা পৃথিব্যোঃ ইতি। দ্যাবা পৃথিব্যাঃ ইদং অন্তরং—অন্তরীক্ষং ত্বয়া এব একেন ব্যাপ্তং, দিশঃ চ সর্ব্বাঃ ব্যাপ্তা, অদ্ভুতং—অদৃষ্টপূর্ব্বং ত্বদীয়ং ইদং উগ্রং—ঘোরং রূপং দৃষ্ট্বা লোকত্রয়ং প্রব্যথিতং—অতি ভীতং, পশ্যামি ইতি পূর্ব্বস্য এব অনুষঙ্গঃ॥ ২০॥

প্রকৃত ভগবদ্রূপস্য ব্যাপ্তিং ব্যনক্তি দ্যাবা পৃথিব্যোরিতীতি; দিব্যচক্ষুদ্বারা ভগবানের যে প্রকৃত রূপ অর্জ্জুন অবলোকন করিয়াছিলেন তাহার ব্যাখ্যা করিয়া বলিলেন তোমার একাধারাই ইত্যাদি।

মহাত্মন্=অক্ষুদ্র স্বভাব, সাধুগণের ভয়বিনাশক; অপরিচ্ছেদ্য মনোবৃত্তে; যাঁহার মনঃশক্তি অপরিসীম। একেন=একবিশ্বরূপেণ; তোমার এক বিশ্বরূপ দ্বারাই। হি শব্দো নিশ্চয়ার্থে। দ্যাবা পৃথিব্যোঃ=স্বর্গ ও পৃথিবীর। অন্তরং=অবকাশং; যস্মিন্নবকাশে সর্ব্বলোকাস্তিষ্ঠন্তি; স্বর্গ ও পৃথিবীর মধ্যস্থিত লোক সকল। সর্ব্বাঃ দিশঃ চ= এবং সকল দিক্। ব্যাপ্তং=পরিব্যাপ্ত হইয়াছে। ইদং রূপং=তব বিশ্বরূপং। অদ্ভুতং= বিস্ময়করং; আশ্চর্য্যজনক। উগ্রং=দুরধিগমং মহাতেজস্বিত্বাৎ; মহা তেজঃপূর্ণ, তজ্জন্য দর্শন কি চিন্তা করা দুঃসাধ্য। লোকত্রয়ং=স্বর্গ মর্ত্ত্য পাতালস্থ সর্ব্বলোকঃ; স্বর্গ মর্ত্ত্য পাতালবাসিগণ। রামানুজ বলেন যুদ্ধ দিদৃক্ষয়া গতেষু ব্রহ্মাদি দেবাসুর পিতৃগণ সিদ্ধ গন্ধর্ব্ব যক্ষরাক্ষসেষু প্রতিকূলানুকূল মধ্যস্থ রূপং লোকত্রয়ং সর্ব্বং; যুদ্ধদর্শনার্থী অনুকূল প্রতিকূল ও মধ্যস্থ ত্রিবিধ লোক যাঁহারা কুরুক্ষেত্রে সমবেত হইয়াছিলেন তাঁহারা। প্রব্যথিতং=অত্যন্ত ভীতং জাতং; অত্যন্ত ভীত হইয়াছিলেন।

অর্জ্জুন এই বিশ্বরূপের বিস্তৃত বর্ণনা করিয়া বলিলেন যে ভগবানের এই বিরাটদেহে স্বর্গলোক ও তদুপরিস্থিত লোক সকল এবং পৃথিবী ও তন্নিম্নে পাতাল মহাপাতাল ভূগর্ভস্থ সমস্ত লোক ও দশদিক্ পরিব্যাপ্ত রহিয়াছে। ভগবানের অত্যাশ্চর্য্য তেজোরাশিপূর্ণ রূপে স্বর্গ মর্ত্ত্য পাতাল সন্তাপিত হইয়া উঠিয়াছে। বাস্তবিক পক্ষে অন্যের নিকট এই সমস্ত কিছুই হয় নাই। অর্জ্জুন দিব্যচক্ষু লাভ করিয়া ভগবানের অনুগ্রহে তাঁহার নিজ আত্মার মধ্যে পরমাত্মাকে দর্শন করিতেছিলেন। কুরুক্ষেত্রে সমাগত যুদ্ধার্থী কেহই সেই রূপ অবলোকন করেন নাই। কিন্তু বিশ্বরূপ সন্দর্শন করিয়া অর্জ্জুনের মনে যে অলৌকিক ভাবের উদয় হইতেছিল তাহাই তিনি প্রকাশ করিতেছিলেন॥ ২০॥

**20. Maha'tma'—Shankar says one who has not got a small soul or an embodied soul as distinguished from the universal soul. Ra'ma'nuja**

অমী হি ত্বাং সুরসংঘা বিশন্তি,
কেচিদ্ভীতাঃ প্রাঞ্জলয়োগৃণন্তি।
স্বস্তীত্যুক্ত্বা মহর্ষি সিদ্ধসংঘাঃ,
বীক্ষন্তে ত্বাং স্তুতিভিঃ পুষ্কলাভিঃ ॥ ২১ ॥

অমী সুরসংঘাঃ ত্বাং হি বিশন্তি। কেচিৎভীতাঃ প্রাঞ্জলয়ঃ (সন্তঃ) গৃণন্তি। মহর্ষি সিদ্ধসংঘাঃ স্বস্তি ইতি উক্ত্বা পুষ্কলাভিঃ স্তুতিভিঃ ত্বাং বীক্ষন্তে ॥ ২১ ॥

ঐ সকল যোদ্ধৃবর্গ তোমাতে প্রবেশ করিতেছে। কেহ কেহ ভীতান্তঃকরণে কৃতাঞ্জলি হইয়া স্তব করিতেছে। মহর্ষিগণ ও সিদ্ধগণ "স্বস্তি" বাক্য উচ্চারণ করিয়া বিস্তর স্তুতি দ্বারা তোমাকে দর্শন করিতেছেন ॥ ২১ ॥

21. Troops of those warriors enter into Thee, some in awe with folded palms sound Thy glory, bands of sages and saints behold Thee crying "Peace be to all" and singing hymns innumerable.

says one who has unlimited powers of mind. I have given the literal translation mighty spirit. In the original the word "*Dya'bi'*" (দ্যাবা) means "of the heavens" which include all the seven higher plains up to the Thapaloka. In the same way the word *Prithibbo* (পৃথিব্যো) means of "the earth" including all the lower world down to Maha'pa'tha'l. The terms between (অন্তরং) includes all the regions situated between the upper and the lower worlds. The phrase three worlds may also include as Ra'ma'nuja thinks the warriors, the gods and the spectators assembled in the Kurukheshtra.

স্বামী ॥ কিঞ্চ অমী হি ইতি। অমী সুরসংঘাঃ ভীতাঃ সন্তঃ ত্বাং বিশন্তি—শরণং প্রবিশন্তি, তেষাং মধ্যে কেচিৎ অতিভীতাঃ দূরতঃ এব স্থিত্বা কৃতসম্পুটকরযুগলাঃ সন্তঃ গৃণন্তি—জয় জয় রক্ষ রক্ষ ইতি প্রার্থয়ন্তে, স্পষ্টং অন্যৎ ॥ ২১ ॥

অথাধুনা, "যদ্বাজয়েম যদিবা নোজয়েয়ু" রিতি অর্জ্জুনস্য সংশয় আসীৎ, তন্নির্ণয়ায় পাণ্ডব জয়ৈকান্তিকং দর্শয়ামীতি প্রবৃত্তো ভগবান তৎ পশ্যন্নাহ অমীচৈতি; বিষাদ ক্রোগে

আক্রান্ত হইয়া সন্দিগ্ধচিত্ত অর্জ্জুন বলিয়াছিলেন "আমাদিগের জয়পরাজয় ইহার মধ্যে কোন্‌টী শ্রেষ্ঠ আমি বুঝিতে পারিতেছি না ইত্যাদি" সেই সন্দেহ দূরকরণার্থে পাণ্ডবগণের জয় হইবে ইহা নির্ণয় জন্য ভগবান্ যে মূর্ত্তি ধারণ করিয়াছিলেন তাহা দর্শন করিয়া অর্জ্জুন বলিলেন ঐ সকল যোদ্ধৃবর্গ ইত্যাদি।

অমী=(অদস্+জস্) ঐ সমস্ত। হি=পাদ পূরণে। সুরসংঘাঃ=ভূভারাবতারণার্থং মনুষ্যরূপেণাবতীর্ণাঃ বস্বাদি দেবগণাঃ; বসুমতীকে পাপিগণের ভার হইতে নিষ্কৃতি দিবার জন্য মনুষ্যরূপে অবতীর্ণ বসু রুদ্রাদি দেবগণ। বিশন্তি=প্রবিশন্তো দৃশ্যন্তে; প্রবেশ করিতেছে এইরূপ দর্শন করিতেছি। ত্বা=ত্বাং; তোমাকে; শ্রীমন্মধুসূদন সরস্বতী "ত্বা" পাঠ করিয়া অসুরসংঘাঃ ঈদৃশ অর্থান্তরও করিয়াছেন। কেচিদ্ভীতাঃ=এবমুভয়োরপি সেনয়োঃ কেচিৎ পলায়নেপ্যশক্তাঃ সন্তঃ; যুদ্ধক্ষেত্রে সমাগত উভয় সেনাগণ মধ্যে কোন কোন যোদ্ধা ভীতান্তঃকরণে পলায়নে অসক্ত হইয়া। প্রাঞ্জলয়ঃ=কৃতসংপুটকরযুগলাঃ; উভয় হস্ত অঞ্জলি আকারে ধৃত করিয়া। গৃণন্তি=(গৄ+অন্তি=স্তুতি শব্দ) স্তুবন্তি; স্তুতি করিতেছেন। মহর্ষি সিদ্ধসংঘাঃ=যুদ্ধ দর্শন সমাগতা নারদ প্রভৃতয়ঃ; যুদ্ধক্ষেত্রে সমাগত নারদ ব্যাসাদি সিদ্ধ মহর্ষিগণ। স্বস্তি ইতি উক্ত্বা=বিশ্ববিনাশ পরিহারায় "স্বস্ত্যস্তু সর্ব্বস্য জগতঃ" ইত্যুক্ত্বা; বিশ্বকে বিনাশ হইতে রক্ষা করিবার জন্য "জয় জয় রক্ষ রক্ষ" ইত্যাদি মঙ্গল বচন উচ্চারণ করিয়া। পুষ্কলাভিঃ=সম্পূর্ণাভিঃ; সম্পূর্ণ। স্তুতিভিঃ=গুণোৎকর্ষ প্রতিপাদিকাভির্ব্বাগ্ভিঃ; ভগবানের মাহাত্ম্যপূর্ণ স্তুতি বাক্যদ্বারা। বীক্ষন্তে=দর্শন করিতেছেন। কোন কোন গ্রন্থে বীক্ষন্তে এইস্থলে "স্তুবন্তি" পাঠ আছে অর্থাৎ স্তব করিতেছেন।

প্রথম সমরক্ষেত্রে উপস্থিত হইয়া যৎকালে অর্জ্জুন দেখিলেন যে পাণ্ডবগণের সপ্ত অক্ষৌহিণী ও কুরুদিগের একাদশ অক্ষৌহিণী সেনা সমবেত হইয়াছে তৎকালে তাঁহার মন হইতে জয়ের আশা এককালে তিরোহিত হইয়াছিল। অর্জ্জুনের মন হইতে এইরূপ চিন্তা অপনয়ন মানসে ভগবান্ বিশ্বরূপ ধারণ করিয়াছিলেন। অর্জ্জুন এইক্ষণে দেখিলেন যে দুর্য্যোধনাদি যোদ্ধৃবর্গ বিশ্বরূপ মধ্যে প্রবেশ করিয়া বিলীন হইয়া যাইতেছে। "ত্বা অসুর সংঘাঃ" পদচ্ছেদ করিলে দুর্য্যোধনাদি অসুরগণ প্রজ্জ্বলিতাগ্নি মধ্যে পতঙ্গবৎ ভগবানের বিশ্বরূপে প্রবেশ করিয়া ভস্মীভূত হইতেছে অর্থ হইতে পারে। পক্ষান্তরে "সুরসংঘাঃ" পদচ্ছেদ করিয়া যদি অন্বয় করা যায় তবে রুদ্রাদি দেবগণ দুর্য্যোধনাদির আকারে যুদ্ধার্থে উপস্থিত হইয়া যেন ভগবানের বিরাটদেহে বিলীন হইতেছেন এইরূপ অর্থ হইতে পারে। এই শেষের অর্থ ভাষ্যকারগণের অনুমোদিত। অর্জ্জুন দেখিলেন যেন কোন কোন যোদ্ধা পলায়ন করিতে অসমর্থ হইয়া কৃতাঞ্জলি পূর্ব্বক ভগবানের স্তব করিতেছে। ভয়ানক উগ্রমূর্ত্তি দর্শন করিয়া যুদ্ধক্ষেত্রে সমাগত নারদাদি জাতিস্মরও সিদ্ধগণ ও ব্যাসাদি মহর্ষিগণ বিশ্বসংহার উদ্যত সন্দর্শন করিয়া "জয় জয় রক্ষ রক্ষ" ইত্যাদি মঙ্গলজনক স্বস্তিবচন উচ্চারণ করিয়া বারংবার বহুবিধ স্তব করিতেছেন। পুষ্কল শব্দদ্বারা

রুদ্রাদিত্যা বসবো যে চ সাধ্যা,
বিশ্বেঽশ্বিনৌ মরুতশ্চোষ্মপাশ্চ।
গন্ধর্ব্বযক্ষা সুরসিদ্ধসংঘাঃ,
বীক্ষন্তে ত্বাং বিস্মিতাশ্চৈব সর্ব্বে ॥ ২২ ॥

---

রুদ্রাঃ, আদিত্যাঃ, বসবঃ চ, যে সাধ্যাঃ, বিশ্বে, অশ্বিনৌ চ, মরুতঃ চ, উষ্মপাঃ, গন্ধর্ব্বাঃ, যক্ষাঃ, অসুরাঃ, সিদ্ধসংঘাঃ চ সর্ব্বে এব বিস্মিতাঃ ত্বাং বীক্ষন্তে ॥ ২২ ॥

রুদ্রগণ, আদিত্যগণ, বসুগণ, সাধ্যগণ, বিশ্বদেবগণ, অশ্বিনীকুমারদ্বয়, মরুতগণ, পিতৃগণ, গন্ধর্ব্বগণ, যক্ষগণ, অসুরগণ ও সিদ্ধগণ সকলেই বিস্মিত হইয়া তোমাকে দর্শন করিতেছেন ॥ ২২ ॥

22. Rudra's, A'dityas, Vasus, Sha'dhyas, Bishyadeba, the twin Ashvins, the Winds, Ushmapa's, Gandharbas, Yakhas, Ashuras. and Shidhas fully astonished gaze on Thee.

---

উত্তর, দক্ষিণ, পূর্ব্ব, পশ্চিম চতুর্দ্দিকে ষোড়শবার করিয়া ৬৪টি বার স্তব করিতেছেন এইরূপ ভাবার্থ অর্জ্জুন প্রকাশ করিলেন। নানারূপ ভগবানের বিশ্বরূপে প্রকটিত হইয়াছিল তন্মধ্যে মহাকালরূপ এইক্ষণে অর্জ্জুন বর্ণনা করিতেছেন ॥ ২১ ॥

21. In Book II verse 6 Arjuna said "were we to fight victory or defeat is alike uncertain" In the colossal Form Arjuna saw sights which unmistakeably shewed that victory to Pa'ndavas was certain. He saw Durjyadhana and his countless troops entering into the Form and disappearing. They were destroyed like moths in blazing fire. Some overpowered by fear supplicated for life with folded hands. Bands of saints fearing that the last day of the world had come, were seen to invoke God's help crying *Shasthi* ( peace be to all ) and singing hymns in all the four quarters of the heavens. Maharshi = One who is a great saint, here men like Bya's and others are meant. Shidha = One who has attained *Muckti*. It is a much higher term than *Maharshi*. Men like Na'rada is meant.

স্বামী ॥ কিঞ্চ রুদ্র ইতি। রুদ্রাঃ চ আদিত্যাঃ চ বসবঃ চ যে চ সাধ্যাঃ নাম দেবাঃ বিশ্বে—বিশ্বেদেবাঃ অশ্বিনৌ—দেবৌ, মরুতঃ—মরুৎগণাঃ, চ উষ্মাণং পিবন্তি ইতি উষ্মপাঃ পিতরঃ, "উষ্মভাগাঃ হি পিতরঃ" ইতি শ্রুতেঃ। স্মৃতিঃ চ

যাবদুষ্ণং ভবেদন্নং তাবদশ্নন্তি বাগ্‌যতাঃ।
তাবদশ্নন্তি পিতরো, যাবন্নোক্তা হবির্গুণাঃ ॥

গন্ধর্ব্বাঃ চ যক্ষাঃ চ অসুরাঃ চ— বিরোচনাদয়ঃ, সিদ্ধসংঘাঃ—সিদ্ধানাং সংঘাঃ চ সর্ব্বে এব বিস্মিতাঃ সন্তঃ ত্বাং বীক্ষন্তে ইতি অন্বয়ঃ ॥ ২২ ॥

দৃশ্যমানস্য ভগবদ্রূপস্য বিস্ময়করত্বে হেত্বন্তরমাহ; ভগবদ্রূপের বিস্ময়কারিতার অন্য কারণ নির্দ্দেশ করিয়া বলিলেন রুদ্রগণ ইত্যাদি।

রুদ্রঃ=একাদশবিধ গণদেবতা বিশেষঃ। আদিত্যঃ=অদিতি গর্ভজাতঃ; কশ্যপের ঔরসে অদিতির গর্ভে জাত দ্বাদশ আদিত্য। বসবঃ=গঙ্গাজাত ধর ধ্রুব প্রভৃতি অষ্ট গণ-দেবতাবিশেষঃ। সাধ্যাঃ=মনঃ, মন্তা, প্রাণ, নর, পান, বীর্য্যবান্, বিনির্ভয়, নয়, দংশ, নারায়ণ, বৃষ, প্রভু, এই দ্বাদশবিধ গণদেবতাবিশেষ। বিশ্বে=বিশ্বেদেবনামে দশবিধ গণদেবতাবিশেষ।

ক্রতুর্দ্দক্ষো বসুঃ সত্যঃ, কামঃ কালস্তথাধ্বনিঃ,
রোচকশ্চাদ্রবাশ্চৈব, তথাচান্যে পুরূরবাঃ।
বিশ্বেদেবা ভবন্ত্যেতে, দশ সর্ব্বত্র পূজিতাঃ ॥

অশ্বিনৌ=বিশ্বকর্ম্মার কন্যা সংজ্ঞার গর্ভে সূর্য্যের ঔরসে অশ্বিনীকুমার নামক যমজ স্বর্গ বৈদ্যদ্বয়। মরুতঃ=একোনপঞ্চাশদ্দেবগণঃ; উনপঞ্চাশ বায়ু দেবতা। উষ্মপাঃ=(উষ্মন্+পা=পান করা) উষ্মাণং পিবন্তি যে তে পিতরঃ; পিতৃগণ। উষ্মভাগাহি পিতরঃ ইতি শ্রুতেঃ; শ্রাদ্ধকালীন বংশধরগণ পিতৃগণোদ্দেশে যাহা শ্রদ্ধাপূর্ব্বক অর্পণ করেন তাহার উষ্মভাগ অর্থাৎ তেজোভাগ পিতৃপুরুষগণ পান করেন বলিয়া তাঁহাদিগকে উষ্মপা বলিয়া থাকে। গন্ধর্ব্বাঃ=হাহাহূহূনাম গন্ধর্ব্বগণাঃ; যাহাদিগের গানধর্ম্ম, স্বর্গীয় গায়কগণ। যক্ষাঃ=কুবের প্রভৃতয়ঃ; কুবের অনুচর দেবযোনিবিশেষ। অসুরাঃ=বিরোচন প্রভৃতয়ঃ, বিরোচন প্রভৃতি অসুরগণ। সিদ্ধসংঘাঃ=সিদ্ধানাং কপিলাদিনাং সমূহাঃ; কপিলাদি সিদ্ধ মহর্ষিগণ। বিস্মিতাঃ=চমৎকারবিশেষমাপদ্যন্তে; চমৎকৃত হইয়া। বীক্ষন্তে=পশ্যন্তি; অবলোকন করিতেছেন।

অর্জ্জুনের বোধ হইল যেন ভগবানের আশ্চর্য্য মূর্ত্তি, রুদ্রাদি দেবগণ, ও অন্যান্য গণ-দেবতা যক্ষ রক্ষ ইত্যাদি আশ্চর্য্য নয়নে নিরীক্ষণ করিতেছেন। এই প্রকার অসাধারণরূপ তাঁহারা কোন কালেই দেখেন নাই। বিশ্বরূপের অসাধারণতা প্রতিপন্ন করিবার জন্য এই শ্লোকের অবতারণা করা হইয়াছে ॥ ২২ ॥

রূপং মহত্তে বহুবক্ত্রনেত্রং,
মহাবাহো বহুবাহূরুপাদম্।
বহূদরং বহুদংষ্ট্রাকরালং,
দৃষ্ট্বা লোকাঃ প্রব্যথিতা স্তথাহম্ ॥ ২৩ ॥

---

ভোঃ মহাবাহো! বহুবক্ত্রনেত্রং, বহুবাহূরুপাদং, বহূদরং, বহু-দংষ্ট্রাকরালং তে মহৎ রূপং দৃষ্ট্বা লোকাঃ প্রব্যথিতাঃ, তথা অহং (প্রব্যথিতঃ) ॥ ২৩ ॥

হে মহাবাহো! অসংখ্য বদন ও অসংখ্য লোচন, বহু বাহু, বহু উরু, বহু পাদ, বহু উদর, এবং অসংখ্য দন্তশ্রেণীযুক্ত অতি ভয়ানক তোমার রূপ অবলোকন করিয়া সমস্ত জীবগণ ও আমি ব্যথিত হইতেছি ॥ ২৩ ॥

23. O Thou of Puissant Arms! Thy mighty form with countless faces, countless eyes, countless arms, thighs and feet, bosoms innumerable and countless fearful teeth, the worlds behold with terror as also I.

---

22. The Rudra's here mentioned are inferior deities who represent the various energies of God. There are 11 Rudras, 12 Adityas, 8 Vasus, 12 Sha'dhyas, 10 Bishwa-Deba, the two Ashvins and the 49 Winds.

Ushmapa'=Manes of departed forefathers so called as they are considered to partake of the essence of all the food which their descendants on earth may offer to them. Gandharbas=Celestial choristers. Yakhas=Followers of the god who presides on wealth. Ashuras=The demons as distinguished from the immortal gods. Shiddhas=Saints like Na'rada or Kapila who obtained salvation.

স্বামী॥ কিঞ্চ রূপং ইতি। হে মহাবাহো মহৎ—অত্যুর্জ্জিতং তব রূপং দৃষ্ট্বা লোকাঃ সর্ব্বে প্রব্যথিতাঃ—অতি ভীতাঃ, তথা অহং চ প্রব্যথিতঃ অস্মি. কীদৃশং রূপং দৃষ্ট্বা—বহূনি বক্ত্রাণি নেত্রাণি চ যস্মিন্ তৎ, বহবঃ বাহবঃ উরবঃ পাদাঃ চ যস্মিন্ তৎ, বহূনি উদরাণি যস্মিন্ তৎ, বহ্বীভিঃ দংষ্ট্রাভিঃ করালং বিকৃতং—রৌদ্রং ইত্যর্থঃ ॥ ২৩ ॥

নভঃ স্পৃশং দীপ্তমনেকবর্ণং,
ব্যাত্তাননং দীপ্ত বিশালনেত্রম্।
দৃষ্ট্বা হি ত্বাং প্রব্যথিতান্তরাত্মা,
ধৃতিং ন বিন্দামি শমঞ্চ বিষ্ণো॥ ২৪॥

ভোঃ বিষ্ণো! নভস্পৃশং, দীপ্তং, অনেকবর্ণং, ব্যাত্তাননং, বিশাল-দীপ্তনেত্রং ত্বাং দৃষ্ট্বা প্রব্যথিতান্তরাত্মা (অহং) ধৃতিং শমং চ ন বিন্দামি॥ ২৪॥

হে বিষ্ণো! গগণস্পর্শী, প্রজ্জ্বলিত, নানাবর্ণসমন্বিত বিকৃত বদন, বিশাল প্রদীপ্ত লোচন তোমাকে অবলোকন করিয়া অন্তরাত্মা ব্যথিত হইতেছে, অতএব আমি ধৈর্য্য বা শান্তি ধারণ করিতে সমর্থ হইতেছি না॥ ২৪॥

24. O Vishnu! beholding Thy heaven-towering, radient, many-hued wide-open mouths and large blazing eyes, my in-most soul is pained, patience or peace of mind I cannot retain.

---

লোকত্রয়ং প্রব্যথিতং ইত্যুক্তমুপসংহরতি রূপমিতি; ইত্যগ্রে বলিয়াছিলেন ত্রিলোক ব্যথিত হইয়াছে তাহা উপসংহারে বলিতেছেন হে মহাবাহো ইত্যাদি।

মহৎ=অতি প্রমাণং; অত্যূর্জ্জিতং; অত্যুচ্চ অতি বিশাল। রূপং=আকারং। বহু দংষ্ট্রাকরালং=বহ্বীভিঃ দীর্ঘ দশনাভিঃ বিকৃতং; অতি ভয়ানক বৃহৎ দশনাবলি। দংষ্ট্রা শব্দের অর্থ বড় দাঁত। তাল বৃক্ষের ন্যায় এক একটী দন্ত তাহার অসংখ্য শ্রেণী। লোকাঃ=লোকত্রয়ং; স্বর্গ মর্ত্ত পাতাল ত্রিলোক; অথবা পূর্ব্বোক্তাঃ প্রতিকূলানুকূল মধ্যস্থাঃ ত্রিবিধাঃ, কুরুক্ষেত্রে সমাগত প্রতিকূল অনুকূল ও মধ্যস্থ ব্যক্তিগণ। প্রব্যথিতাঃ= ভয়েন প্রচলিতাঃ; ভয়ে প্রপীড়িত।

বিংশতি শ্লোকে অর্জ্জুন বলিয়াছেন যে ভগবানের মহৎ উগ্র বিশ্বরূপ দর্শন করিয়া ত্রিলোক ব্যথিত হইয়াছে। এই শ্লোকে সেই ভাবটী সম্পূর্ণ করিতেছেন। অর্জ্জুন বলিলেন ভগবন্! তোমার অসংখ্য ব্যাদিত বদন এবং তন্মধ্যস্থিত তালবৃক্ষের ন্যায় অতি দীর্ঘ শ্বেত-বর্ণ দংষ্ট্রাবলি এবং অসংখ্য লোচন, চরণ, বাহু, দর্শন করিয়া ত্রিলোক কম্পিত হইয়া উঠিল। আমাকে তুমি দিব্যচক্ষু প্রদান করিয়াছ তথাপি তোমার অত্যুগ্র বিশাল মূর্ত্তি দর্শন করিয়া আমার মন ত্রাসিত হইতেছে। অন্য ব্যক্তির অন্তঃকরণ যে ভয়ে অভিভূত হইবেক তাহার

আর আশ্চর্য্য কি ? বাস্তবিকপক্ষে সমরক্ষেত্রে সমাগত আর কোন ব্যক্তিই এই বিশ্বরূপ দর্শন করেন নাই। ভগবানের অনুকম্পাবলে কেবল অর্জ্জুন তাহা দেখিতে পাইয়াছিলেন। কিন্তু অর্জ্জুন ভয়ে এতদূর অভিভূত হইয়াছিলেন যে তাঁহার ভ্রান্তি হইয়াছিল যেন সমস্ত প্রাণী এই বিশাল রূপ দর্শন করিয়া তাঁহার ন্যায় ব্যথিত হইয়াছিল ॥ ২৩ ॥

23. The word *Maha'ba'ho* should be taken metaphorically to mean one whose powers are unbounded. Arjuna says in effect that when he who is gifted with divine eyes, cannot see the colossal figure without fear, it is no wonder that others who have not got that gift would be terror-stricken. The word *Dangstra'* is generally applied to tiger and lion's teeth.

স্বামী ॥ ন কেবলং ভীতঃ অহং এতাবৎ এব, অপি তু নভস্পৃশং ইতি। নভঃস্পৃশতি ইতি নভস্পৃক্ তং,—অন্তরীক্ষ ব্যাপিনং ইত্যর্থঃ। দীপ্তং—তেজোযুক্তং, অনেকেবর্ণাঃ যস্য তং, ব্যাত্তানি—বিবৃতানি আননানি যস্য তং, দীপ্তানি বিশালানি নেত্রাণি যস্য তং, এবং ভূতং হি ত্বাং দৃষ্ট্বা প্রব্যথিতঃ অন্তরাত্মা—মনঃ, যস্য সঃ অহং ধৃতিং—ধৈর্য্যং উপশমং চ ন লভে ॥ ২৪ ॥

অর্জ্জুনস্য বিশ্বরূপ দর্শনেন ব্যথিতত্বে হেতুমাহ নভস্পৃশমিতি; বিশ্বরূপ অবলোকন করিয়া অর্জ্জুন কিজন্য ব্যথিত হইতেছেন তাহার কারণ নির্দ্দেশ করিয়া বলিতেছেন হে বিষ্ণো ইত্যাদি।

হে বিষ্ণো ! = ( বিষ্ = ব্যাপ্তৌ ) বেবেষ্টি সর্ব্বং ; হে ব্যাপিত !

যস্মাদ্বিশ্বমিদং সর্ব্বং তস্যশক্ত্যা মহাত্মনঃ।
তস্মাদেবোচ্যতে বিষ্ণুর্বিশধাতো প্রবেশনাৎ ॥

এই শ্লোকস্থ নিরুক্তিদ্বারা প্রবেশার্থ বিশ ধাতু হইতে "বিষ্ণু" পদের উৎপত্তি বুঝা যায়। নভঃস্পৃশং = অন্তরীক্ষ ব্যাপিনং ; গগণপ্রাঙ্গণস্পর্শী। দীপ্তং = প্রজ্বলিতং ; প্রভোজ্জ্বল। অনেক বর্ণং = ভয়ঙ্কর নানা সংস্থান যুক্তং ; ভীষণ বিবিধ বর্ণযুক্ত। ব্যাত্তাননং = ব্যাত্তানি বিবৃতানি মুখানি যস্মিন্ ত্বয়ি তাদৃশং ; ব্যাদিত বদন। দীপ্ত বিশালনেত্রং = প্রজ্বলিত বিস্তীর্ণ চক্ষুষং ; উজ্জ্বল সুদীর্ঘ নয়ন সকল যুক্ত। ত্বাং = অতিমাত্রমত্যদ্ভুতমতিঘোরঞ্চ ত্বাং ; অত্যাশ্চর্য্য অতি ভয়ানক তোমাকে। প্রব্যথিতান্তরাত্মা = অত্যন্ত ভীতমনাঃ ; প্রভীতো-ঽন্তরাত্মামনোযস্য ; যাঁহার মন ভয়ে বিহ্বল হইয়াছে। ধৃতিং—ধৈর্য্যং। শমং = উপশমং ; মনস্তুষ্টিং ; অন্তকরণের স্থিরতা, শান্তি। ন বিন্দামি = অহং ন লভে ; আমি লাভ করিতে পারিতেছি না।

অর্জ্জুন বলিলেন যে ভগবানের উগ্ররূপ অবলোকন করিয়া তিনি কেবল প্রব্যথিত হন নাই তাঁহার অন্তরাত্মা পর্য্যন্ত অস্থির হইয়াছে। তিনি ধৈর্য্য ধারণ করিতে সমর্থ হইতেছেন না। এবং তাঁহার ইন্দ্রিয়গণ অব [illegible] হইতেছে। সেই বিরাটদেহের গগণস্পর্শী অসংখ্য

দংষ্ট্রাকরালানি চ তে মুখানি,
দৃষ্ট্বৈব কালানলসন্নিভানি।
দিশো ন জানে ন লভে চ শর্ম্ম,
প্রসীদ দেবেশ জগন্নিবাস ॥ ২৫ ॥

ভোঃ দেবেশ! তে দংষ্ট্রাকরালানি চ কালানল সন্নিভানি মুখানি দৃষ্ট্বা (অহং) দিশঃ এব ন জানে, শর্ম্ম ন লভে চ। হে জগৎনিবাস! প্রসীদ ॥ ২৫ ॥

হে দেবেশ! তোমার ভয়ানক দশনশ্রেণী এবং প্রলয়াগ্নি সদৃশ বদনরাজি দর্শন করিয়া আমার দিগ্‌ভ্রম হইতেছে, এবং সুখ লাভ করিতে পারিতেছি না। হে জগন্নিবাস! আমার প্রতি প্রসন্ন হউন ॥২৫॥

25. O Lord of gods! looking at Thy dreadful teeth and Thy faces like Time's last fire, I fail to recognise the directions and I find no peace. O Refuge of the worlds! have mercy on me.

---

কিরীট, তাহার ব্যাদিতবদন, তন্মধ্যস্থিত প্রজ্বলিত অগ্নি; ব্যাদিতবদনবিবরে শ্বেত, পীত, হরিত, নীল, লোহিতবর্ণ সকলের সংস্থান, শ্বেতদশনাবলি, স্ফুরিত-রুধির-ধারা, নানাবর্ণ বিশিষ্ট বেশভূষাপরিহিত যোদ্ধৃগণের মৃতশরীর, এবং শশী সূর্য্যের ন্যায় প্রদীপ্ত অসংখ্য বিশাল লোচন, দর্শন করিয়া অর্জ্জুনের পূর্ব্বোক্ত অবস্থা ঘটিয়াছিল ॥ ২৪ ॥

24. Two objects namely mouths and eyes have been qualified here by several adjectives. They seemed most fearful to Arjuna. In the preceding verse he said that he became restless when he looked at the vastness of the colossal figure with its numerous eyes, arms, thighs, bosoms and sets of teeth. But when he looked into the bottomless caverns of the wide-open mouths, and large eyes which burned like so many suns and moons, his heart trembled with fear and he seemed to lose his very consciousness.

স্বামী ॥ কিঞ্চ দংষ্ট্রা ইতি। হে দেবেশ তব মুখানি দৃষ্ট্বা ভয়াবেশেন দিশঃ ন জানামি শর্ম্ম চ—সুখং ন লভে, ভোঃ জগন্নিবাস! প্রসন্নঃ ভব, কীদৃশানি মুখানি দৃষ্ট্বা, দংষ্ট্রাভিঃ করালানি কালানলঃ—প্রলয়াগ্নিঃ তৎ সদৃশানি ॥ ২৫ ॥

অমী চ ত্বাং ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ,
সর্ব্বে সহৈবাবনিপালসংঘৈঃ।
ভীষ্মো দ্রোণঃ সূতপুত্র স্তথাসৌ,
সহাস্মদীয়ৈরপি যোধমুখ্যৈঃ ॥ ২৬ ॥
বক্ত্রাণি তে ত্বরমাণা বিশন্তি,
দংষ্ট্রাকরালানি ভয়ানকানি।
কেচিদ্বিলগ্না দশনান্তরেষু,
সংদৃশ্যন্তে চূর্ণিতৈরুত্তমাঙ্গৈঃ ॥ ২৭ ॥

দ্বয়োঃ অন্বয়ঃ।

অমী ধৃতরাষ্ট্রস্য সর্ব্বেপুত্রাঃ অবনিপালসংঘৈসহ তথা ভীষ্মঃ দ্রোণঃ অসৌ সূতপুত্রঃ চ অস্মদীয়ৈঃ যোধমুখ্যৈঃ অপি সহ এব তে দংষ্ট্রা-করালানি ভয়ানকানি বক্ত্রাণি ত্বরমাণাঃ (সন্তঃ) বিশন্তি। কেচিৎ চূর্ণিতৈঃ উত্তমাঙ্গৈঃ দশনান্তরেষু বিলগ্নাঃ সংদৃশ্যন্তে ॥ ২৬ ॥ ২৭ ॥

ধৃতরাষ্ট্রের ঐ সমস্ত পুত্রগণ অন্যান্য নৃপতিগণের সহিত এবং ভীষ্ম দ্রোণ সূতপুত্র কর্ণ এবং আমাদিগের প্রধান প্রধান যোদ্ধৃগণও তোমার ভীষণ দংষ্ট্রা ও ভয়ানক মুখ সমূহ মধ্যে দ্রুতবেগে প্রবেশ করি-তেছে। কাহারও কাহারও বা মস্তকাদি বিচূর্ণিত হইয়া দশন মধ্যে সংলগ্ন হইয়া রহিয়াছে দেখিতেছি ॥ ২৬ ॥ ২৭ ॥

**26 and 27.** All those sons of Dhritharashtra, with crowds of kings, together with Bishma, Drona, the charioteer's son as also the chief champions on our side, hurrying, rush into Thy awful mouths spread with frightful teeth. Some I behold lie stretched between Thy teeth with crushed heads.

কস্মাৎ দংষ্ট্রাকরালানীতি; ত্রয়োবিংশ শ্লোকে অর্জ্জুন দংষ্ট্রাকরাল শব্দ ব্যবহার করিয়াছেন, দশনরাজি কিজন্য অতি ভয়ানক তাহার কারণ এই শ্লোকে নির্দ্দেশ করিতেছেন।

দেবেশ=ব্রহ্মাদীনামীশ্বরাণামপি পরমমহেশ্বর; ব্রহ্মাদি দেবতাগণের ঈশ্বর। দংষ্ট্রা-

করালানি=দংষ্ট্রাভিঃ করালানি, বিকৃতত্বেন ভয়ঙ্করাণি; ভয়ানক দশনরাজি। কালানল সন্নিভানি=প্রলয়কালে লোকানাং দাহকোঽগ্নিস্তৎ সদৃশানি; প্রলয় কালের কালানলের ন্যায়। দিশঃ ন জানে=ভয়াবশেন পূর্ব্বাপরাদি বিবেকেন ন জানে; পূর্ব্বাপর দিগ্ভ্রম উপস্থিত হইয়াছে। শর্ম্ম=সুখং। জগৎনিবাস=জগতঃ আধার; জগতের আধার, অর্থাৎ জগৎ কারণ। প্রসীদ=প্রসন্ন ভব; আমার প্রতি প্রসন্ন হউন, যেন আমার বিশ্বরূপ দর্শনে ভয় বিনাশ ও সুখের উৎপত্তি হয়।

ভগবানের উগ্ররূপ সন্দর্শন করিয়া অর্জ্জুনের মনে যে ভীতির সঞ্চার হইয়াছিল তাহা এই শ্লোকে বিস্তারিতরূপে বর্ণনা করিতেছেন। ত্রয়োবিংশতি শ্লোকে অর্জ্জুন বলিয়াছিলেন যে ভগবানের বহু দংষ্ট্রাকরাল দেখিয়া লোক সকল প্রব্যথিত হইয়াছে। এই শ্লোকে উক্ত দংষ্ট্রা কিজন্য করাল তাহা কীর্ত্তন করিতেছেন। কেবল দন্তগুলি তাল বৃক্ষের ন্যায় দীর্ঘ হইলেও ভয়ের বিশেষ কারণ হইত না, কারণ অর্জ্জুন বীরপুরুষ। দণ্ডকারণ্য বিচরণকারী মহা মহা ভীষণ দংষ্ট্রাযুক্ত দানবগণকে তিনি মহাসমরে নিহত করিয়াছেন। তিনি খাণ্ডবারণ্যে বিষম দাবদাহ দর্শন করিয়াছেন। কিন্তু ভগবানের বিরাট ব্যাদিতবদনে সর্ব্বসংহারকারী যে প্রলয়াগ্নি প্রজ্বলিত হইতেছিল তাহা অবলোকন করিয়া অর্জ্জুনের বীরহৃদয় নিতান্ত অস্থির হইয়া পড়িল, তজ্জন্য তিনি কৃতাঞ্জলিপুটে বলিলেন ভগবন্! আমার প্রতি প্রসন্ন হউন এই ভয়ানক রূপ সংহার করিয়া যেরূপ দর্শন করিলে আমার মনে আনন্দ হয় তাহাই আমাকে দর্শন করান ॥ ২৫ ॥

25. In verse 23 Arjuna said that the worlds were terror-stricken at seeing Srikrishna's fearful teeth &c &c. In this verse he explains at length why the teeth appeared so very terrible. They were stretched within innumerable faces burning up with the fire of destruction. Time's last fire=The original is *ka'la'nal* literally time's Fire. It refers to the great fire which consumes the world in its last days.

স্বামী॥ যৎ চ অন্যৎ দ্রষ্টুং ইচ্ছসি ইতি অনেন অস্মিন্ সংগ্রামে ভাবি জয়পরাজয়াদিকং মম দেহে পশ্য ইতি যৎ ভগবতা উক্তং তৎ ইদানীং পশ্যন্ আহ—অমী চ ইতি পঞ্চভিঃ। অমী ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ—দুর্য্যোধনাদয়ঃ সর্ব্বে, অবনিপালানাং—জয়দ্রথাদীনাং রাজ্ঞাং সংঘৈঃ—সমূহৈঃ, সহ এব তব বক্ত্রাণি বিশন্তি ইতি উত্তরেণ অন্বয়ঃ। তথা ভীষ্মঃ চ দ্রোণঃ চ অসৌ সূতপুত্রঃ চ কর্ণঃ, ন কেবলং তে এব বিশন্তি অপি তু প্রতিযোদ্ধারঃ অস্মদীয়াঃ যে যোধ মুখ্যাঃ শিখণ্ডি ধৃষ্টদ্যুম্নাদয়ঃ তৈঃ সহ। বক্ত্রাণি ইতি। এতে সর্ব্বেত্বরমাণাঃ—ধাবন্তঃ তব দংষ্ট্রাভিঃ বিকৃতানি করালানি—ভয়ঙ্করাণি বক্ত্রাণি বিশন্তি॥ তেষাং মধ্যে কেচিৎ চূর্ণিতৈঃ উত্তমাঙ্গৈঃ—শিরোভিঃ, উপলক্ষিতাঃ দন্ত সন্ধিষু সংশ্লিষ্টাঃ সংদৃশ্যন্তে ॥ ২৬ ॥ ২৭ ॥

অস্মাকং জয়ং, পরেষাং পরাজয়ঞ্চ সর্ব্বদা দ্রষ্টুমিষ্টং পশ্য মম দেহে গুড়াকেশ যচ্চান্যদ্দ্রষ্টুমিচ্ছসীতি ভগবদাদিষ্টমধুনা যৎ পশ্যামীত্যাহ পঞ্চভিঃ অমীচেতি; ধার্ম্মিক পাণ্ডবগণের জয় ও দুরাত্মা দুর্য্যোধনাদির পরাজয় হইবে এইরূপ ইচ্ছা করিয়া ভগবান্ ইত্যগ্রে অর্জ্জুনকে তদীয় বিরাটদেহে যাহা ইচ্ছা দেখিবার জন্য আদেশ করিয়াছিলেন। এইক্ষণে অর্জ্জুন যাহা দেখিলেন তাহা এই শ্লোক হইতে পাঁচ শ্লোকদ্বারা প্রকাশ করিতেছেন এই সমস্ত ইত্যাদি।

অমী=ঐ। ধৃতরাষ্ট্রস্যপুত্রাঃ=দুর্য্যোধনপ্রভৃতয়ঃ শতং সোদরা যুযুৎসবঃ; দুর্য্যোধন এবং যুদ্ধার্থী তাহার শত ভ্রাতা। সর্ব্বৈঃ অবনিপালসংঘৈঃ সহ=অবনীং পৃথ্বীং পালয়ন্তীতি অবনিপালাঃ তেষাং শৈল্যজয়দ্রথাদীনাং রাজ্ঞাং সমূহৈঃ সহৈব; শল্য জয়দ্রথ ইত্যাদি রাজন্যবর্গের সহিত। সূতপুত্রঃ=কর্ণঃ। অস্মদীয়ৈঃ=পরকীয়ৈরিব ধৃষ্টদ্যুম্ন প্রভৃতিভিঃ; আমাদিগের পক্ষের ধৃষ্টদ্যুম্ন প্রভৃতি। যোধমুখ্যৈঃ=যোধানাং প্রধানৈঃ; প্রধান প্রধান যোদ্ধৃগণের। দংষ্ট্রাকরালানি=দংষ্ট্রাভিঃ ভয়ানকানি; ভয়ানক দন্তশ্রেণী। ভয়ানকানি বক্ত্রাণি=ভয়ঙ্করাণি মুখানি; ভয়ঙ্কর মুখ সকল। ত্বরমাণাঃ=ত্বরাযুক্তাঃ সন্তঃ; ত্বরিত হইয়া। বিশন্তি=প্রবিশন্তি; প্রবেশ করিতেছে। চূর্ণিতৈঃ উত্তমাঙ্গৈঃ=চূর্ণীকৃতৈঃ শিরোভিঃ; বিচূর্ণিত মস্তক বিশিষ্ট। দশনান্তরেষু বিলগ্নাঃ=দন্ত সন্ধিষু সংশ্লিষ্টাঃ, দন্ত সন্ধি স্থানে সংলগ্ন হইয়া রহিয়াছে। সংদৃশ্যন্তে=ময়া সম্যক্ দৃশ্যন্তে; নিঃসন্দেহরূপে আমি দেখিতেছি।

এই মহাযুদ্ধে পাণ্ডবগণ যে জয়লাভ করিবেন তাহার আভাস অর্জ্জুনকে দিবার জন্য ভগবান্ সপ্তম শ্লোকে বলিয়াছেন;—

"মম দেহে গুড়াকেশ যচ্চান্যদ্দ্রষ্টুমিচ্ছসি।"

কিন্তু ভগবানের ভয়ঙ্কর রূপ দর্শন করিয়া অর্জ্জুন প্রায় জ্ঞানশূন্য হইয়াছিলেন এবং তজ্জন্য ভগবানের উক্ত আদেশ তাঁহার মন হইতে সম্পূর্ণরূপে তিরোহিত হইয়াছিল। এই ক্ষণে তিনি নিতান্ত শিথিলেন্দ্রিয় হইয়া এই ভয়ঙ্কর মূর্ত্তি সংহার করিবার জন্য ভগবদুদ্দেশে প্রার্থনা করিলেন। ভক্তপ্রিয় ভগবান্ অর্জ্জুনকে উৎসাহিত করিবার জন্য এই মহাসমরে তাঁহার সম্পূর্ণ জয় ও দুর্য্যোধনাদির সম্পূর্ণ নিপাত ভগবানের ব্যাদিত মুখবিবরে প্রকটিত করিলেন। অর্জ্জুন মহানন্দে অবলোকন করিলেন যে অজেয় ভীষ্ম দ্রোণাদি এবং তাঁহার উগ্র প্রতিদ্বন্দ্বী কর্ণ ও দুর্য্যোধনাদি ধৃতরাষ্ট্রের শতপুত্র মহাকালানল প্রদীপ্ত ভগবানের মুখবিবরে প্রবেশ করিয়া বিলীন হইয়া যাইতেছে। পাণ্ডবগণের যোদ্ধৃগণও ঐপ্রকারে প্রবেশ করিতেছে কিন্তু তাঁহাদিগের পঞ্চ ভ্রাতার মধ্যে কাহাকেও তদ্রূপ অবস্থাপন্ন হইতে দেখিলেন না। তিনি আরও দেখিলেন যে কোন কোন যোদ্ধৃবর্গের মস্তকাদি বিচূর্ণিত হইয়া সেই ভয়ানক তালবৃক্ষসম দশনাগ্রে লম্বিত হইয়া রহিয়াছে, বোধ হইতেছে যেন ভগবান্ তাহাদিগের মাংস আহার করিতেছেন॥ ২৬॥ ২৭॥

26 and 27. The Blessed Lord desirous of assuring Arjuna of his ultimate victory, gave him a hint in verse 23 that he might see in His

যথা নদীনাং বহবোঽম্বুবেগাঃ,
সমুদ্রমেবাভিমুখা দ্রবন্তি।
তথা তবামী নরলোকবীরা,
বিশন্তি বক্ত্রাণ্যভিতো জ্বলন্তি ॥ ২৮ ॥

যথা নদীনাং বহবঃ অম্বুবেগাঃ ( সমুদ্রা ) অভিমুখাঃ ( সন্তঃ ) সমুদ্রং এব দ্রবন্তি, তথা অমী নরলোক বীরাঃ তব অভিতঃ জ্বলন্তি বক্ত্রাণি বিশন্তি ॥ ২৮ ॥

যেমন স্রোতস্বতীগণের অজস্র প্রবাহ সমুদ্রাভিমুখী হইয়া সমুদ্রেই প্রবেশ করে, তদ্রূপ এই নরশ্রেষ্ঠগণ সর্ব্বতোভাবে প্রদীপ্ত তোমার বদন সমূহে প্রবেশ করিতেছে ॥ ২৮ ॥

28. As the river's full-flooded current rolling towards the ocean, entereth into it, so enter these heroes of the human race into Thy full flaming mouths.

---

manifested form, any other things which he would like to see. But the dreadful form with its gaping caverned mouths and ghastly rows of teeth lit up with blazing fire produced such a fearful effect on his nerves, that he forgot all about his defeat and victory. The Lord perceiving the nervousness of Arjuna wanted to cheer him up. Arjuna then saw with great delight that while all his chief adversaries were entering into the gaping mouths, he and his four brothers remained unhurt. This he considered presaged his approaching victory.

স্বামী ॥ প্রবেশনে দৃষ্টান্তং আহ যথা ইতি। নদীনাং—অনেকমার্গ প্রবৃত্তানাং বহবঃ অম্বূনাং—বারীণাং বেগাঃ—প্রবাহাঃ সমুদ্রাভিমুখাঃ সন্তঃ যথা সমুদ্রং এব দ্রবন্তি—বিশন্তি তথা অমী যে নরলোকবীরাঃ তে অভিতঃ জ্বলন্তি—সর্ব্বতঃ প্রদীপ্যমানানি তব বক্ত্রাণি প্রবিশন্তি ॥ ২৮ ॥

কথং প্রবিশন্তি মুখানীত্যাহ যথা নদীনামিতি; কিপ্রকারে মুখ মধ্যে প্রবেশ করিতেছে তাহার দৃষ্টান্ত প্রদর্শন করিয়া বলিলেন, যেমন স্রোতস্বতীগণের ইত্যাদি।

নদীনাং=স্রবন্তীনাং; স্রোতস্বতীগণের। বহবঃ=অনেকমার্গপ্রবৃত্তাঃ; অনেক পথ

যথা প্রদীপ্তং জ্বলনং পতঙ্গা,
বিশন্তি নাশায় সমৃদ্ধবেগাঃ।
তথৈব নাশায় বিশন্তিলোকা-
স্তবাপি বক্ত্রাণি সমৃদ্ধবেগাঃ॥ ২৯॥

যথা সমৃদ্ধবেগাঃ পতঙ্গাঃ নাশায় প্রদীপ্তং জ্বলনং বিশন্তি, তথা এব সমৃদ্ধবেগাঃ লোকাঃ অপি নাশায় তব বক্ত্রাণি বিশন্তি॥ ২৯॥

যেমন অতি বেগগামী পতঙ্গ সকল আত্মবিনাশ জন্য প্রজ্বলিত অগ্নি মধ্যে প্রবেশ করে, তদ্রূপ অতি বেগগামী এই লোক সকল নিজ মরণ জন্য তোমার বদন সমূহে প্রবেশ করিতেছে॥ ২৯॥

29. As moths with quickened speed enter into the flaming fire for self-destruction, so enter these with quickened pace into Thy mouths for their own destruction.

---

ভ্রমণকারী। অম্বুবেগাঃ=বারীণাং প্রবাহাঃ; জলস্রোত। দ্রবন্তি=প্রবিশন্তি; প্রবেশ করে। অভিতঃ=সর্ব্বতঃ; সর্ব্বতোভাবে। জ্বলন্তি=(জ্বল+শতৃ) দীপ্যমানানি।

কিপ্রকারে ভীষ্ম দ্রোণাদি বীরসকল ভগবানের ব্যাদিতবদনবিবরেপ্রবেশ করিতেছে তাহার দুইটী উদাহরণ দিতেছেন। স্রোতস্বতীগণের জলরাশি যেমন অপ্রতিরুদ্ধভাবে সাগরাভিমুখে প্রবাহিত হইয়া সাগরেই প্রবেশ করে এবং পতঙ্গ সকল ভস্মীভূত হইবে জানিয়াও যেমন জলন্ত প্রদীপে পতিত হইয়া প্রাণ ত্যাগ করে তদ্রূপ ভীষ্ম দ্রোণাদি নিশ্চয় মৃত্যু জানিয়াও যেন ভগবানের প্রদীপ্ত মুখবিবরে সোৎসাহে প্রবেশ করিতেছেন। ভগবান্ তদীয় অপূর্ব্ব বিশ্বরূপে মানবের অদৃষ্টচক্র প্রকটিত করিলেন। নদী প্রবাহে অবশভাবের এবং পতঙ্গ পতনে স্বাধীনতাভাবের উদাহরণ প্রদর্শিত হইল। এই উভয়বিধ ভাবই ভীষ্ম দ্রোণাদির কার্য্যে প্রকাশিত হইতেছিল॥ ২৮॥

28. The word বহবঃ (full-flooded) qualifies অম্বুবেগাঃ (current). The phrase বহবঃ অম্বুবেগাঃ literally means vast water's current—the rapid current which flows when the rivers are flooded. Arjuna by this illustration shows the manner in which the crowds of kings and generals are entering into the mouths of this Form. As the flooded current flowing sea-wards shows no sign of abatement so these processions show no sign of abatement, though multitudes are disappearing in unbroken lines. The

লেলিহ্যসে গ্রসমানঃ সমন্তা-
ল্লোকান্ সমগ্রান্ বদনৈর্জ্জ্বলদ্ভিঃ।
তেজোভিরাপূর্য্য জগৎ সমগ্রং,
ভাসস্তবোগ্রাঃ প্রতপন্তি বিষ্ণো ॥ ৩০ ॥

ভোঃ বিষ্ণো! ( ত্বং ) সমগ্রান্ লোকান্ জ্বলদ্ভিঃ বদনৈঃ সমন্তাৎ গ্রসমানঃ ( সন্ ) লেলিহ্যসে। তব উগ্রাঃ ভাসঃ সমগ্রং জগৎ তেজোভিঃ আপূর্য্য প্রতপন্তি ॥ ৩০ ॥

হে বিষ্ণো! তুমি সমগ্র লোককে প্রজ্বলিত বদন সমূহ দ্বারা সম্যক্‌প্রকারে গ্রাস করিয়া অবলেহন করিতেছ। তোমার তীব্র জ্যোতিঃ সমগ্র জগৎকে তেজোরাশিদ্বারা পরিপূর্ণ করিয়া সন্তাপিত করিতেছ ॥ ৩০ ॥

30. O Vishnu! fully devouring them in Thy flaming mouths Thou lickest up all mankind. Thy fearful splendour covering the entire world with blazing rays burneth up the universe.

word "অভিতঃ" ( completely ) qualifies "জ্বলন্তি" (blazing) and means blazing in all directions.

স্বামী ॥ অবশত্বেন প্রবেশে নদীবেগঃ দৃষ্টান্তঃ উক্তঃ, বুদ্ধি পূর্ব্বক প্রবেশে দৃষ্টান্তং আহ—যথা ইতি। প্রদীপ্তং—জ্বলন্তং অগ্নিং পতঙ্গাঃ—শলভাঃ বুদ্ধিপূর্ব্বকং সমৃদ্ধঃ বেগঃ যেষাং তে যথানাশায়—মরণায় এব, বিশন্তি তথা এব লোকাঃ—এতে জনাঃ অপি তবমুখানি প্রবিশন্তি ॥ ২৯ ॥

অবুদ্ধিপূর্ব্বক প্রবেশে নদীবেগং দৃষ্টান্তমুক্ত্বা বুদ্ধিপূর্ব্বক প্রবেশে দৃষ্টান্তমাহ; অবুদ্ধি-পূর্ব্বক প্রবেশের দৃষ্টান্ত নদীবেগ উল্লেখ করিয়া বুদ্ধিপূর্ব্বক প্রবেশের উদাহরণ প্রদর্শন করিতেছেন।

সমৃদ্ধবেগাঃ = সমৃদ্ধঃ উদ্ভূতো বেগো গতির্যেষাং তে; অতিশয় বেগগামী। পতঙ্গাঃ = ( পত = পক্ষ + গম = গমন করা ) শলভাঃ; পক্ষযুক্ত শলভগণ। নাশায় = মরণায়; মরণের জন্য। জ্বলনং = অগ্নিং। লোকাঃ = দুর্য্যোধন প্রভৃতয়ঃ।

পতঙ্গগণ যে বুদ্ধিপূর্ব্বক অগ্নি মধ্যে প্রবেশ করে তাহা বোধ হয় অনেকেই দেখিয়াছেন। প্রথমবার পতনে হয়তো মুখের অল্পাংশ বা শরীরের অন্য কোন অংশ অল্পমাত্র দগ্ধ হয়।

পতঙ্গটী যে যাতনা অনুভব করে তাহা অনায়াসেই বুঝা যায়। কিন্তু তৎপরক্ষণেই সবেগে পুনঃ অগ্নি মধ্যে লম্ফ প্রদান করে। দুর্য্যোধনাদি নিশ্চয়রূপে জানিয়াছিলেন যে এই মহা-সমরে তাঁহাদিগের সর্ব্বস্বান্ত হইবেক, তথাপি যুদ্ধার্থ উপস্থিত হইয়াছিলেন। যেমন পতঙ্গ-গণ প্রদীপ্তাগ্নির মনোহর আলোকে মুগ্ধ হয়, তদ্রূপ দুর্য্যোধনাদি পাণ্ডবগণকে বিনাশ করিয়া নিরুদ্বেগে সসাগরা সদ্বীপা ভারতভূমি ভোগ করিবেন এই মুগ্ধকরী আশায় জ্ঞানশূন্য হইয়াছিলেন ॥ ২৯ ॥

29. Two illustrations have been given to show how the processions of heroes are entering into the mouths. The river-illustration shows that the line of heroes is always full and unbroken like the flooded current of a running river. The moth-example is intended to show that the heroes are entering with a perfect knowledge of their ultimate destiny. Durjya-dhana and his comrades knew full well what the dire consequences of this war of extermination would be.

স্বামী ॥ ততঃ কিং অতঃ আহ—লেলিহ্যসে ইতি। গ্রসমানঃ অপি সন্ সমগ্রান্ লোকান্—সর্ব্বান্ এতান্ বীরান্ সর্ব্বতঃ লেলিহ্যসে—অতিশয়েন ভক্ষয়সি, কৈঃ—জ্বলদ্ভিঃ বদনৈঃ। কিঞ্চ হে বিষ্ণো তব ভাসঃ—দীপ্তয়ঃ, তেজোভিঃ—বিস্ফুরণৈঃ সমগ্রং জগৎ ব্যাপ্য তীব্রাঃ সত্যঃ প্রতপন্তি—সন্তাপয়ন্তি ॥ ৩০ ॥

যোদ্ধুকামানাং রাজ্ঞাং ভগবন্মুখ প্রবেশ প্রভাবং প্রদর্শ্য তস্যাং দশায়াং ভগবতস্তদ্ভাসাঞ্চ প্রবৃত্তিপ্রকারমাহ লেলিহ্যসে ইতি; যুদ্ধার্থী নরপতিগণ ভগবানের বদন মধ্যে কিপ্রকারে প্রবেশ করিতেছে তাহা কীর্ত্তন করিয়া ভগবান্ তাহাদিগের কি দশা করিতেছেন তাহা বর্ণন জন্য বলিলেন হে বিষ্ণো ইত্যাদি।

হে বিষ্ণো ! = হে ব্যাপনশীল ; হে সর্ব্বব্যাপক। সমগ্রান্ লোকান্ = সমস্তান্ দুর্য্যো-ধনাদীন্; দুর্য্যোধনাদি সমস্ত নরপতিগণ। জ্বলদ্ভিঃ বদনৈঃ = দীপ্যমানবক্ত্রৈঃ ; প্রদীপ্ত বদনদ্বারা। সমন্তাৎ গ্রসমানঃ = সর্ব্বতঃ অন্তঃ প্রবেশয়ন্; সম্যক্প্রকারে গ্রাস করিয়া। লেলিহ্যসে = রুধিরাক্তমোষ্ঠপুটাদিকং পুনঃপুনর্লেহনং করোষি; তাহাদিগের রুধিরাক্ত বদন সমূহ বারংবার অবলেহন করিতেছ। উগ্রাঃ ভাসঃ = তীব্রাঃ দীপ্তয়ঃ; তীব্র দীপ্তি সকল। সমগ্রং জগৎ তেজোভিঃ আপূর্য্য = সমগ্রেণ জগৎ তেজোভিঃ সংব্যাপ্ত; সমস্ত বিশ্ব তেজোরাশিদ্বারা পরিপূর্ণ করিয়া। প্রতপন্তি = প্রতাপং কুর্ব্বন্তি, সন্তাপয়ন্তি; সন্তাপিত করিতেছে।

দুর্য্যোধনাদি লোকপালগণ কিপ্রকারে ভগবানের বদন মধ্যে প্রবেশ করিতেছে তাহা বর্ণন করিয়া ভগবান্ এইক্ষণে তাহাদিগের কি দশা করিতেছেন তাহা এই শ্লোকে বর্ণিত হইতেছে। তিনি সমগ্র লোককে তাঁহার প্রজ্বলিত ব্যাদিতবদনবিবরে গ্রাসিত করিয়া

আখ্যাহি মে কো ভবানুগ্ররূপো,
নমোঽস্তু তে দেববর প্রসীদ।
বিজ্ঞাতুমিচ্ছামি ভবন্তমাদ্যং,
ন হি প্রজানামি তব প্রবৃত্তিম্ ॥ ৩১ ॥

---

উগ্ররূপঃ ভবান্ কঃ মে আখ্যাহি। হে দেববর! তে নমঃ অস্তু, প্রসীদ। ভবন্তং আদ্যং (অহং) বিজ্ঞাতুং ইচ্ছামি। (অহং) তব প্রবৃত্তিং ন হি প্রজানামি ॥ ৩১ ॥

উগ্ররূপধারী আপনি কে আমাকে বলুন। হে দেবশ্রেষ্ঠ! তোমাকে নমস্কার করি, আমার প্রতি প্রসন্ন হউন। আদিকারণস্বরূপ তোমাকে জানিতে ইচ্ছা করি, কেন না তোমার কার্য্য কিছুমাত্র জানি না ॥ ৩১ ॥

31. Tell me who art Thou with this awful Form. O God Supreme! I bow down to Thee. Have mercy on me. I am anxious to know Thee Thou source of all, for I am ignorant of Thy work.

---

আস্বাদন পূর্ব্বক ভক্ষণ করিতেছেন। দুর্য্যোধনাদি রাজন্যগণ যেমন পরমোৎসাহে ভগবানের ব্যাদিতবদনে প্রবেশ করিতেছে ভগবান্ও পরমোৎসাহসহকারে তাহাদিগকে ভক্ষণ করিতেছেন। কোন বস্তু চাটিয়া চাটিয়া আহার করিলে তৃপ্তিসহকারে ভক্ষণ বুঝায়। আমরাও যেমন আগ্রহসহকারে কালের বিবৃতবদনে প্রবেশ করিতেছি, কালও আগ্রহসহকারে আমাদিগকে গ্রহণ করিতেছেন। ইহাকেই বাস্তবিক প্রণয় বলে। কালের সহিত আমাদিগের যে অকৃত্রিম প্রণয় তাহার কোন সন্দেহ নাই। দেখিতে দেখিতে যৌবন অতীত হইয়া জরা উপস্থিত হইল। নির্ব্বিঘ্নে গৃহে বসিয়া আছি হঠাৎ কাল আসিয়া গ্রাস করিল। এরূপ অযাচিত প্রণয় পৃথিবীর কোন বস্তুর সহিত আমাদিগের নাই ॥ ৩০ ॥

30. The word "লেলিহ্যসে" has been explained variously by the commentators. Its literal meaning is licking-up. Shankar says "tasting" Shwa´mi says "voracious eating" Ra´ma´nuj says "having eaten up the bodies thou art licking up the blood," I think the last interpretation is more correct. The relations which the earthly beings have with the all-devouring ka´l (Time) is very beautifully explained by the metaphors

of devouring and licking. The assembled hosts on the field of Kurukshetra were most cheerfully entering into the open jaws of Death who as cheerfully was devouring them with the greatest relish.

স্বামী॥ যতঃ এবং তস্মাৎ আখ্যাহি ইতি। ভবান্ উগ্ররূপঃ কঃ ইতি আখ্যাহি—কথয়, তুভ্যং নমঃ অস্তু, হে দেববর প্রসীদ—প্রসন্নঃ ভব, ভবন্তং আদ্যং পুরুষং বিশেষেণ জ্ঞাতুং ইচ্ছামি, যতঃ তব প্রবৃত্তিং—চেষ্টাং (কিমর্থং এবং প্রবৃত্তঃ অসি ইতি) ন জানামি, এবং ভূতস্য তব প্রবৃত্তিং বার্ত্তাং অপি ন জানামি ইতি বা॥ ৩১॥

ভগবদ্রূপস্য অর্জ্জুনেন দৃষ্টপূর্ব্বাত্বাত্তস্য তস্মিন্নজিজ্ঞাসেত্যাশঙ্ক্যাহ এবমুগ্ররূপঃ; অর্জ্জুন পূর্ব্বে ভগবান্‌কে দর্শন করিয়াছেন, তবে আপনি কে এরূপ প্রশ্নের বিরোধ পরিহার মানসে বলিলেন এই উগ্ররূপধারী তুমি কে।

উগ্ররূপঃ=অতি ক্রূরভাবঃ; অত্যন্ত বিকটাকার। মে=মহ্যং অত্যন্তানুগ্রাহ্যায়; অতিশয় অনুগ্রহের পাত্র আমাকে। আখ্যাহি=কথয়; কীর্ত্তন করুন। দেববর=দেবানাং প্রধান দেবশ্রেষ্ঠ। তে নমঃ অস্তু=তুভ্যং নমোঽস্তু; তোমাকে নমস্কার। প্রসীদ=প্রসাদং কুরু, ক্রৌর্য্যত্যাগং কুরু; বিকটমূর্ত্তি পরিহার করিয়া সৌম্যাকার ধারণ করুন। ভবন্তং আদ্যং=সর্ব্বকারণং ভবন্তং; সকলের কারণস্বরূপ আপনাকে। বিজ্ঞাতুং ইচ্ছামি=বিশেষেণ জ্ঞাতুমিচ্ছামি; বিশেষরূপে জানিতে ইচ্ছা করি। প্রবৃত্তিং=চেষ্টাং বার্ত্তামপি; চরিত্র কার্য্যকলাপ। নহি প্রজানামি=অহং তব সখা অপিসন্ ন জানামি; আমি তোমার সখা হইয়াও অবগত নহি।

অর্জ্জুন ভগবানের সখা, তিনি সতত ভগবানের সাহচর্য্য করিয়াছেন। এবম্প্রকার আত্মীয় সখাদ্বারা "কো ভবান্" প্রশ্ন নিতান্ত অসম্ভব। এই দোষ পরিহারার্থে অর্জ্জুন উগ্র শব্দ ব্যবহার করিয়াছেন, তিনি শ্রীকৃষ্ণের গোপীজনবল্লভ পরমসৌম্যমূর্ত্তি দেখিয়াছেন কিন্তু এতাদৃশ ভয়ানক আকার কখনও দর্শন করেন নাই। তজ্জন্য বলিলেন ভগবন্! আমি আপনাকে শঙ্খচক্র গদাধারী বলিয়া জানি। আপনার এরূপ বিকটাকার আমি কখনও দেখি নাই, আপনি কে আমাকে বলুন। হে দেবপ্রধান! আপনাকে নমস্কার করিতেছি। আপনি যে সকল দেবতার আদি তৎপ্রতি আমার আর সন্দেহ নাই। কিন্তু আপনার এই উগ্ররূপের বিশেষ বিবরণ আমি জানিতে ইচ্ছা করি, কেননা এই উগ্ররূপধারী মহাপুরুষের কিপ্রকার কার্য্য ও চরিত্র তাহা আমি কিছুমাত্র অবগত নহি। অর্জ্জুন দেখিলেন যে তাঁহার চেষ্টা ব্যতীত এই বিশ্বরূপধারী বিরাটপুরুষ অবলীলাক্রমে এই মহাসৈন্য ক্ষণকাল মধ্যে বিনাশ করিতে পারেন, অতএব তাঁহার যুদ্ধ করিতে হইবে কি না তাহা অবগত হইবার জন্য তিনি জিজ্ঞাসা করিলেন যে আপনার প্রবৃত্তি কি অর্থাৎ কি মহৎ কার্য্য সম্পাদন জন্য এই বিরাটরূপ ধারণ করিয়াছেন। আত্মদর্শন করিয়া বিমোহিত অর্জ্জুন ভগবান্‌কে লক্ষ্য করিয়া বলিলেন, ভগবন্! আজি যে রূপ আমাকে দেখাইলেন তাহা আমি আর কখনও

শ্রীভগবানুবাচ।

কালোঽস্মি লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধো,
লোকান্ সমাহর্তুমিহ প্রবৃত্তঃ।
ঋতেঽপিত্বাং ন ভবিষ্যন্তি সর্ব্বে,
যেঽবস্থিতাঃ প্রত্যনীকেষু যোধাঃ ॥ ৩২ ॥

শ্রীভগবান্ উবাচ।

( অহং ) লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধঃ কালঃ অস্মিঃ, ( অহং ) ইহ লোকান্ সমাহর্ত্তুং প্রবৃত্তঃ। ত্বাং ঋতে অপি, প্রত্যনীকেষু যে যোধাঃ অবস্থিতাঃ সর্ব্বে ন ভবিষ্যন্তি ॥ ৩২ ॥

শ্রীভগবান্ কহিলেন।

আমি লোকক্ষয়কারী পূর্ণবিকাশিত কাল। আমি এইক্ষণে লোকদিগকে সংহার করিতে প্রবৃত্ত হইয়াছি। তোমার সাহায্য ভিন্নও প্রতিপক্ষীয় সৈন্যবর্গ মধ্যে যাঁহারা অবস্থিতি করিতেছেন তাঁহারা কেহই জীবিত থাকিবেন না ॥ ৩২ ॥

THE LORD SAID.

32. Time am I, fully manifested to destroy mankind. I am now engaged in desolating the worlds. Even without thee all the warriors who stand arrayed in the opposite ranks will cease to exist.

---

দেখি নাই। এখন দয়া করিয়া বলুন "আপনি কে" এবং কিজন্যইবা এই সমরক্ষেত্রে এই রূপ দেখাইলেন ॥ ৩১ ॥

31. This question "who art Thou" from Arjuna would have been superfluous, had he not added "with this awful Form" He knew the Lord to be superhuman, but he never saw this awful Form which stood before him then. Arjuna says that he knew the Lord to be the source of all, but he is unacquainted with the character of this Form. He was so much overpowered by the grandeur of this appalling vision that he considered the impending battle useless as the Lord Himself had devoured all.

তস্মাত্ত্বমুত্তিষ্ঠ যশোলভস্ব,
জিত্বা শত্রূন্ ভুঙ্ক্ষ্ব রাজ্যং সমৃদ্ধম্।
ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব,
নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্ ॥ ৩৩ ॥

তস্মাৎ ত্বং উত্তিষ্ঠ, শত্রূনজিত্বা যশঃলভস্ব, সমৃদ্ধং রাজ্যং ভুঙ্ক্ষ্ব চ। ময়া এব এতে পূর্ব্বং এব নিহতাঃ। ভোঃ সব্যসাচিন্। ত্বং নিমিত্তমাত্রং ভব ॥ ৩৩ ॥

অতএব যুদ্ধার্থ সমুত্থিত হও, শত্রুগণকে পরাজিত করিয়া যশোলাভ কর এমং নিষ্কণ্টক রাজ্য ভোগ কর। মৎকর্ত্তৃক ইহারা পূর্ব্বেই নিহত হইয়াছে, হে সব্যসাচিন্! তুমি নিমিত্তমাত্র হও ॥ ৩৩ ॥

33. Therefore rise up for war, and defeating thy enemies, win for thyself glory and an empire without a rival. I have killed them before this, be thou an instrument O Shabbyasha´chin.

স্বামী ॥ এবং প্রার্থিতঃ সন্ শ্রীভগবান্ উবাচ—কালঃ ইতি ত্রিভিঃ। লোকানাং ক্ষয়কর্ত্তা প্রবৃদ্ধঃ—অত্যুৎকটঃ কালঃ অস্মি, লোকান্—প্রাণিনঃ, সংহর্ত্তুং ইহলোকে প্রবৃত্তঃ অস্মি, অতঃ ঋতে ত্বাং—হন্তারং, বিনা ন ভবিষ্যন্তি—জীবিষ্যন্তি কে তে প্রত্যনীকেষু—অনীকানি অনীকানি প্রতি ভীষ্ম দ্রোণাদীনাং সর্ব্বাসু সেনাসু—যে যোদ্ধারঃ অবস্থিতাঃ তে সর্ব্বে অপি ॥ ৩২ ॥

এবমর্জ্জুনেন প্রার্থিতো যঃ স্বয়ং যদর্থা চ স্বপ্রবৃত্তিস্তৎসর্ব্বং ত্রিভিঃ শ্লোকৈঃ শ্রীভগবানুবাচ; অর্জ্জুন কর্ত্তৃক এইরূপে প্রার্থিত হইয়া ভগবান্ তিনটী শ্লোকদ্বারা তাঁহার স্বকীয় সমস্ত প্রবৃত্তি কীর্ত্তন করিলেন।

লোকক্ষয়কৃৎ=লোকানাং ক্ষয়ং করোতি; জীব ক্ষয়কারী। প্রবৃদ্ধঃ=বৃদ্ধিং গতঃ; সম্পূর্ণরূপে বর্দ্ধিত, পূর্ণবিকাশিত। কালঃ="কলনাৎ সর্ব্বভূতানাং স কালঃ পরিকীর্ত্তিতঃ; সকল ভূতকে যিনি লয় করেন তাহাকে কাল বলে; ক্রিয়াশক্ত্যুপহিতঃ সর্ব্বস্য সংহর্ত্তা পরমেশ্বরঃ; ক্রিয়াশক্তি সম্পূরিত সকলের বিনাশকর্ত্তা; কলয়তি গণয়তীতি কালঃ; কলাকাষ্ঠাদিদ্বারা যিনি সময়কে গণনা করেন তিনিই কাল। ইহ=অস্মিন্ কালে; অধুনা আপাততঃ। লোকান্=দুর্য্যোধনাদীন্; দুর্য্যোধনাদি যোদ্ধৃগণ। সমাহর্ত্তুং=(সং + আ + হৃ + তুম্) সম্যক্প্রকারেণ ভক্ষয়িতুং; সম্যক্প্রকারে বিনাশ করিতে।

প্রবৃত্তঃ=জাতোদ্যমঃ; ইচ্ছুক। ত্বাং—অর্জ্জুনং; তোমাকে অর্থাৎ অর্জ্জুনকে। ঋতে অপি=বিনা অপি, ত্বদ্ব্যাপারং বিনাপিমদ্ব্যাপারেণৈব; তোমার যুদ্ধ চেষ্টা ব্যতীত, আমার নিজ ইচ্ছাদ্বারাই। প্রত্যনীকেষু=প্রতিপক্ষীয় সৈন্যেষু; প্রতিপক্ষীয় দুর্য্যোধনাদির সৈন্যগণ মধ্যে। ন ভবিষ্যন্তি—বিনংক্ষ্যন্তি; বিনষ্ট হইবে।

৩২শ শ্লোক হইতে তিনটী শ্লোকদ্বারা ভগবান্ তাঁহার বিশ্বরূপের প্রকৃতি ও চেষ্টার বিবরণ কীর্ত্তন করিলেন। তিনি বলিলেন আমি মূর্ত্তিমান্ কাল, আমি দুর্য্যোধনাদি কুরুগণের এবং তৎপক্ষীয় যোদ্ধৃগণের আয়ুঃপরিমাণ গণনা করিতেছি। কারণ তাহারা আমাদ্বারা নিহত হইবে। তুমি যুদ্ধ না করিলেও আমার স্বকীয় চেষ্টাদ্বারাই আমি এই সকল যোদ্ধৃগণকে বিনাশ করিব ॥ ৩২ ॥

32. The word "কালঃ" signifies the all-destroying time. প্রবৃদ্ধঃ means fully developed or made manifest before Arjuna. Even if Arjuna does not fight, not a single soldier of the innumerable hordes who now fill up the ranks of the Kurus will survive this destructive war.

স্বামী ॥ তস্মাৎ ইতি। যস্মাৎ এবং তস্মাৎ ত্বং যুদ্ধায় উত্তিষ্ঠ দেবৈঃ অপি দুর্জ্জয়াঃ ভীষ্মাদয়ঃ অর্জ্জুনেন নির্জ্জিতাঃ ইতি এবং ভূতং যশঃ লভস্ব— প্রাপ্নুহি অযত্নতঃ চ শত্রূন্ জিত্বা সমৃদ্ধং রাজ্যং ভুঙ্ক্ষ্ব, এতে চ তব শত্রবঃ তদীয় যুদ্ধাৎ পূর্ব্বং এব ময়া কালাত্মনা নিহতপ্রায়াঃ তথাপি ত্বং নিমিত্তমাত্রং ভব, হে সব্যসাচিন্—সব্যেন বামেন হস্তেন সাচিতুং—শরান্ সন্ধাতুং শীলং যস্য ইতি ব্যুৎপত্ত্যা বামেন অপি বাণক্ষেপাৎ সব্যসাচী ইতি উচ্যতে॥ ৩৩ ॥

ত্বদ্ব্যাপারমন্তরেণাপি যস্মাদেতে বিনঙ্ক্ষ্যন্ত্যেব তস্মাদিতি; যৎকালে তোমার চেষ্টা ব্যতিরেকে সমস্ত পরপক্ষীয় যোদ্ধৃগণ বিনষ্ট হইবে তৎকালে তোমার বসিয়া থাকা অন্যায় তুমি যুদ্ধার্থে সমুত্থিত হও।

উত্তিষ্ঠ=যুদ্ধায় উদ্যুক্তো ভব; যুদ্ধার্থ উপস্থিত হও। শত্রূন্=দুর্য্যোধন প্রভৃতিন্; দুর্য্যোধনাদি ধার্ত্তরাষ্ট্রগণ। যশঃ—দেবৈরপি দুর্জ্জয়া ভীষ্মদ্রোণাদয়োঽতিরথাঝটিত্যে-বার্জ্জুনেন নির্জ্জিতাইত্যেবম্ভূতং যশঃ; দেবগণাদিদ্বারা অপরাজিত ভীষ্মদ্রোণাদি মহারথি-গণ অর্জ্জুন কর্ত্তৃক রণে পরাভূত হইয়াছে এই প্রকার যশোরাশি। সমৃদ্ধং=অসপত্ন-মকণ্টকং; প্রতিদ্বন্দ্বি শূন্য, নিষ্কণ্টক। ভুঙ্ক্ষ্ব=সোপসর্জ্জনত্বেন ভোগ্যতাং; সমস্ত উৎ-পাত শূন্য হইয়া ভোগ কর। ময়া=কালাত্মনা; কালরূপী আমাদ্বারা। এতে=তব শত্রবঃ; তোমার শত্রুগণ। নিহতাঃ=নিহতপ্রায়াঃ কেবলং তব যশোলাভায় রথান্ন-পাতিতাঃ; মৃতবৎ হইয়াছে কেবল তোমার প্রতিপত্তির জন্য রথ হইতে ভূতলে পাতিত হন নাই। সব্যসাচী=সব্যেন বামেন হস্তেনাপি শরাং সাচিতুং সন্ধাতুং শীলঃ যস্য সঃ; বাম হস্তদ্বারাও যিনি শর নিক্ষেপ করিতে সমর্থ ছিলেন।

নিমিত্তমাত্রং ভব=ময়াহন্যমানানাং শস্ত্রাদি স্থানীয়ো ভব; আমাকর্তৃক বধ জন্য শস্ত্রাদি স্বরূপ হও। অর্জ্জুনেনৈতে নির্জ্জিতাঃ ইতি সার্ব্বলৌকিক ব্যপদেশাস্পদং ভব; অর্জ্জুন কর্তৃক নিহত হইয়াছে এইরূপ সার্ব্বজনিক অসত্য প্রবাদের আস্পদ হও।

অর্জ্জুনের বিষাদ বা ভীতির কোন কারণ নাই। আততায়ী ধার্ত্তরাষ্ট্রগণ তাহাদিগের কৃতাপরাধের জন্য এই ধর্ম্মযুদ্ধে অবশ্যই নিহত হইবেক।

জয়োঽস্তু পাণ্ডুপুত্রাণাং, যেষাপক্ষে জনার্দ্দনঃ ॥

দেবতাগণ পাপপুণ্যের বিচার করিয়া ধার্ম্মিকের উদ্ধার ও দুষ্টের দমন করেন, সেই জনার্দ্দন যে পাণ্ডবগণের পক্ষসমর্থন করিতেছেন তাহাদিগের জয় নিশ্চয়। যে সমস্ত বীরগণ কুরুক্ষেত্রে কুরুগণের পক্ষে দণ্ডায়মান হইয়াছেন পূর্ব্বাপরাধ জন্য তাঁহাদিগের আয়ুঃশেষ হইয়াছে, তাঁহারা মৃত ব্যক্তির ন্যায় নিজ নিজ রথে দণ্ডায়মান রহিয়াছেন। অর্জ্জুন উভয় হস্তদ্বারা নিশিত শরপাতন আরম্ভ করিলে অল্পক্ষণ মধ্যেই তাঁহারা গতজীব হইয়া রথ হইতে পতিত হইবেন। এই সমস্ত বীরগণ রণকুশল বটে. সুতরাং দেবতাগণেরও অবধ্য। যদি অনায়াসে এই সকল বীরগণকে পরাজয় করিয়া অক্ষয়কীর্ত্তি ও পুণ্য লাভ করিতে পারেন তবে ইহা অপেক্ষা অর্জ্জুনের আর সুখের বিষয় কি আছে। তজ্জন্য ভগবান্ বলিলেন হে সব্যসাচিন্ যুদ্ধার্থে উত্থিত হও। অনায়াসে এই সুবিস্তীর্ণ সাম্রাজ্যের অধিপতি হইয়া নিষ্কণ্টকে ধর্ম্মরাজ্য সংস্থাপন কর। ইহাদিগের বধ জন্য কোন পাপ তোমাকে স্পর্শ করিতে পারিবেক না। কারণ মহাকালস্বরূপে আমি ইহাদিগকে নির্জ্জীবপ্রায় করিয়াছি, তুমি আমার অস্ত্রস্বরূপ হইয়া ইহাদিগের প্রাণ সংহার কর ॥ ৩৩ ॥

33. The Lord said in the preceding verse that even without Arjuna's efforts all the warriors arranged on the side of the Kurus would be vanquished and killed. The Lord invites Arjuna to the war by saying that by killing these warriors, no sin or blame would attach to him, for steeped in sins as they are, the iron fate has decreed their death already. Like dead men they are standing in the battle-field and it will be an easy work for Arjuna who can throw arrows by both hands to kill them. This is said in answer to Arjun's remarks vide V. 36. Vol I Book I.

Shabbysha'chin means one who can throw arrows by the left as by the right hand. It has already been explained that the Lord by calling upon Arjuna to kill his relations and friends, did not lead him astray. Virtue and vice as explained by human laws do not depend so much on particular acts as upon intention, eg. poisoning is a very serious offence, but if I administer poison to a man on the verge of death for his recovery

দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ জয়দ্রথঞ্চ,
কর্ণং তথান্যানপি যোধবীরান্।
ময়া হতাং স্ত্বং জহি মা ব্যথিষ্ঠা,
যুদ্ধস্ব জেতাসি রণে সপত্নান্॥ ৩৪ ॥

ময়া হতান্ দ্রোণং ভীষ্মং চ জয়দ্রথং চ কর্ণং চ তথা অন্যান্ যোধবীরান্ অপি ত্বং জহি। মা ব্যথিষ্ঠাঃ, (ত্বং) যুদ্ধস্ব রণে সপত্নান্ জেতাসি॥ ৩৪ ॥

মৎকর্ত্তৃক নিহত দ্রোণ, ভীষ্ম, জয়দ্রথ এবং কর্ণ ও অন্যান্য যোদ্ধৃবর্গকে তুমি বধ কর। তুমি ব্যথিত হইও না। তুমি যুদ্ধ করিয়া রণে শত্রুগণকে পরাজিত করিবে॥ ৩৪ ॥

34. Do thou kill Drona, Bhishma and Joyadratha and Karna and other warriors too, by Me already slain. Be not distressed; thou shouldst vanquish thy foe-men in battle.

---

it is no sin or offence. The object of Arjuna was not to kill but to save his father-land from the oppressions of the Kurus, vide English notes to verse I Book II page 37 Vol I.

স্বামী॥ "ন চ এতৎ বিদ্মঃ কতরন্নগরীয়ঃ, যদ্বাজয়েম যদিবা নো জয়েয়ুঃ" যা আশঙ্কা সা অপি, ন কার্য্য। ইতি আহ দ্রোণং ইতি। যেভ্যঃ ত্বং শঙ্কসে তান্—দ্রোণাদিন্, ময়া এব হতান্ ত্বং জহি—ঘাতয়; মা ব্যতিষ্ঠাঃ—ভয়ংমাকার্ষীঃ, সপত্নান্—শত্রূন্, রণে—যুদ্ধে নিশ্চিতং জেতাসি—জেষ্যসি॥ ৩৪ ॥

ময়ৈবেত্যাদিনোক্তং প্রপঞ্চয়তি দ্রোণঞ্চেতি; আমাকর্ত্তৃক ধার্ত্তরাষ্ট্রগণ নিহত হইয়াছে, তদ্বিষয় এই শ্লোকে বিস্তার করিতেছেন।

ময়া=কালাত্মনাময়া; মহাকালস্বরূপ আমি। হতান্=বিনাশিতান্; আমাকর্ত্তৃক স্বরূপতঃ নিহত। দ্রোণং=ব্রাহ্মণোত্তমো ধনুর্ব্বেদাচার্য্যো মম গুরুর্ব্বিশেষেণ চ দিব্যাস্ত্রসম্পন্নঃ; ব্রাহ্মণশ্রেষ্ঠ ধনুর্ব্বেদাচার্য্য আমার গুরুশ্রেষ্ঠ এবং দিব্যাস্ত্রসম্পন্ন দ্রোণ। ভীষ্মং=স্বচ্ছন্দমৃত্যুর্দিব্যাস্ত্র সম্পন্নশ্চ পরশুরামেণ দ্বন্দ্বযুদ্ধমুপগম্যাপি ন পরাজিতঃ; ইচ্ছামৃত্যু দিব্যাস্ত্রসম্পন্ন পরশুরামের সহিত দ্বন্দ্বযুদ্ধে অপরাজিত ভীষ্ম। জয়দ্রথং=যস্য পিতাবৃদ্ধক্ষত্রস্তপশ্চরতি মমপুত্রস্য শিরঃ যো ভূমৌ পাতয়িষ্যতি তস্যাপি শিরস্তৎকালং ভূমৌ পতিষ্যতীতি

সঞ্জয় উবাচ।

এতচ্ছ্রুত্বা বচনং কেশবস্য,
কৃতাঞ্জলির্বেপমানঃ কিরীটী।
নমস্কৃত্বা ভূয় এবাহ কৃষ্ণং,
সগদ্গদং ভীতভীতঃ প্রণম্য ॥ ৩৫ ॥

---

সঞ্জয়ঃ উবাচ।

**কেশবস্য এতৎ বচনং শ্রুত্বা বেপমানঃ কিরীটী কৃতাঞ্জলিঃ (সন্) নমস্কৃত্বা ভূয়ঃ এব সগদ্গদং কৃষ্ণং প্রণম্য ভীতভীতঃ (সন্) আহ ॥ ৩৫ ॥**

সঞ্জয় কহিলেন।

**কেশবের এতাদৃশ বচন শ্রবণ করিয়া কম্পিতকলেবরকিরীটী কৃতাঞ্জলি পূর্ব্বক অত্যন্ত ভীতান্তঃকরণে অবনতমস্তকে কৃষ্ণকে নমস্কার করিয়া গদ্গদবচনে পুনর্ব্বার বলিলেন ॥ ৩৫ ॥**

SHANJAYA SAID.

**35.** Hearing those words of Keshaba the Diademed trembling, saluted Him with joined palms. Overwhelmed with fear he bowed low and in broken accents thus again addressed Srikrishna.

---

সজয়দ্রথোপি জেতুমশক্যঃ ; যে আমার পুত্র জয়দ্রথের মস্তক ভূমিতলে পাতিত করিবে, তাহার মস্তকও তৎকালেই ভূমিতলে পতিত হইবেক, এইরূপ অভিলাসে যাহার পিতা বৃদ্ধক্ষত্র তপস্যা করিতেছেন, সেই অজেয় জয়দ্রথ। কর্ণং=স্বয়ং সূর্য্যসমস্তদারাধনেন দিব্যাস্ত্রসম্পন্নশ্চ বাসবদত্তয়া চৈকপুরুষ ঘাতিন্যাংমোঘীকর্ত্তুমশক্যয়া শক্ত্যা বিশিষ্টঃ ; সূর্য্যসম প্রতাপবান্ সূর্য্যারাধনে লব্ধ দিব্যাস্ত্রসম্পন্ন এবং ইন্দ্র প্রদত্ত এক পুরুষঘাতিনী শক্তিবিশিষ্ট দুর্দ্ধর কর্ণবীর। অন্যান্ যোধবীরান্=কৃপাশ্বত্থাম ভূরিশ্রবঃ প্রভৃতিন্ সর্ব্বথা দুর্জ্জয়ান্ মহানুভাবাংশ্চ ; অন্যান্য অজেয় বীরগণ যথা কৃপাচার্য্য অশ্বত্থামা ভূরিশ্রবা ইত্যাদি। জহি=ঘাতয়ঃ, হতামাং হননে কোবা পরিশ্রমঃ ; বধ কর, আমাকর্ত্তৃক নিহত হইয়াছে তোমার বধ করিতে পরিশ্রম হইবেক না। মা ব্যথিষ্ঠাঃ=তেভ্যোভয়ং মা কার্ষী ; তোমার ভয় করা কর্ত্তব্য নহে। রণে সপত্নান্ জেতাসি=সংগ্রামে সর্ব্বানপি শত্রূন্ জেষ্যসি ; যুদ্ধে সকল শত্রু জয় করিবে।

দ্বিতীয় অধ্যায়ের ৬ শ্লোকে অর্জ্জুন বলিয়াছিলেন "নচৈতদ্বিদ্মঃ কতরন্নোগরীয়ো" ইত্যাদি।

অর্জ্জুনের এই প্রকার আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ এই শ্লোকে বলিলেন যে এই সকল মহারথিগণকে তাহাদিগের পূর্ব্বাপরাধ জন্য কালরূপী আমি নিহত করিয়াছি। ভীষ্ম দ্রোণাদির আয়ুঃক্ষয় হইয়াছে। তুমি কেবল বহির্দৃষ্টিতে শর পাতন দ্বারা উহাদিগকে নিহত করিবে। ইহাতে তোমার ভয়ের কোন কারণ নাই এই সকল বীরগণ অজেয় সন্দেহ নাই, কিন্তু আততায়ীর পক্ষসমর্থন জন্য ঘোর পাপে লিপ্ত হইয়া ইহারা এইক্ষণে কালকবলে অবস্থান করিতেছে। তুমি সহজে ইহাদিগকে নিহত করিতে পারিবে। এই শ্লোকে তিনটী চকার প্রয়োগ করিয়া ভগবান্ ইহাই নির্দ্দেশ করিলেন যে ইহাদিগের বধজনিত পাপ তোমাকে স্পর্শ করিবে না ॥ ৩৪ ॥

34. This verse is merely an expansion of the preceding one intended by the Lord to dispel the fear of Arjuna who had great doubts of his ability to vanquish foe-men like Drona, Bhishma, Karna and other unconquerable enemies. The Lord says in effect;— "I have killed them already you had better fight and conquer" The word ময়া (by me) means in plain terms. "By Me for the accumulated sins of the present and past births of the warriors who support the unjust cause of the Kurus."

স্বামী ॥ ততঃ যৎবৃত্তং তৎ এব ধৃতরাষ্ট্রং প্রতি সঞ্জয়ঃ উবাচ এতৎ ইতি। এতৎ পূর্ব্বোক্ত শ্লোকত্রয়াত্মকং কেশবস্য বচনং শ্রুত্বা বেপমানঃ—কম্পমানঃ কিরীটী—অর্জ্জুনঃ, কৃতাঞ্জলিঃ—সংপুটীকৃতহস্তঃ, কৃষ্ণং নমস্কৃত্য পুনঃ অপি আহ—উক্তবান্, কথং আহ ভয়হর্ষাদ্যাবেশবশাৎ গদ্গদেন—কণ্ঠকম্পেন সহ বর্ত্ততে ইতি সগদ্গদং যথাস্যাৎ তথা, কিঞ্চ ভীতাৎ অপি ভীতঃ সন্ প্রণম্য—অবনতঃ ভূত্বা আহ ॥ ৩৫ ॥

দ্রোণ ভীষ্ম জয়দ্রথ কর্ণেষু জয়াশা-বিষয়েষু হতেষু নিরাশ্রয়োদুর্য্যোধনো হত এব ইত্যনুসংধায় জয়াশাং পরিত্যজ্য ধৃতরাষ্ট্রঃ সন্ধিং কুর্য্যাত্তদাশান্তিরুভয়েষাং ভবিষ্যতীতি, তদপি নাশ্রৌষীৎ ধৃতরাষ্ট্রোভবিতব্যবশাৎ; উপরোক্ত শ্লোকত্রয়োক্ত উপদেশবাক্য শ্রবণ করিয়া অর্জ্জুনের মনে যে জয়াশা প্রবল হইয়াছিল তাহা সঞ্জয়ের বাক্যদ্বারা ধৃতরাষ্ট্র অনায়াসে বুঝিতে পারিলেন। সঞ্জয় মনে করিলেন যে তাৎকালিক যথাযথ বৃত্তান্ত অবগত হইয়া ধৃতরাষ্ট্র জয়ের আশা এককালেই পরিত্যাগ করিবেন, কেননা দ্রোণ ভীষ্মাদি চারিজন মহাশক্তিধর যোদ্ধা ব্যতীত দুর্য্যোধন নিরাশ্রয় হইয়া নিহত হইবেক। কিন্তু দুর্য্যোধনাদির পাপের প্রায়শ্চিত্ত জন্যই হউক বা ভবিতব্যের অবশ্যম্ভাবিতার জন্যই হউক ধৃতরাষ্ট্র কিছুই করিলেন না।

এতৎ=পূর্ব্বোক্ত শ্লোকত্রয়োক্তং; ঋতেঽপি হইতে সপত্নান্ পর্য্যন্ত তিনটী শ্লোকোক্ত উপদেশ। বেপমানঃ=(বেপ=কম্পন+শানচ) পরমাশ্চর্য্য দর্শনজনিতেন সংভ্রমেণ

কম্পমানঃ; পরমাশ্চর্য্য রূপ সন্দর্শন জন্য হর্ষ ভয় দ্বারা কম্পিতকলেবর। কিরীটী=ইন্দ্রদত্ত কিরীটধারী পরমবীরত্বেন প্রসিদ্ধঃ; বাসবদত্ত মুকুটধারী। অর্জ্জুনের ১০টী নাম ছিল যথা,—

অর্জ্জুনঃ ফাল্গুণোজিষ্ণুঃ, কিরীটী শ্বেতবাহনঃ।
বিভৎসুর্ব্বিজয়ঃ পার্থঃ, সব্যসাচী ধনঞ্জয়ঃ॥

কৃতাঞ্জলিঃ=সংপুটীকৃতহস্তঃ; উভয় পাণিতল অঞ্জলি আকারে সংযোজিত করিয়া। ভীতভীতঃ=অতিশয়েন ভীতঃ সন্; অত্যন্ত ভীত হইয়া। নমস্কৃত্য=প্রণম্য; অত্যন্ত নতো ভূত্বা; অত্যন্ত অবনতমস্তকে প্রণাম করিয়া। ভূয়ঃ=পুনঃ; পুনর্ব্বার। সগদ্গদং=সহ গদ্গদয়াবাচা মন্দশব্দেন ভয়াবিষ্টস্য দুঃখাভিঘাতাৎ স্নেহাবিষ্টস্য চ হর্ষোদ্ভবাৎ অশ্রুপূর্ণ নেত্রত্বেসতিশ্লেষ্মনাকণ্ঠাবরোধঃ ততশ্চ বাচোঽপাটবং মন্দশব্দত্বং যৎ স গদ্গদস্তেন সহবর্ত্তত ইতি সগদ্গদং; অত্যন্ত স্নেহ ও হর্ষজনিত লোচনদ্বয় অশ্রুপূর্ণ ও কফরুদ্ধ কণ্ঠ, তজ্জন্য উত্তমরূপে বাক্যস্ফুরণ না হওয়াতে অপরিস্ফুট গদ্গদ উচ্চারণ তৎসহিত। কৃষ্ণং=ভক্তাঘকর্ষণং ভগবন্তং; ভক্তগণের পাপ সমস্ত আকর্ষণকারী ভগবান্‌কে। আহ=ব্রবীতি; বলিতে লাগিলেন।

মহাকালরূপী শ্রীকৃষ্ণের এবম্প্রকার বাক্য শ্রবণ করিয়া অর্জ্জুনের মনে ত্রিবিধ ভাবের উদয় হইল। ভগবানের অত্যুগ্র রূপ দর্শন জন্য ভয়, অনায়াসে মহাবীরগণকে নিহত করিবার জন্য অর্জ্জুনের প্রতি ভগবানের যে স্নেহ, এবং এই মহাসমরাবসানে সমগ্র ভারতসাম্রাজ্য তাঁহার করতলে আসিবে তজ্জন্য হর্ষ, এই ত্রিবিধ ভাবের সমাবেশ জন্য তিনি কম্পিতকলেবর হইলেন। তাঁহার কণ্ঠরোধ হওয়াতে বাক্যের জড়তা উপস্থিত হইল। অর্জ্জুন এমতাবস্থায় অবনতমস্তকে ভগবান্‌কে প্রণাম করিলেন। অর্জ্জুনের সমৃদ্ধি-বিনাশক দুরাত্মা আততায়ী দুর্য্যোধন প্রভৃতিকে বিনাশ করিবেন বলিয়া সঞ্জয় ভগবান্‌কে কৃষ্ণ বলিয়া উল্লেখ করিলেন। পাপং কর্ষতি ইতি কৃষ্ণ। এইস্থলে পাপরূপ দুর্য্যোধনদিগকে বুঝিতে হইবেক। দিবাবসানে ছায়া সুদীর্ঘ হইয়া যেরূপ তামসী রজনীর আগমনবার্ত্তার আভাস প্রদান করে, তদ্রূপ তাৎকালিক ভগবানের যথাযথ বাক্য ও অর্জ্জুনের মনোভাব ধৃতরাষ্ট্রের নিকট সঞ্জয় প্রকাশ করিয়া কুরুদিগের অপরিহার্য্য নিধনবার্ত্তা প্রকাশ করিলেন। কিন্তু যেরূপ অজ্ঞানীর নিকট তত্ত্বজ্ঞানের উপদেশবাক্য কার্য্যকর হয় না, তদ্রূপ অন্ধ ধৃতরাষ্ট্রের নিকট এই ভবিষ্যৎবাণী কোন কার্য্যকর হইল না॥ ৩৫॥

35. These words=Words contained in verses, 32, 33 and 34. Diademed=Arjuna had 10 names of which Kirithee ( কিরীটী ) is one. He is so called in consequence of the crown or diadem which Indra put on his head. Trembling=When Arjuna heared these words from Srikrishna he felt three emotions. (i) Fear; (ii) Love of Hari; (iii) gladness for the

অর্জ্জুন উবাচ।

স্থানে হৃষীকেশ তব প্রকীর্ত্ত্যা,
জগৎ প্রহৃষ্যত্যনুরজ্যতে চ।
রক্ষাংসি ভীতানি দিশো দ্রবন্তি,
সর্ব্বে নমস্যন্তি চ সিদ্ধসংঘাঃ ॥ ৩৬ ॥

---

অর্জ্জুনঃ উবাচ।

ভোঃ হৃষীকেশ! জগৎ তব প্রকীর্ত্ত্যা প্রহৃষ্যতি অনুরজ্যতে চ, রক্ষাংসি ভীতানি (সন্তি) দিশঃ দ্রবন্তি চ, সর্ব্বে সিদ্ধসংঘাঃ নমস্যন্তি (এতৎ) স্থানে ॥ ৩৬ ॥

অর্জ্জুন্ বলিলেন।

হে হৃষীকেশ! তব মাহাত্ম্য কীর্ত্তন শ্রবণ করিয়া সমস্ত জগৎ আনন্দিত হয় ও অনুরাগ লাভ করে, এবং রাক্ষসগণ ভীত হইয়া দিগ্দিগন্তে পলায়ন করে, সমস্ত সিদ্ধগণও তোমাকে নমস্কার করেন এই সমস্তই যুক্তিযুক্ত ॥ ৩৬ ॥

ARJUNA SAID.

36. O Lord of the senses! hearing Thy greatness sung, the world rightly rejoiceth and is attached to Thee. Rightly do the terrified demons flee on all sides and saints bow down before Thee.

---

Lord's assurance of his eventual success. Moved by these emotions his eyes were filled with tears and his voice was chocked up with accumulated phlegm. He at first saluted Him with folded palms but when fear got mastery over the other two emotions, he prostrated himself before the colossal-Figure and quivering with fear spake in broken accents.

স্বামী ॥ স্থানে ইতি একাদশভিঃ অর্জ্জুনোক্তিঃ। স্থানে ইতি অব্যয়ং যুক্তং—ইতি অস্মিন্ অর্থে, হে হৃষীকেশ! যতঃ এবং ত্বং অদ্ভুত প্রভাবঃ ভক্তবৎসলঃ চ অত তব প্রকীর্ত্ত্যা—মাহাত্ম্য সংকীর্ত্তনেন ন কেবলং অহং এব প্রহৃষ্যামি ইতি কিন্তু জগৎ সর্ব্বং প্রহৃষ্যতি—প্রকর্ষেণ হর্ষং প্রাপ্নোতি, এতৎ স্থানে—যুক্তং ইত্যর্থঃ। তথা জগৎ অনুরজ্যতে

চ—অনুরাগং উপৈতি ইতি যং তথা রক্ষাংসি ভীতানি সন্তি দিশঃ প্রতিদ্রবন্তি—পলায়ন্তে ইতি যং, সর্ব্বে যোগতপমন্ত্রাদি সিদ্ধানাং সংঘাঃ, নমস্যন্তি—প্রণমন্তি ইতি যং, এতৎ চ স্থানে—যুক্তং এব ন চিত্রং ইত্যর্থঃ॥ ৩৬॥

কিং তদর্জ্জুনো ভগবন্তং প্রতি সগদ্গদং বচনমুক্তবানিতি তদাহ অর্জ্জুন ইতি একাদশভিঃ; গদ্গদভাবে অর্জ্জুন ভগবান্‌কে যাহা বলিয়াছিলেন সঞ্জয় একাদশটী শ্লোকদ্বারা তাহা কীর্ত্তন করিলেন।

হৃষীকেশ—(হৃষীক—কর্ম্মেন্দ্রিয় + ঈশ—প্রবর্ত্তক) কর্ম্মেন্দ্রিয় প্রবর্ত্তক। জগৎ—অশেষ নরদেব গন্ধর্ব্ব যক্ষ সিদ্ধ বিদ্যাধর কিন্নর কিম্পুরুষাদিকং; সমগ্র জগতের অধিবাসিগণ। তব—যতস্ত্বমেবমত্যন্তাদ্ভুত প্রভাবো ভক্তবৎসলশ্চাতস্তব; অত্যন্ত আশ্চর্য্য প্রভাবযুক্ত ভক্তবৎসল তোমার। প্রকীর্ত্ত্যা—প্রকৃষ্টয়া কীর্ত্ত্যা; মাহাত্ম্য কীর্ত্তন দ্বারা। প্রহৃষ্যতি—প্রকৃষ্টং হর্ষং আপ্নোতি; উত্তমানন্দ লাভ করে। অনুরজ্যতে—অনুরাগং উপৈতি; অনুরক্ত হয়। রক্ষাংসি—রাক্ষসগণ, বলপূর্ব্বক যাহারা যজ্ঞীয় হবিঃ ভক্ষণ করে। ভীতানি—ভয়াবিষ্টানি; ভীত হইয়া। দিশঃ দ্রবন্তি—সর্ব্বাসু দিক্ষু পলায়ন্তে; সকলদিকে পলায়ন করিতেছে। সিদ্ধসংঘাঃ—সিদ্ধানাং কপিলাদীনাং সমূহাঃ; কপিল প্রভৃতি সিদ্ধ যোগি সমূহ।

অর্জ্জুন গদ্গদভাবে একাদশ শ্লোকদ্বারা ভগবানের মাহাত্ম্য কীর্ত্তন করিলেন। এইরূপ কীর্ত্তনের প্রারম্ভে তিনি শ্রীকৃষ্ণকে হৃষীকেশ বলিয়া সম্বোধন করিলেন। কারণ শ্রীকৃষ্ণ প্রাক্তনস্বরূপে সমস্ত জীবগণের সর্ব্বেন্দ্রিয়প্রবর্ত্তক। অর্জ্জুন বলিলেন যে ভগবানের মাহাত্ম্য কীর্ত্তন শ্রবণ করিয়া যে অসুরগণ দিগ্দিগন্তে পলায়ন করিবে এবং মহর্ষিগণ, নরদেবতা গন্ধর্ব্বগণ আনন্দিত হইবে তৎপ্রতি আর কোন সন্দেহ নাই। কারণ রাক্ষসগণের বিনাশ ও ধার্ম্মিকগণের উদ্ধারের জন্য ভগবান্ নররূপে ভূতলে অবতীর্ণ হইয়াছিলেন। "স্থানে" একটী অব্যয় শব্দ, উহাদ্বারা কোন একটী বিষয়ের উৎকর্ষাদি নির্দ্দিষ্ট হইয়া থাকে। এই শ্লোকে অর্জ্জুনের আনন্দ, সমস্ত জগতের আনন্দ, মহর্ষিগণের নমস্কার, এবং রাক্ষসগণের দিগ্দিগন্তে প্রস্থান সমস্তই যুক্তিযুক্ত। শাস্ত্রে কথিত আছে যে এই শ্লোক পাঠ করিলে রাক্ষসগণের অত্যাচার নিবৃত্তি হয়। এই শ্লোকটী ও নিম্নলিখিত চারিটী শ্লোক শ্রাদ্ধকার্য্যে পঠিত হইয়া থাকে।

১। ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম ইত্যাদি। ১৩ অষ্টম অধ্যায়।

২। সর্ব্বতঃ পাণিপাদন্তঃ ইত্যাদি। ১৪ ত্রয়োদশ অধ্যায়।

৩। কার্পণ্যদোষোপহত স্বভাবঃ ইত্যাদি। ৭ দ্বিতীয় অধ্যায়।

৪। ঊর্দ্ধমূলমধঃশাখমশ্বত্থং ইত্যাদি। ১ পঞ্চদশ অধ্যায়॥ ৩৬॥

36. Arjuna in eleven verses has sung the glories of Srikrishna. He says that hearing His glories chanted, the worlds have good cause to

কস্মাচ্চ তে ন নমেরন্মহাত্মন্,
গরীয়সে ব্রহ্মণোঽপ্যাদিকর্ত্রে।
অনন্ত! দেবেশ! জগন্নিবাস!
ত্বমক্ষরং সদসত্তৎপরং যৎ॥ ৩৭॥

---

হে মহাত্মন্! কস্মাৎ চ তে ন নমেরন্, ত্বং ব্রহ্মণঃ অপি গরীয়সে আদিকর্ত্রে। হে অনন্ত! হে দেবেশ! হে জগন্নিবাস! সৎ অসৎ পরং যৎ অক্ষরং তৎ ত্বং॥ ৩৭॥

হে মহাত্মন্! কিজন্যইবা তাহারা তোমাকে নমস্কার না করিবে? তুমি ব্রহ্মারও শ্রেষ্ঠ ও জনক। হে অনন্ত! হে দেবেশ! হে জগন্নিবাস! সৎ অসৎ এবং তদপেক্ষা শ্রেষ্ঠ যে অক্ষর তাহাই তুমি॥ ৩৭॥

37. O Large-hearted! why should they not salute Thee? Thou art higher than the Brahma', Thou art his creator. O Infinite! O Lord of gods! O Refuge of the worlds! Thou art the Akshara which is superior to the manifested and the unmanifested.

rejoice, the saints rightly adore Him, while the Ra'khashas flee in all directions. The Blessed Lord assumed His human form to kill demons, so when his glories were sung the vicious apprehended His near approach and disappeared. The word Rightly ( স্থানে ) is to be conjugated with the four words "rejoiceth" "is attached" "do flee" and "bow down."

স্বামী॥ তত্র হেতুং আহ কস্মাৎ ইতি। হে দেবেশ! হে মহাত্মন্! হে অনন্ত! হে জগন্নিবাস! কস্মাৎ হেতোঃ তে—তুভ্যং ন নমেরন্—ন নমস্কারং কুর্য্যুঃ। কথং ভূতায় ব্রহ্মণঃ অপি গরীয়সে—গুরুতরায়, আদিকর্ত্রে চ—ব্রহ্মণঃ অপি জনকায়, কিঞ্চ সৎ—ব্যক্তং, অসৎ—অব্যক্তং চ তাভ্যাং পরং মূল কারণং যৎ অক্ষরং ব্রহ্ম তৎ চ ত্বং এব, এতৈঃ নবভিঃ হেতুভিঃ ত্বাং সর্ব্বে নমস্যন্তি ইতি ন চিত্রং ইত্যর্থঃ॥ ৩৭॥

ভগবতো হর্ষাদি বিষয়ত্বে হেতুং দর্শয়তি কস্মাচ্চেতি; কিজন্য ভগবান্ অর্জ্জুনের হর্ষাদি বিষয়ের কারণ, তাহাই নির্দ্দেশ করিবার জন্য অর্জ্জুন বলিলেন কিজন্যইবা ইত্যাদি।

মহাত্মন্=পরমোদারচিত্ত; অক্ষুদ্র চিত্ত। কস্মাৎ=কিংহেতোঃ; কেনইবা। চ—

ত্বমাদিদেবঃ পুরুষঃ পুরাণ-
স্তমস্য বিশ্বস্য পরংনিধানম্।
বেত্তাসি বেদ্যঞ্চ পরঞ্চ ধাম,
ত্বয়াততং বিশ্বমনন্তরূপ ॥ ৩৮ ॥

হে অনন্তরূপ! ত্বং আদিদেবঃ, পুরাণঃ পুরুষঃ, ত্বং অস্যবিশ্বস্য পরং-নিধানং। (ত্বং) বেত্তা, বেদ্যং চ, পরংধাম চ, অসি। ত্বয়া বিশ্বং ততং ॥ ৩৮ ॥

হে অনন্তরূপ! তুমি জগতের আদিকারণ, অনাদিপুরুষ, তুমি এই জগতের লয়স্থান, তুমি সর্ব্বজ্ঞ, জ্ঞাতব্য এবং পরমধাম, তোমাদ্বারা এই বিশ্ব ব্যাপ্ত হইয়াছে ॥ ৩৮ ॥

38. O Infinite Form! Thou art the Primal Being, the Ancient Inhabitant, and the Last Receptacle of this world. Knower and worthy to be known. Thou art the Supreme Mansion. By Thee this world is spread out.

---

বা শব্দার্থশ্চকারঃ; বা। ন নমেরন্=(আর্ষ প্রয়োগঃ, নমেয়ুঃ) ন নমস্কুর্য্যুঃ; নমস্কার করি-বেন না। ব্রহ্মণঃ=হিরণ্যগর্ভস্য; ব্রহ্মার। গরীয়সে=গুরুতরায়; শ্রেষ্ঠতম। আদিকর্ত্রে=জনকায়; পিতা। তে=তুভ্যং; তোমাকে। অনন্ত=সর্ব্বপরিচ্ছেদশূন্য; ছিন্নতার অভাব, সর্ব্বত্র সমভাব, আদি অন্ত মধ্য রহিত। দেবেশ=হিরণ্যগর্ভাদীনামপি দেবানাং নিয়ন্তঃ; ব্রহ্মাদি দেবগণের ঈশ। জগন্নিবাস=সর্ব্বাশ্রয়; সকলের আশ্রয় স্থান। সৎ=বিধি-মুখেন প্রতীয়মানমস্তীতি; বেদ যাঁহার অস্তিত্ব স্বীকার করিয়া থাকেন, ব্যক্তং প্রকৃতি-তত্ত্বং কার্য্যাবস্থং, প্রকৃতি, অথবা প্রকৃতি শক্তি দ্বারা যাহা বিস্তার হইয়াছে অর্থাৎ এই জগৎ প্রপঞ্চ। অসৎ=নিষেধমুখেন প্রতীয়মানং নাস্তীতি; নাস্তি পদ প্রতীয়মান পদার্থ, কারণ-বস্থয়া অব্যক্তং; কারণস্বরূপে যে অব্যক্ত পদার্থ বর্ত্তমান রহিয়াছে। তৎপরং=সদসত্ত্যাং পরং মূলকারণং; ব্যক্ত ও অব্যক্ত পদার্থের শ্রেষ্ঠ অর্থাৎ মূলকারণ। (অষ্টম অধ্যায়ের বিংশতি শ্লোক দেখুন)। অক্ষরং=ন ক্ষরতীত্যক্ষরস্তং; যাঁহার ক্ষরভাব নাই, অর্থাৎ ব্রহ্ম। (অষ্টম অধ্যায়ের একাদশ শ্লোক দেখুন)।

পূর্ব্ব শ্লোকে অর্জ্জুন বলিয়াছেন যে ভগবান্ শ্রীকৃষ্ণের গুণ মাহাত্ম্য কীর্ত্তন শ্রবণ করিয়া জগতের সমস্ত জীবগণ ও সিদ্ধযোগিগণ প্রহৃষ্টচিত্তে তাঁহাকে নমস্কার করিতেছে। এই

শ্লোকে অর্জ্জুন বলিলেন যে তাহারা কিজন্যইবা ভগবান্‌কে নমস্কার করিবে না। নমস্কারের নয়টী কারণ নির্দ্দেশ করিলেন। প্রথম,— ভগবান্ "মহাত্মা" কারণ তিনি পাপ বিনাশ করিয়া ধর্ম্মের অভ্যুত্থান জন্য নরনারায়ণরূপে অবতীর্ণ* হইয়াছেন। দ্বিতীয়,— তিনি ব্রহ্মারও শ্রেষ্ঠ। তৃতীয়,— তিনি ব্রহ্মার জনক অর্থাৎ হিরণ্যগর্ভ তাঁহা হইতে উদ্ভূত হইয়াছে। চতুর্থ,— তিনি অনন্ত। পঞ্চম,— তিনি দেবেশ। ষষ্ঠ,— তিনি জগন্নিবাস। সপ্তম — তিনি সংরূপ ব্যক্ত হইতে শ্রেষ্ঠ। অষ্টম,— তিনি অসংরূপ অব্যক্ত হইতেও শ্রেষ্ঠ। নবম,— তিনি অক্ষর। এই নয়টী কারণবশতঃ তিনি সমগ্র বিশ্বের নমস্য হইয়াছেন ॥ ৩৭ ॥

37. In the preceding verse Arjuna said that the saints rightly adore the Lord. The cause of this adoration is explained in this verse.

Akhshara = Indestructible ; vide verse III in Book VIII. Sat = manifested. Asat = unmanifested. Srikrishna is described in this verse in nine different ways. Maha´tma´ = This literally means one who has a large heart. Srikrishna is called Maha´tma´ as His work is to chastise the vicious and to succour the virtuous.

স্বামী ॥ কিং চ ত্বং আদিদেবঃ ইতি। ত্বং আদিদেবঃ—দেবানাং আদিঃ, যতঃ পুরাণঃ—অনাদিঃ পুরুষঃ ত্বং, অতএব ত্বং অস্য বিশ্বস্য পরংনিধানং—লয়স্থানং, তথা বিশ্বস্য বেত্তা—জ্ঞাতা, ত্বং বং চ বেদ্যং—বস্তুজাতং পরং চ ধামং—বৈষ্ণবং পদং তৎ অপি ত্বং এব অসি, অতএব হে অনন্তরূপ ত্বয়া এব ইদং বিশ্বং ততং—ব্যাপ্তং, এতৈঃ চ সপ্তভিঃ হেতুভিঃ ত্বং এব নমস্কার্য্যঃ ইত্যর্থঃ ॥ ৩৮ ॥

ভক্ত্যুদ্রেকাৎ পুনরপি স্তৌতি, ত্বমাদিদেবঃ ; ভক্তির বাহুল্য প্রযুক্ত পুনর্ব্বার স্তব করিতেছেন হে অনন্ত ইত্যাদি।

অনন্তরূপ = অপরিচ্ছিন্নস্বরূপ তব রূপাণাং অন্তো ন বিদ্যতে ; তোমার রূপের অন্ত নাই, তুমি ব্যাপ্যব্যাপক আধার ও আধেয় তজ্জন্য অনন্ত। আদিদেবঃ = জগতঃ স্রষ্টা ; জগতের সৃষ্টিকর্ত্তা বলিয়া আদিদেব। পুরাণঃ = চিরন্তনঃ ; অনাদি। পুরুষঃ = পুরি শয়নাৎ ; আত্মারূপে যিনি দেহ মধ্যে অবস্থান করেন তিনি পুরুষ। পরং প্রকৃষ্টং ; শেষ অথবা শ্রেষ্ঠ। নিধানং = নিধীয়তেঽস্মিন্ জগৎ সর্ব্বং মহাপ্রলয়াদাবিতি ; মহাপ্রলয়াদিকালে যাহাতে সমগ্র বিশ্ব বিলয় প্রাপ্ত হয়। বিশ্বস্য শরীরভূতস্যাত্মতয়া পরমাধার ভূতঃ ; বিশ্বের পরম আধার। বেত্তা = ( বিদ্ + জ্ঞান তৃচ্ ) জ্ঞানার্থ বিদ্ ধাতু সেট্, অতএব এ স্থানে ঔণাদিক তৃচ্ প্রত্যয়, কিন্তু জ্ঞানার্থ বিদ্ ধাতুও অনিট্ দেখা যায়, যথা, "পতিত্বং বেৎস্যসি ক্ষিতৌ" বেণী সংহার, সুতরাং বেত্তা পদটী আর্ষ বলিতে আমরা প্রস্তুত নহি, বেদিতাসি, সর্ব্বজ্ঞ। বেদ্যং = বেদনার্হং ; যাঁহাকে অবগত হওয়া কর্ত্তব্য। পরংধাম = বিষ্ণোঃ

বায়ুর্যমোঽগ্নির্ব্বরুণঃ শশাঙ্কঃ,
প্রজাপতিস্ত্বং প্রপিতামহশ্চ।
নমোনমস্তেঽস্তু সহস্র কৃত্বঃ,
পুনশ্চ ভূয়োঽপি নমোনমস্তে ॥ ৩৯ ॥

ত্বং বায়ুঃ যমঃ অগ্নিঃ বরুণঃ শশাঙ্কঃ প্রজাপতিঃ চ প্রপিতামহঃ। তে নমঃ, পুনঃ সহস্রকৃত্বঃ নমঃ অস্তু। চ ভূয়ঃ অপি তে নমঃ নমঃ ॥৩৯॥

তুমি বায়ু, যম, অগ্নি, বরুণ, শশাঙ্ক, প্রজাপতি, এবং প্রপিতামহ, তোমাকে নমস্কার। পুনঃ সহস্রবার তোমাকে নমস্কার করিতেছি, এবং পুনর্ব্বার তোমাকে নমস্কার ॥ ৩৯ ॥

39. Thou art the wind, the death, the fire, the water and the Moon. Thou art the sire of men, the great-grand-sire Thou. I bow to Thee, a thousand times I bow and yet again I bow to Thee.

পরমং পদং ; বিষ্ণুর শ্রেষ্ঠ অবস্থান স্থান। ত্বয়া=সদ্রূপেণ স্ফুরণ রূপেণ চ কারণেন ; সৎ-রূপে ও স্ফুরণরূপে তোমাকর্ত্তৃক। ততং=ব্যাপ্তং ; পরিব্যাপ্ত রহিয়াছে।

অর্জ্জুনের হৃদয়ে ভগবদ্ভক্তির তরঙ্গমালা উত্থিত হওয়াতে তিনি গদ্গদভাবে বারংবার বলিতেছেন। হে প্রভো তুমি এই জগতের আদিকর্ত্তা, তুমি পরমাত্মারূপে এই বিশ্বে, এবং জীবাত্মারূপে জীবদেহে বিরাজ করিতেছ, তজ্জন্য তুমি পুরাণপুরুষ। তুমি আদি তুমিই অন্ত। এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান বিশ্ব মহাপ্রলয়াদিকালে তোমাতেই বিলীন থাকে। বৈষ্ণবাচার্য্য রামানুজ বলেন যে "পরং নিধানং" বাক্যের অর্থ তুমি জগতের আধারস্বরূপ। তুমি বেত্তা অর্থাৎ সর্ব্বজ্ঞ, যিনি আদি ও অন্ত তিনি এই উভয় কারণবশতঃ সর্ব্বজ্ঞ। তুমি বেদ্য অর্থাৎ তোমাকে অবগত হওয়া অতীব কর্ত্তব্য। বেত্তা এবং বৈদ্য শব্দ ব্যবহারে কাহারও মনে দ্বৈতভাবের উদ্রেক হইতে পারে তজ্জন্য অর্জ্জুন বলিলেন তুমি পরমধাম অর্থাৎ যাঁহারা তোমার বিষয় অবগত হইবেন তাঁহারা তোমাকেই প্রাপ্ত হইবেন। তোমা-দ্বারা এই বিশ্ব ব্যাপ্ত হইয়াছে। একবার ব্যাপক বলিয়া পুনর্ব্বার ব্যাপ্য বলিলে আধার আধেয়রূপে দ্বৈতভাব উপস্থিত হইতে পারে, তজ্জন্য বলিলেন তুমি অনন্তরূপ অর্থাৎ কখন আধার কখন বা আধেয়ভাবে অবস্থান করিতেছ তোমার সত্তার সীমা নাই ॥ ৩৮ ॥

38. With the fulness of devotion, Arjuna continues to pray to the Lord. Primal Being=The creator of the universe. Ancient Inhabitant=One who lives in this world from time eternal as Paramatma and in living

beings as A'tma'. Last Receptacle=He in whom all existences disappear at the end of creation. Knower=One who knows all. Supreme Mansion=The resting place of emancipated souls whence they never return. Arjuna is heaping adjectives on adjectives in his prayer. In one place he called the Lord as one who holds and in the other as one who is held, now as subject and again as an object. To prevent an idea of duality *chakáras* i.e *ands* have been used.

স্বামী ॥ ইতশ্চ সর্বৈঃ ত্বং এব নমস্কার্য্যঃ সর্ব্বদেবাত্মকত্বাৎ ইতি স্তুবন্ স্বয়ং অপি নমস্করোতি বায়ু ইতি। বায়ু আদি রূপঃ ত্বং ইতি, সর্ব্বদেবাত্মকত্বোপলক্ষণার্থং উক্তং প্রজাপতিঃ, পিতামহঃ তস্য অপি জনকত্বাৎ, প্রপিতামহঃ ত্বং অতঃ তে তুভ্যং সহস্রকৃত্বঃ—সহস্রশঃ নমঃ অস্তুঃ, পুনঃ সহস্রকৃত্বঃ নমঃ অস্তু, ভূয়ঃ অপি—পুনঃ অপি সহস্রকৃত্বঃ নমঃ নমঃ ইতি ॥ ৩৯ ॥

তস্য সর্ব্বাত্মত্বে হেত্বন্তরমাহবায়ুরিতি ; ভগবান্ বাসুদেব সর্ব্বদেবের আত্মা তাহার অন্য প্রকার কারণ প্রদর্শন করিয়া বলিতেছেন তুমি বায়ু ইত্যাদি।

বায়ুঃ=পবনঃ ; পৃথিবীর জীবন। যমঃ=সংহারকর্ত্তা ; পৃথিবীর মৃত্যু। অগ্নিঃ=অনলঃ ; পৃথিবীর স্থিতিকালে তাপপ্রদানকারী। বরুণঃ=অপাংপতিঃ ; জলের অধিপতি। শশাঙ্কঃ=চন্দ্রমাং ; সূর্য্যাদীনামপ্যুপলক্ষণমেতৎ ; চন্দ্রমা শব্দদ্বারা চন্দ্র সূর্য্যাদি বুঝিতে হইবে। প্রজাপতিঃ=সর্ব্বাসাং প্রজানাংপতিঃ ; সমস্ত জীবের সৃষ্টিকর্ত্তা। প্রপিতামহঃ=পিতামহস্যাপিপিতাপ্রপিতামহোব্রহ্মণোঽপি পিতা ; কশ্যপাদির পিতা মরীচি প্রভৃতি, মরিচ্যাদির পিতা ব্রহ্মা, ব্রহ্মার জনক ভগবান্ সুতরাং ভগবন্ প্রপিতামহ। তে নমঃ=তুভ্যং নমস্করোমি ; তোমাকে নমস্কার করি। সহস্রকৃত্বঃ=বহুশো নমস্কারক্রিয়াভ্যাসাবৃত্তিগণনং কৃত্ব সুচোচ্যতে, কৃত্ব এবং সুচ্ প্রত্যয় ক্রিয়ার বারংবার অভ্যাসার্থ প্রযুক্ত হয়, বহুশো বারংবারং ; অসংখ্যবার। ভূয় অপি তে নমঃ নমঃ=শ্রদ্ধাভক্ত্যতিশয়াদপরিতোষমাত্মনোদর্শয়তি ; শ্রদ্ধা ও ভক্তির বাহুল্য প্রযুক্ত নমস্কার করিয়া অর্জ্জুনের মনে তৃপ্তি হইতেছে না ইহাই প্রকাশ হইল।

অর্জ্জুন পূর্ব্ব শ্লোকে বলিলেন "ত্বয়াততং বিশ্বমনন্তরূপ" হে অনন্তরূপ ! তোমাদ্বারা এই বিশ্ব ব্যাপ্ত হইয়াছে। এইক্ষণে কিপ্রকারে তিনি বিশ্বে ব্যাপ্ত হইয়াছেন তাহাই কীর্ত্তন করিতেছেন। তিনি বলিলেন হে প্রভো ! তুমি বায়ুরূপে জীবগণের জীবন রক্ষা করিতেছ, আবার মহাকালস্বরূপে সংহার করিতেছ। তুমি অগ্নিরূপে জগৎ উত্তাপিত করিতেছ, পুনরায় বায়ুরূপে সমস্ত সুশীতল করিতেছ। তুমি চন্দ্রমা ও সূর্য্য। তুমি শোকে মানবগণকে বিহ্বল করিতেছ, আবার আনন্দে উত্তেজিত করিতেছ। এই পৃথিবীতে যাহা কিছু অবলোকন করিতেছি তাহা সমস্তই তোমার বিভূতি ও বিস্তার। তুমি প্রজাগণকে সৃষ্টি

নমঃ পুরস্তাদথ পৃষ্ঠতস্তে,
নমোঽস্তু তে সর্ব্বত এব সর্ব্ব।
অনন্তবীর্য্যামিতবিক্রমস্ত্বং,
সর্ব্বং সমাপ্নোষি ততোঽসি সর্ব্বঃ ॥ ৪০ ॥

---

হে সর্ব্ব! তে পুরস্তাৎ অথ পৃষ্ঠতঃ নমঃ। তে সর্ব্বতঃ এব নমঃ অস্তু। ত্বং অনন্তবীর্য্যঃ অমিতবিক্রমঃ (ত্বং) সর্ব্বং সমাপ্নোষি। ততঃ সর্ব্বঃ অসি ॥ ৪০ ॥

হে সর্ব্ব! আমি তোমার পুরোভাগে তোমার পশ্চাদ্ভাগে নমস্কার করি। তোমার চতুঃপার্শ্বেই নমস্কার করি। তুমি অনন্তবীর্য্য ও অমিতবিক্রম, তুমি সম্যক্‌প্রকারে সর্ব্বব্যাপী, তজ্জন্য তুমিই সকল ॥৪০॥

40. O All! I prostrate before and behind Thee. I prostrate on all sides to Thee. Thou art infinite in Thy power, measureless in Thy glory Thou pervadest all and therefore Thou art All.

---

করিয়াছ এবং সেই শক্তির মূল কারণও তুমি। ভগবন্, তোমাকে নমস্কার। তোমাকে সহস্র সহস্রবার নমস্কার। অর্জ্জুনের হৃদয় ভক্তিপ্রবাহে উদ্বেলিত হইল। সম্মুখে কুরুক্ষেত্র মহাপ্রান্তর, অসংখ্য যোদ্ধৃবৃন্দের সমাবেশ, বীরপুরুষগণের সিংহনাদ, তূর্য্যধ্বনি, হস্তীর বৃংহতি, অশ্বের হ্রেসারব, রথের ঘর্ঘর শব্দ ইত্যাদি ইত্যাদি অর্জ্জুনের চক্ষে কর্ণে প্রবেশ করিল না, তিনি কেবল ভগবানের বিরাটমূর্ত্তি দর্শন করিতেছিলেন। তিনি দেখিলেন যে শ্রীকৃষ্ণ তাঁহার জন্য যাহা করিয়াছেন এরূপ কাহার জন্যও কেহ করে না। তখন তিনি আত্মহারা হইয়া শ্রীকৃষ্ণকে সহস্র সহস্র নমস্কার করিতে লাগিলেন। প্রণয়ীর গুণগ্রাম মনে করিয়া প্রণয়িনী যেমন কেবল তাহাকেই চিন্তা করে, তদ্রূপ অর্জ্জুন কেবল ভগবান্‌কে চিন্তা করিতে লাগিলেন ॥ ৩৯ ॥

39. In the preceding verse Arjuna said "By Thee this world is spread out" In this he expatiates on this point. Arjuna says that as va´yu (wind) the Lord gives life to living things, as Yama He destroys them. As agni He warms, as varuna He cools the worlds. Brahma´ is called the grand-father as men sprang from his ten sons Marichi and others. As Parama´tma´, Srikrishna is father to Brahma´, hence Arjuna calls Him

great-grand-sire. Namonamasteh (নমোনমস্তে) = I Salute to Thee. These salutations consist in touching the bended fore-head with folded hands.

স্বামী॥ ভক্তিশ্রদ্ধাদ্যাদরাতিশয়েন নমস্কারেষু তৃপ্তিং অনধিগচ্ছন্ পুনঃ অপি বহুশঃ প্রণমতি নমঃ ইতি। হে সর্ব্ব—সর্ব্বাত্মন্, সর্ব্বাসুদিক্ষু তুভ্যং নমঃ অস্তু। সর্ব্বাত্মত্বং উপপাদয়ন্ আহ, অনন্তবীর্য্যং—সামর্থ্যং যস্য, তথা অমিতঃ বিক্রমঃ—পরাক্রমঃ যস্য স এবং ভূতঃ ত্বং সর্ব্বং বিশ্বং সম্যক্—অনন্তঃ বহিঃ চ সমাপ্নোষি—ব্যাপ্নোষি, সুবর্ণং ইব কণককুণ্ডলাদি স্বকার্য্যং ব্যাপ্য বর্ত্তসে, ততঃ সর্ব্বস্বরূপঃ অসি॥ ৪০॥

ভক্তিশ্রদ্ধাদ্যাদরাতিশয়েন নমস্কারেষু তৃপ্তিমনধিগচ্ছন্ পুনরপি বহুশঃ প্রণমতি নম ইতি; ভক্তি শ্রদ্ধা আদরের আতিশয্যবশতঃ নমস্কার করিয়া তৃপ্তিলাভ না হওয়ায় অর্জ্জুন পুনর্ব্বার বহুপ্রকারে প্রণাম করিতেছেন আমি তোমার পুরোভাগে ইত্যাদি।

সর্ব্ব=সর্ব্বাত্মন্; ঐশ্বর্য্যাদি সমস্ত বিভূতি যুক্ত। তে=তুভ্যং; তোমাকে। পুরস্তাৎ=পূর্ব্বস্যাং দিশি; অগ্রভাগে। সম্=সমুচ্চয়ে; সম্যক্প্রকারে। পৃষ্ঠতঃ=পশ্চাদ্ভাগে; পিছনে। সর্ব্বতঃ=সর্ব্বাসু দিক্ষু স্থিতায়; সকলদিকে। অনন্তবীর্য্যঃ=অনন্তং বীর্য্যং সামর্থ্যং যস্য; যাঁহার সামর্থ্যের সীমা নাই। অনন্ত বিক্রমঃ=অপরিমিতঃ বিক্রমঃ পরাক্রমোযস্য; যাঁহার পরাক্রমের সীমা নাই। সর্ব্বং=সমস্তং; সমস্ত জগৎ। সমাপ্নোষি=সম্যগেকেন সদ্রূপেণাপ্নোষি; সর্ব্বাত্মনাব্যাপ্নোষি; তোমার সদ্রূপের স্ফুরণদ্বারা সম্যক্প্রকারে পরিব্যাপ্ত হইয়াছে। ততঃ=তস্মাৎ; সেই কারণবশতঃ। সর্ব্বঃ=সর্ব্বস্বরূপঃ ত্বদতিরিক্তং কিমপিনাস্তীত্যর্থঃ; সকলের স্বরূপ, অর্থাৎ তুমি ব্যতীত আর কিছুই নাই।

শতসহস্রবার প্রণাম করিয়াও অর্জ্জুনের তৃপ্তিলাভ হইল না তজ্জন্য বলিলেন "হে প্রভো! তোমার পুরোভাগে তোমার পশ্চাদ্ভাগে এবং তোমার চতুর্দ্দিকে আমি শতসহস্রবার নমস্কার করি" এই পর্য্যন্ত বলিয়া অর্জ্জুনের চৈতন্যোদয় হইল তিনি বলিলেন "ভগবন্! তুমি অনাদি অনন্ত। যাহার আদি নাই অন্ত নাই তাহার পুরোভাগে পশ্চাদ্ভাগে কিপ্রকারে প্রণাম করিব। বাক্যবিন্যাসদ্বারা মহিমা আমি কিপ্রকারে কীর্ত্তন করিব তোমার শারীরিক বল, বিক্রম, শিক্ষা, শস্ত্রপ্রয়োগ কৌশলের ইয়ত্তা নাই। তুমি বামহস্তের কনিষ্ঠাঙ্গুলীদ্বারা গোবর্দ্ধনপর্ব্বত ঊর্দ্ধে ধারণ করিয়াছিলে, পূতনা বধ হইতে অদ্য পর্য্যন্ত যে সকল মহা মহা অসুরগণকে তুমি নিধন করিয়াছ তাহাদিগের পঞ্জরাস্থি ভূপৃষ্ঠ হইতে আকাশ প্রাঙ্গণ স্পর্শ করিতেছে। তুমি অনন্তবীর্য্য অমিতবিক্রম এইরূপ বলিলে সেই সকল মহিমা ত কীর্ত্তন হইল না, তোমার বিভূতিদ্বারা সমগ্র জগৎ পরিব্যাপ্ত হইয়াছে অতএব তুমি সর্ব্ব। কনককুণ্ডলাদির ন্যায় তোমার সৎরূপের বিকাশ দ্বারা এই অসৎ জগৎ বিনির্ম্মিত হইয়াছে। আমার মন ভ্রমপূর্ণ তোমাকে কি বলিয়া এইরূপ সম্বোধন করিব তাহা বুঝিতে পারি না। আমি মূর্খতানিবন্ধন তোমাকে "কৃষ্ণ" "যাদব" ইত্যাদি সম্বোধন করিয়াছি। হে সর্ব্ব! আমার অপরাধ ক্ষমা কর॥ ৪০॥

সখেতিমত্বা প্রসভং যদুক্তং,
হে কৃষ্ণ হে যাদব হে সখেতি।
অজানতা মহিমানং তবেদং,
ময়া প্রমাদাৎ প্রণয়েন বাপি ॥ ৪১ ॥

তব মহিমানং ইদং ( চ ) অজানতা ময়া প্রমাদাৎ প্রণয়েন বা অপি সখা ইতি মত্বা প্রসভং যৎ হে কৃষ্ণ, হে যাদব, হে সখে, ইতি উক্তং ( তৎ অহং ক্ষাময়ে ) ॥ ৪১ ॥

তোমার মহিমা ও এই বিশ্বরূপ না জানিয়া চিত্তবিভ্রম অথবা স্নেহ বশতঃ তোমাকে সখাজ্ঞানে অবৈধভাবে হে কৃষ্ণ, হে যাদব, হে সখে এইরূপ সম্বোধন করিয়াছি তাহা আমি তোমাদ্বারা ক্ষমা করাইব ॥৪১॥

41. Not knowing Thy greatness and this Form, led by ignorance or by love, thinking Thee my comrade I contemptuously called Thee O Krishna! O Jadaba! O Friend for which I crave Thy forgiveness.

40. Arjuna bowed down a thousand times, still his desire to bow down to that colossal figure which filled up the entire space in the heavens remained unsatisfied. So he said in effect "I make obesience to Thee in front, in back and on every side, when he has said so far it struck him that it was impossible for him to do so, as the Great Being had no beginning no middle and no end. Then he said Thou art infinite in glory and infinite in power. When he had said so it struck him that the words power and glory do not cover all the other incomparable attributes which the Lord possessed. In blank despair he says that as no words can describe Him who pervades all, he would call Him *Sarbbya* ie All.

স্বামী ॥ ইদানীং ভগবন্তং ক্ষমাপয়তি সখে ইতি দ্বাভ্যাং। ত্বাং প্রাকৃতঃ সখা ইত্যেবং মত্বা প্রসভং—হঠাৎ তিরস্কারেণ যৎ উক্তং তৎ ক্ষাময়ে ত্বাং ইতি উত্তরেণ অন্বয়ঃ, কিং তৎ হে কৃষ্ণ, হে যাদব, হে সখে ইতি চ, ( সন্ধিঃ আর্ষঃ ) প্রসভোক্তৌ হেতুঃ তব মহিমানং ইদং চ বিশ্বরূপং অজানতা ময়া প্রমাদাৎ প্রণয়েন—স্নেহেন বা যৎ উক্তং ইতি ॥ ৪১ ॥

যতোঽহং ত্বন্মাহাত্ম্যাপরিজ্ঞানাদপরাধানজস্রমকার্ষং ততঃ পরমকারুণিকং ত্বাং প্রণম্যা-পরাধ ক্ষমাং কারয়ামীত্যাহ দ্বাভ্যাং; যেহেতুক তোমার মাহাত্ম্য না জানিয়া মুর্খতানিবন্ধন অজস্র অপরাধ করিয়াছি, হে পরমকারুণিক তজ্জন্য তোমাদ্বারা ক্ষমা করাইয়া লইব। ইত্যাদি উক্তি করিয়া ২টী শ্লোক বলিলেন।

তব=ঈশ্বরস্য; পরমাত্মার। ইদং=বিশ্বরূপং; বিশ্বরূপ। মহিমানং=ঐশ্বর্য্যাতিশয়ং; অতিশয় ঐশ্বর্য্যাদি। অজানতা=অনবগচ্ছতা মূঢ়েণ; অজ্ঞানবশতঃ; অথবা স্নেহ মায়া মুগ্ধ হইয়া। ময়া=আমি অতি ক্ষুদ্র আমাকর্তৃক। প্রমাদাৎ=চিত্তবিক্ষেপাৎ; চিত্তবিভ্রম বশতঃ, চিত্তচাঞ্চল্যবশতঃ। বা=অথবা। প্রণয়েণ=স্নেহেন; স্নেহপ্রযুক্ত, চিরপরিচিতের জন্য। সখা=সমানবয়াঃ; সমবয়স্ক বন্ধু। প্রসভং=অভিভূয় প্রসহ্য, স্বোৎকর্ষখ্যাপন-রূপেণাভিভবেন; আমি বড় এবম্ভূত জ্ঞানে অভিভূত হইয়া; হঠাৎ তিরস্কারেণবা; অথবা হঠাৎ তিরস্কারের ভাবে। সখেতি=( সন্ধিরার্ষঃ ) সখে ইতি বা সখ ইতি।

অর্জ্জুন ভগবানের বিশ্বরূপ সন্দর্শন করিয়া প্রবল ভক্তিস্রোতে ভাসিয়া যাইতেছিলেন। তিনি তৎকালে তাঁহার উপাস্য দেবতার নিকটে আপনাকে নিতান্ত অকিঞ্চিৎকর পদার্থ বোধ করিতেছিলেন। যেমন দীন অর্থাৎ সর্ব্বস্ববিহীন না হইলে ভগবান্‌কে বন্ধুরূপে পাওয় যায় না, তদ্রূপ অত্যন্ত লঘু না হইলে ভক্তিস্রোতে ভাসিতে পারে না। অর্জ্জুন আপনাকে নিতান্ত অকিঞ্চিৎকর জীব মনে করিয়া ভগবানের নিকট তাঁহার শতসহস্র অপরাধের ক্ষমা প্রার্থনা করিতেছেন। আত্মার প্রকৃত তথ্য না জানিয়া মানুষ দেহধারী জীবাত্মাকে দেহের ন্যায় ক্ষণভঙ্গুর মনে করিয়া অবজ্ঞা করিয়া থাকে। অর্জ্জুনও তদ্রূপ ভগবানের প্রকৃত তথ্য অবগত না হইয়া মোহবশতঃ হে কৃষ্ণ বলিয়া সম্বোধন করিয়াছেন। কখন বা মাতুলপুত্র বোধে স্নেহপরবশ হইয়া হে যাদব বলিয়া, আবার কখনওবা সমবয়স্ক বোধে হে সখে বলিয়া সম্বোধন করিয়াছেন। এইরূপ কার্য্যে পরমাত্মার প্রতি তাঁহার যে অবজ্ঞা করা হইয়াছে তজ্জন্য তিনি ক্ষমা প্রার্থনা করিতেছেন। "অহং ক্ষাময়ে" শব্দ ব্যবহার করিয়া অর্জ্জুন ইহাই প্রকাশ করিলেন যে তাঁহার ক্ষমা পাইবার অধিকার আছে। কারণ ভগবান্ পরমকারুণিক ॥ ৪১ ॥

41. The word "this' in the original is ইদং; some say to make up the rhyme it is ইমং. Both mean the same idea ie the Lord's universal Form. By ignorance Arjuna called Him Krishna, by love Jádaba ie son to Arjuna's maternal uncle Bashudeba and as a comrade Arjuna called Him his friend. The phrase "অহং ক্ষাময়ে" is to be attached to the conclusion of this verse also. Literally this phrase means I shall make Thee forgive me.

যচ্চাবহাসার্থমসৎকৃতোঽসি,
বিহার শয্যাসন ভোজনেষু।
একোঽথ বাপ্যচ্যুত তৎ সমক্ষং,
তৎক্ষাময়ে ত্বামহমপ্রমেয়ম্ ॥ ৪২ ॥

---

ভোঃ অচ্যুত! বিহার শয্যাসন ভোজনেষু, একঃ অথবা তৎসমক্ষং যৎ চ অবহাসার্থং অসৎকৃতঃ অসি, তৎ ত্বাং অপ্রমেয়ং অহং ক্ষাময়ে ॥ ৪২ ॥

হে অচ্যুত! তোমার বিহার, শয্যা, আসন, এবং ভোজনকালে, একাকী অবস্থানকালে অথবা সর্ব্বসমক্ষে পরিহাসচ্ছলে যে সকল তিরস্কার করিয়াছি, তুমি অচিন্ত্য প্রভাব, আমি তোমার দ্বারা ক্ষমা করিয়া লইব ॥ ৪২ ॥

42. O Sinless Being! whatever irreverance in jest I showed to Thee when Thou walked, slept, sat or ate, alone or in company, for them all Thou Unbounded One! I crave Thy forgiveness.

স্বামী॥ কিঞ্চ যৎ ইতি। হে অচ্যুত! যৎ পরিহাসার্থং ক্রীড়াদিষু তিরস্কৃতঃ অসি একঃ—কেবলঃ সখীন্ বিনারহসি স্থিতঃ ইত্যর্থঃ, অথবা তৎসমক্ষং—তেষাং পরিহসতাং সখীনাং সমক্ষং পুরতঃ অপি তৎসর্ব্বং অপরাধজাতং ত্বাং অপ্রমেয়ং—অচিন্ত্য প্রভাবং ক্ষাময়ে—ক্ষমাং কারয়ামি॥ ৪২॥

যদযুক্তমুক্তং তৎক্ষন্তব্যমিত্যেব ন কিন্তু যৎ পরিহাসার্থং ক্রীড়াদিষু ত্বয়ি তিরস্করণং কৃতং তদপি সোঢ়ব্যমিত্যাহ—যচ্চেতি; পূর্ব্ব শ্লোকে যাহা কথিত হইল তাহাই যে কেবল ক্ষমা করিতে হইবে এরূপ নহে, পরিহাসচ্ছলে তোমাকে যখন যে তিরস্কারাদি করিয়াছি তাহাও ক্ষমা করিতে হইবে।

অচ্যুত=সর্ব্বদা নির্ব্বিকার। বিহারঃ=পাদব্যায়ামঃ; ভ্রমণাদি পাদচারণা। শয্যা=তুলিকাস্তরণবিশেষঃ; তূলাপূর্ণ শয্যাদি। আসনং=সিংহাসনাদি। ভোজনং=বহূনাং পঙক্ত্যশনং; অনেক ব্যক্তির মধ্যে ভোজনং। তেষু=বিষয়ভূতেষু; সেই সকল বিষয়ে। একঃ=সখীন্ বিহায়, রহসি স্থিতোবা; বয়স্যগণ হইতে পৃথক্ অথবা নির্জ্জনস্থানে স্থিত। তৎসমক্ষং=তেষাং সখীনাং পরিহসতাং পুরতোপি; পরিহাসকারী বয়স্যগণের সাক্ষাতে। অবহাসার্থং=পরিহাস প্রয়োজনায়; পরিহাস জন্য। অসৎকৃতঃ=পরিভূতঃ; অনাদৃত,

পিতাসি লোকস্য চরাচরস্য,
ত্বমস্য পূজ্যশ্চ গুরুর্গরীয়ান্।
ন ত্বৎ সমোঽস্ত্যভ্যধিকঃ কুতোঽন্যোঃ,
লোকত্রয়েঽপ্যপ্রতিমপ্রভাব ॥ ৪৩ ॥

হে অপ্রতিম প্রভাব! ত্বং অস্য চরাচরস্য লোকস্য পিতা, পূজ্যঃ গুরুঃ চ, গরীয়ান্ অসি। লোকত্রয়ে অপি ত্বৎসম অন্যঃ ন অস্তি, অভ্যধিকঃ কুতঃ ॥ ৪৩ ॥

হে অনুপম প্রভাবশালিন্! তুমি এই স্থাবর জঙ্গমাত্মক প্রাণী জগতের পিতা, পূজ্য, গুরু, এবং গুরু হইতেও গুরুতর। ত্রিজগতে তোমার তুল্য অন্য কেহ নাই, তোমা হইতে শ্রেষ্ঠ কে হইতে পারে ॥ ৪৩ ॥

43. O Thou of matchless Majesty! Thou art the father of all this world moving or unmoving, worthy to be adored. Thou art the preceptor and greater than all instructors. There is none equal to Thee in these 3 worlds, how can any one be greater.

তিরস্কৃত। তৎ=সর্ব্বং, বচনরূপানসংকরণ রূপং চ অপরাধ জাতং; সেই সমস্ত, অর্থাৎ অন্যায় বাক্য প্রয়োগরূপ অপরাধ। অপ্রমেয়ং=অচিন্ত্য প্রভাবং; অপরিমিত প্রভাব-সম্পন্ন। ক্ষাময়ে=ক্ষমাংকারয়ামি; ক্ষমা করাইব।

পূর্ব্ব শ্লোকে লিখিত বচনবিভ্রাট ব্যতীত আরও অনেক অপরাধ অর্জ্জুন করিয়াছেন তজ্জন্য গদ্গদস্বরে ক্ষমা প্রার্থনা করিতেছেন। ভগবানের ভ্রমণকালে, শয়নকালে, আসনকালে বা ভোজনকালে, একাকী অথবা বয়স্যগণের সমীপে, পরিহাসচ্ছলে যে সকল তিরস্কারাদি বা অন্য কোন প্রকার অবৈধকার্য্য করিয়াছেন তজ্জন্য ক্ষমা প্রার্থনা করিতেছেন। যোগী পরমাত্মাকে সন্দর্শন করিয়া ভক্তিরসে আপ্লুত হইয়াছেন, দেহস্থিত ইন্দ্রিয়গণের অভিলাষ পরিপূরণার্থ অবৈধ বাক্যদ্বারা পরমাত্মাকে যে পরিভূত করিয়াছেন তজ্জন্য তিনি ক্ষমা প্রার্থনা করিতেছেন। অর্জ্জুনের ক্ষমা পাইবার একটী দাবি আছে, সেই দাবি আমাদের সকলেরই আছে। উক্ত দাবির ২টী কারণ ১ম, তিনি অচ্যুত অর্থাৎ বিকার শূন্য, আমরা ক্রোধবশতঃ ভগবান্‌কে যে কটূক্তি করিয়া থাকি তজ্জন্য তিনি আমাদের প্রতি রুষ্ট হন না। ২য়, তিনি অচিন্ত্য প্রভাব অর্থাৎ তাঁহার শক্তির ইয়ত্তা নাই। "মূকং-

করোতি বাচালং পঙ্গুংলঙ্ঘয়তে গিরিং।" অতএব অর্জ্জুনের প্রগল্‌ভতা তিনি মার্জ্জনা না করিলে আর কে করিবে॥ ৪২॥

42. অচ্যুত=Literally one who never fell from virtue io untainted, sinless. In verse 41 Arjuna begged forgiveness for hasty words, in this verse for hasty action. অপ্রমেয়=One who is measureless. Arjuna expects pardon for 2 reasons (i) the Lord is untainted by reproaches; (ii) His mercy is unbounded. Hence he uses the words অচ্যুত and অপ্রমেয়।

স্বামী॥ অচিন্ত্য প্রভাবত্বং এব আহ—পিতা ইতি। ন বিদ্যতে প্রতিমা—উপমাযস্য সঃ অপ্রতিমঃ, তথা বিধঃ প্রভাবঃ যস্য তব হে অপ্রতিমপ্রভাব! ত্বং অস্য চরাচরস্য লোকস্য পিতা—জনকঃ অসি, অতএব পূজ্যঃ চ গুরুঃ চ. গুরোঃ অপি গরীয়ান্ চ—গুরুতরঃ, অতঃ লোকত্রয়ে অপি ত্বংসমঃ এব তাবৎ অন্যঃ ন অস্তি, পরমেশ্বরাৎ অন্যস্য অভাবাৎ, ত্বত্তঃ অধিকঃ পুনঃ কুতঃ স্যাৎ॥ ৪৩॥

অপ্রমেয়তামেব প্রপঞ্চয়তি; ভগবানের অপ্রমেয়তা অর্থাৎ অচিন্ত্যপ্রভাবতা সবিস্তারে কীর্ত্তন করিতেছেন।

অপ্রতিমপ্রভাব=প্রতিমীয়তে যয়া সা প্রতিমা, ন বিদ্যতে প্রতিমা উপমাযস্য সোঽপ্রতিমস্তথাবিধঃ প্রভাবোযস্য সঃ, অপ্রতিম প্রভাবঃ তৎ সম্বোধনে নিরতিশয় প্রভাব; যদ্দ্বারা তুল্যকৃত হয় তাহাই প্রতিমা, যাঁহার প্রতিমা অর্থাৎ উপমা নাই তাহাই অপ্রতিম। অতুলিত প্রভাব যাঁহার। চরাচরস্য লোকস্য=স্থাবরজঙ্গমস্য প্রাণিজাতস্য; স্থাবরজঙ্গমাত্মক প্রাণিজগতের। পিতা=জনয়িতা; সৃষ্টিকর্ত্তা। পূজ্য=পূজার্হঃ সর্ব্বেশ্বরত্বাৎ; সকলের ঈশ্বর বলিয়া পূজ্য অর্থাৎ পূজার যোগ্য। গুরুঃ=শাস্ত্রোপদেষ্টা, ধর্ম্মাত্মজ্ঞান সম্প্রদায় প্রবর্ত্তকত্বেন শিক্ষয়িতৃত্বাৎ; ধার্ম্মিক সম্প্রদায়গণ মধ্যে শাস্ত্রোপদেষ্টা ও ধর্ম্মজ্ঞান শিক্ষক বলিয়া গুরু। গরীয়ান্=গুরোরপি গরীয়ান্; গুরু হইতেও শ্রেষ্ঠ; গুণাধিক্যাৎ, পূজার্হ ত্বং ধর্ম্মজ্ঞান সম্প্রদায় প্রবর্ত্তকত্বেন শিক্ষয়িতৃত্বাৎ গুরুত্বং গুরূণামপি সূত্রাদীনাং গুরুত্বাৎ গরীয়ঃ; গুণাধিক্য পূজ্য, ধর্ম্মসম্প্রদায়ের শিক্ষক ইত্যাদি জন্য শ্রীকৃষ্ণ সূত্রাদি প্রণেতারও গুরু। সূত্র=ধর্ম্মশাস্ত্র, দর্শনশাস্ত্র, শব্দশাস্ত্র প্রণেতৃগণের প্রথম বাক্যকে সূত্র বলে। ত্বৎ সমঃ ন অস্তি=ত্বত্তুল্যোঽন্যোনাস্তি, নহীশ্বরাদ্বয়ং সম্ভবতি, অনেকেশ্বরত্বব্যবহারানুপপত্তেঃ; তোমার তুল্য কেহই নাই, কেননা দ্বিতীয় ঈশ্বর নাই। দ্বিতীয় ঈশ্বর কল্পনা করিলেও দোষ হয়। ভিন্ন ভিন্ন ঈশ্বর স্বীকার করিলে প্রত্যেক ঈশ্বরেরই স্বাধীনতা প্রযুক্ত এক ঈশ্বরের সৃষ্টি-ইচ্ছা সময়ে অন্য ঈশ্বরের সংহার-ইচ্ছা হইয়া সৃষ্টি ব্যবহার লোপ হয় এজন্য নানা ঈশ্বর স্বীকার করা যায় না। অভ্যধিকঃ কুতঃ=তস্মাধিকোঽন্যঃ কুতঃ, কারুণ্যাদিনা গুণেন কোঽপিত্বৎ সমো ন অস্তি কুতোঽভ্যধিকঃ; দয়াদি গুণে কে তোমার তুল্য, তোমার অধিক কে হইতে পারে অর্থাৎ কেহই তোমা হইতে শ্রেষ্ঠ নাই।

তস্মাৎ প্রণম্য প্রণিধায়কায়ং,
প্রসাদয়ে ত্বামহমীশমীড্যম্।
পিতেব পুত্রস্য সখেব সখ্যুঃ,
প্রিয়ঃ প্রিয়ায়ার্হসি দেব সোঢ়ুম্ ॥ ৪৪ ॥

হে দেব! তস্মাৎ অহং কায়ং প্রণিধায় প্রণম্য ত্বাং ঈশং ঈড্যং প্রসাদয়ে। পিতাইব পুত্রস্য, সখাইব সখ্যুঃ, প্রিয়ঃ প্রিয়ায়াঃ (ইব) সোঢ়ুং অর্হসি ॥ ৪৪ ॥

হে দেব! অতএব আমি ভূমিতলে দণ্ডবৎ প্রণাম করিয়া জগতের প্রভু এবং পূজনীয় তোমাকে প্রসন্ন করিব। পিতা যেমন পুত্রের, সখা যেমন সখার, পতি যেমন প্রিয়তমার, তদ্রূপ আমার অপরাধ তোমাকে সহ্য করিতে হইবেক ॥ ৪৪ ॥

44. Therefore O Lord! prostrating low on the ground I bow to Thee. Thou adored of all! I crave Thy mercy. Thou shouldst bear with my faults, as a father beareth with his son, a friend with a friend and a lover with his beloved.

পূর্ব্ব শ্লোকে অর্জ্জুন ভগবান্‌কে অচিন্ত্য প্রভাব বলিয়া কীর্ত্তন করিয়াছেন। এই শ্লোকে সেই অচিন্ত্য প্রভাবের বিস্তার করিতেছেন। ভগবান্ এই স্থাবরজঙ্গমাত্মক প্রাণি-জগতের সৃষ্টিকর্ত্তা, কারণ পরমাত্মাই সৃষ্টি কার্য্যের নিমিত্তস্বরূপ। প্রকৃতি আধারে কারণ-স্বরূপ পরব্রহ্ম দ্বারা এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান্ সৃষ্টির বিকাশ। তিনি সকলের ঈশ্বর তজ্জন্য পূজ্য। পুরুষ প্রকৃতিরূপে জগৎ সৃষ্টি করিয়া অন্তর্হিত হন নাই, সচ্চিদানন্দরূপে প্রাণি মধ্যে অবস্থান পূর্ব্বক ধর্ম্মের বিস্তার করিতেছেন। পাপীকে বিনাশ ও ধার্ম্মিকের উদ্ধার জন্য একশত পঞ্চবিংশতি বৎসর মর্ত্ত্যে লীলা করিয়াছেন তজ্জন্য ভগবান্ সকলের গুরু। তিনি স্মৃত্যাদি প্রণেতৃগণেরও গুরু। তিনি এক ও অদ্বিতীয়। এই আগমাপায়ীও অনিত্য বিশ্বসংসার মধ্যে ভগবানের সত্তাই নিত্য পদার্থ অতএব তিনি এক। ঈশ্বর এক তজ্জন্য তিনি অদ্বিতীয় তাঁহার সমান কেহ নাই অধিক কে হইতে পারে। যোগী পরমাত্মাকে সন্দর্শন করিয়া ভক্তিপ্রেমে বিভোর হইয়া বলিলেন "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" আমি সমস্তই ব্রহ্মময় দেখিলাম। হে ব্রহ্ম! তুমি আমার পিতা, তুমি আমার হৃদয়ে অবস্থান করিয়া সৎকর্ম্মের অনুষ্ঠান করিতেছ, তুমি আমার একমাত্র পূজ্য, তুমি গুরু হইতেও শ্রেষ্ঠ, তোমার সমান অন্য কেহ নাই, শ্রেষ্ঠ কে হইবে ॥ ৪৩ ॥

43. Arjuna in this expatiates on the phrase "unbounded one" in the preceding verse. অপ্রতিমপ্রভাব = Literally glory incomparable. The Lord possesses a glory which cannot be described or compared to any thing. Being the first cause the Lord is the father, He is alone to be adored. Living in the heart of all He teaches all their duties and hence He is the preceptor. He is greater than all the great men who instructed mankind at different epochs of their existence. He is all in all and there is none greater than He.

স্বামী ॥ যস্মাৎ এবং তস্মাৎ ইতি। তস্মাৎ ত্বাং ঈশং জগতঃ ঈড্যং—স্তুত্যং প্রসাদয়ামি, কথং কায়ং প্রণিধায়—দণ্ডবৎ নিপাত্য, প্রণম্য—প্রকর্ষেণ নত্বা, অতঃ ত্বং মম অপরাধং সোঢ়ুং—ক্ষন্তুং অর্হসি। কস্য কঃ ইব পুত্রস্য অপরাধং কৃপয়া পিতা যথা সহতে, সখ্যুঃ—মিত্রস্য অপরাধং সখা—নিরুপাধিবন্ধুঃ যথা সহতে, প্রিয়ঃ চ প্রিয়স্য অপরাধং তং প্রিয়ার্থং যথা তদ্বৎ ॥ ৪৪ ॥

নিরতিশয় প্রভাবত্বং হেতুং কৃত্বা প্রতিমেত্যাদিনা প্রসাদয়ে প্রণামপূর্ব্বকং ত্বামিত্যাহ তস্মাদিতি; ভগবান্ নিরতিশয় প্রভাবপূর্ণ তজ্জন্য অপ্রতিম প্রভাব ইত্যাদি বলিয়া তাঁহাকে প্রণামকরত বলিতেছেন হে দেব ইত্যাদি।

তস্মাৎ = তুমি সকলের পিতা গুরুকারণাদি গুণে সর্ব্বাধিক অতএব। অহং = আমি অপরাধী। কায়ং = শরীরং। প্রণিধায় = প্রকর্ষেণ নীচৈর্ধৃত্বা; সম্যক্‌প্রকারে ভূমিতলে পাতিত করিয়া। প্রণম্য = নমস্কৃত্য; নমস্কার করিয়া। ত্বাং = বিশ্বরূপাত্মকং পরমেশ্বরং। ঈশং = ঈশিতারং; সকলের প্রভু। অনিমাদি অষ্টৈশ্বর্য্যের মধ্যে সকলের স্বামিত্বরূপ ঐশ্বর্য্যসম্পন্ন। ঈড্যং = স্তুত্যং; বন্দনীয়। প্রসাদয়ে = প্রসাদং কারয়ে; তোমার দ্বারা প্রসন্নতা উপার্জ্জন করিব। পুত্রস্য = পুত্রাস্যাপরাধং; পুত্রের অপরাধ। সখ্যুঃ = সখ্যুরপরাধং; সখার অপরাধ। প্রিয়ঃ = পতিঃ। প্রিয়ায়াঃ = পতিব্রতয়াঃ; পতিব্রতা স্ত্রীর অপরাধ। সোঢ়ুং = ক্ষন্তুং; আমার অপরাধ সমূহ সহ্য করিতে।

অর্জ্জুন ভগবানের কারুণ্যাদি গুণগ্রাম কীর্ত্তন করিয়া বলিলেন প্রভো! তোমার [illegible] হইতে আমি তোমার প্রসন্নতা লাভ করিয়া লইব। ভিক্ষুক যেমন দয়াবান্ মহ[illegible] নিকট তাহার মুষ্টিভিক্ষা প্রাপ্ত হয় তদ্রূপ আমি তোমার প্রসন্নতার জন্যে দীনহৃদয়ে [illegible] করিতেছি, তুমিও তাহা অবশ্যই প্রদান করিবে এরূপ ভরসা করি। কিপ্রকারে [illegible] ভগবানের প্রসন্নতা গ্রহণ করিবেন? তিনি দণ্ডবৎ ভূমিতলে নিপতিত হইয়া তাঁ[illegible]হার কৃত অপরাধের জন্য ক্ষমা প্রার্থনা করিবেন। পুত্রের প্রতি দয়া করিয়া যেমন [illegible] পিতা [illegible] সমস্ত অপরাধ মার্জ্জনা করিয়া থাকেন, নিষ্কারণ-মিত্র যেমন তাহার প্রি[illegible] বন্ধুর অ[illegible] মার্জ্জনা করেন, এবং পতি যেমন পতিব্রতা রমণীর অপরাধ মার্জ্জনা করেন [illegible] তদ্রূপ অর্জ্জ[illegible]

অদৃষ্টপূর্ব্বং হৃষিতোঽস্মি দৃষ্ট্বা,
ভয়েন চ প্রব্যথিতং মনো মে।
তদেব মে দর্শয় দেবরূপং,
প্রসীদ দেবেশ জগন্নিবাস ॥ ৪৫ ॥

হে দেব! অদৃষ্টপূর্ব্বং দৃষ্ট্বা হৃষিতঃ অস্মি, মে মনঃ ভয়েন চ প্রব্যথিতং। মে তৎ এব রূপং দর্শয়, হে দেবেশ! হে জগন্নিবাস! প্রসীদ ॥ ৪৫ ॥

হে দেব! তোমার অদৃষ্টপূর্ব্ব বিশ্বরূপ দর্শন করিয়া আমি আনন্দিত হইয়াছি, কিন্তু আমার মন ভয়ে ব্যাকুলিত হইতেছে আমাকে তোমার পূর্ব্বরূপ দর্শন করাও। হে দেবেশ! হে জগন্নিবাস! আমার প্রতি প্রসন্ন হউন ॥ ৪৫ ॥

45. O Lord! much delighted I am by seeing this Form never seen before, but my mind is distressed with fear. Show me Thy former form. O Lord of gods! O Abode of the world! Have mercy on me.

সমস্ত অপরাধ ভগবান্ মার্জ্জনা করিবেন। ইহাই তাঁহার অভিলাষ। এই শ্লোকে ত্রিবিধ প্রেমের কথা উল্লিখিত হইল। প্রথম পিতা এবং পুত্র। এই প্রেম হইতে ঘনিষ্ঠতর প্রেম উভয় নিরুপাধিক বন্ধুর মধ্যে। তাহা অপেক্ষাও প্রগাঢ় প্রেম স্বামী স্ত্রীর মধ্যে অবস্থান করে। স্বামী যেমন প্রণয়িনীর সমস্তাপরাধ নিজ স্কন্ধে বহন করেন তদ্রূপ ভগবান্‌কে অর্জ্জুনের সমস্ত পাপ তাপ বহন করিতে হইবেক। ইহাই অর্জ্জুনের অভিলাষ ॥ ৪৪ ॥

44. Arjuna had taken so much liberty with the Lord that he considered forgiveness impossible unless all his behaviour towards Him were overlooked. But faults are not overlooked unless for love. This love varies in intensity until the lover and the beloved become one as in the case of husband and wife. The first is the love of a father to his son. There is a respectable distance between them which is diminished in the case of two friends. But in the case of lovers this distance disappears and they become virtually one, the faults of the one being accepted as those of the other.

কিরীটিনং গদিনং চক্রহস্ত-
মিচ্ছামি ত্বাং দ্রষ্টুমহং তথৈব।
তেনৈবরূপেণ চতুর্ভুজেন,
সহস্রবাহো ভব বিশ্বমূর্ত্তে ॥ ৪৬ ॥

হে সহস্রবাহো! হে বিশ্বমূর্ত্তে! অহং ত্বাং তথা এব কিরিটীনং গদিনং চক্রহস্তং দ্রষ্টুং ইচ্ছামি। তেন এব চতুর্ভুজেন রূপেণ ভব ॥ ৪৬ ॥

হে অনন্তভুজ! হে বিশ্বরূপধারিন্! আমি তোমার সেই পূর্ব্ববৎ কিরীটযুক্ত গদাধর চক্রধর রূপ দর্শন করিতে ইচ্ছা করি। এইক্ষণে সেই চতুর্ভুজ মূর্ত্তি ধারণ কর ॥ ৪৬ ॥

46. O Thousand-armed! O Image of the universe! fain would I see Thee with Thy diadem, Thy mace and discus in Thy hand. Resume Thy former four-armed shape.

স্বামী ॥ এবং ক্ষময়িত্বা প্রার্থয়তে অদৃষ্টপূর্ব্বং ইতি দ্বাভ্যাং। হে দেব! পূর্ব্বং অদৃষ্টং ভবদ্রূপং দৃষ্ট্বা হৃষিতঃ—হৃষ্টঃ অস্মি, তথা ভয়েন চ মে মনঃ প্রব্যথিতং—প্রচলিতং, তস্মাৎ মম ব্যথা নিবৃত্তয়ে তৎ এব রূপং দর্শয়, হে দেবেশ! হে জগন্নিবাস! প্রসন্নঃ ভব ॥ ৪৫ ॥

এবং অপরাধ ক্ষমাং প্রার্থ্য পুনঃ প্রাগ্রূপ দর্শনং বিশ্বরূপোপসংহারেণ প্রার্থয়তে অদৃষ্টপূর্ব্বমিতি দ্বাভ্যাং; এইরূপে নিজের অপরাধের জন্য ক্ষমা প্রার্থনা করিয়া অর্জ্জুন ভগবান্‌কে তদীয় বিশ্বরূপ উপসংহার এবং তাঁহার গোপীজনবল্লভ মুরলীধর রূপ ধারণ করিতে অনুরোধ করিয়া অদৃষ্ট ইত্যাদি শ্লোকদ্বয়ে মনের ভাব প্রকাশ করিলেন।

অদৃষ্টপূর্ব্বং=ন কদাচিদপি দৃষ্টপূর্ব্বং; পূর্ব্বে কখনও যাহা দৃষ্টিগোচর হয় নাই। অতি অদ্ভুত, অতি উগ্ররূপ। হৃষিতঃ অস্মি=হৃষ্টোঽস্মি; আনন্দিত হইলাম। ভয়েন চ প্রব্যথিতং=তদ্বিকৃত রূপ দর্শনজেনভয়েন ব্যাকুলীকৃতং; বিকৃতরূপ দর্শন জন্য ভয়ে ব্যথিত হইয়াছে। তৎ এব রূপং=তব প্রাচীনমেব মম প্রাণাপেক্ষয়াপি প্রিয়ং রূপং; আমার প্রাণাপেক্ষা প্রিয়তর তব মুরলীধর দৃষ্টপূর্ব্ব রূপ, যে রূপ দেখিতে আমি ভাল বাসি। প্রসীদ=প্রাগ্রূপ দর্শন রূপং প্রসাদং মে কুরু; প্রসন্ন হও।

অর্জ্জুন বলিলেন ভগবন্ তোমার বিশ্বরূপের বিস্তার দেখিয়া আমি নিরুপম আনন্দলাভ করিয়াছিলাম। কিন্তু তোমার ব্যাদিতকরালদংষ্ট্রা সংযুক্ত মহাকালকল্প অতি ভীষণ রূপ

দর্শন করিয়া আমার নিতান্ত ভয় হইয়াছে, অতএব হে প্রভো! তোমার এই ভীষণ রূপের উপসংহার কর। আমি যে রূপ দর্শন করিয়া প্রেমানন্দে মুগ্ধ হইতাম, তোমার সেই শ্যামসুন্দর নবনীরদবর্ণ পীতাম্বর মুরলীধর রূপ আমাকে দেখাও। হে ব্রহ্মাদির ঈশ্বর! হে জগদাশ্রয়ভূত! আমার প্রতি প্রসন্ন হও। যোগী পরমাত্মাকে সন্দর্শন করিয়া মহানন্দিত হইয়াছিলেন, কিন্তু তাঁহার বাসনা সম্যক্‌রূপে নিঃশেষিত না হওয়ায় পুনরাবৃত্তির ইচ্ছা প্রকাশ করিলেন ॥ ৪৫ ॥

45. Arjuna was much pleased by seeing the Lord's universal Form. But when he saw the awful form of Time swallowing up the generals and heroes who stood in battle-array, he was much overpowered by fear. Hence he implores the Lord to resume His mortal form which he loves so dearly.

স্বামী॥ তৎ এব রূপং বিশেষয়ন্ আহ—কিরীটিনং ইতি। কিরীটবন্তং গদাবন্তং চক্রহস্তং চ ত্বাং দ্রষ্টুং ইচ্ছামি, যথা পূর্ব্বং দৃষ্টঃ অসি, তথা এব, অতঃ হে সহস্রবাহো! হে বিশ্বমূর্ত্তে! ইদং বিশ্বরূপং উপসংহৃত্য তেন এব কিরীটাদিযুক্তেন চতুর্ভুজেন রূপেণ ভব—আবির্ভব, তং অনেন শ্রীকৃষ্ণং অর্জ্জুনঃ পূর্ব্বং অপি কিরীটাদিযুক্তং এব পশ্যতি ইতি গম্যতে। যৎ তু পূর্ব্বং উক্তং বিশ্বরূপ দর্শনে কিরীটিনং গদিনং চক্রিণং চ পশ্যামি ইতি তৎ বহু কিরীটাদ্যভিপ্রায়েণ, যদ্বা এতাবন্তং কালং যং ত্বাং কিরীটিনং গদিনং চক্রিণং চ সুপ্রসন্নং অপশ্যং তং এব ইদানীং তেজোরাশিং দুর্নিরীক্ষ্যং পশ্যামি ইতি এবং অত্র বচনস্য ব্যক্তিঃ ইতি অবিরোধঃ ॥ ৪৬ ॥

তদেবদর্শয়েত্যুক্তং কিং তদিত্যপেক্ষায়ামাহ কিরীটিনমিতীতি; পূর্ব্ব শ্লোকে অর্জ্জুন বলিয়াছেন তুমি পূর্ব্বরূপে আমাকে দর্শন দাও, সেই পূর্ব্বরূপ কি তাহা কীর্ত্তন করিতেছেন।

সহস্রবাহো =সহস্রং বাহবঃ যস্য; হে সহস্রবাহো। বিশ্বমূর্ত্তে=বিশ্বরূপধারিণী মূর্ত্তির্যস্য সঃ; হে বিশ্বরূপধারিন্। অহং=ত্বাং পুত্র সখা প্রিয়া ইব; আমি তোমার পুত্র সখা ও প্রিয়তমার ন্যায়। বৈষ্ণবগ্রন্থে শ্রীকৃষ্ণ একমাত্র পুরুষ ও সমস্ত প্রাণীজগৎ প্রকৃতিরূপে বর্ণিত হইয়াছে; তন্মতে অর্জ্জুন ভগবানেরপ্রিয়তমার ন্যায় উক্তি সুসঙ্গত হইয়াছে। তথা এব কিরীটিনং গদিনং চক্রহস্তং=পূর্ব্ববদেব কিরীটবন্তং গদাবন্তং চক্রহস্তং; পূর্ব্বের ন্যায় মুকুটধারী গদাধারী চক্রধারী। তেন এব চতুর্ভুজেনরূপেণভব=ইদানীং সহস্রবাহুত্বেন বিশ্বশরীরত্বেন দৃশ্যমানরূপং ত্বং উপসংহৃত্য বসুদেবপুত্ররূপেণ চতুর্ভুজেন যুক্তোভব ইত্যর্থঃ; অনন্তভুজধারী বিশ্বশরীর রূপ উপসংহার করিয়া চতুর্ভুজ বসুদেবপুত্র শরীর রূপ ধারণ কর।

একাদশাধ্যায়ের সপ্তদশ শ্লোকে অর্জ্জুন বিশ্বরূপ বর্ণনকালে বলিয়াছেন "কিরীটিনং গদিনং চক্রিণং চ" এই উক্তির সহিত ভগবানের স্বাভাবিক চতুর্ভুজরূপের বিরোধভাব উপস্থিত হয়, তজ্জন্য অর্জ্জুন "তথৈব" শব্দ ব্যবহার করিয়াছেন। বিশেষতঃ, বিশ্বরূপ

শ্রীভগবানুবাচ।

ময়া প্রসন্নেন তবার্জ্জুনেদং,
রূপং পরং দর্শিতমাত্মযোগাৎ।
তেজোময়ং বিশ্বমনন্তমাদ্যং,
যন্মে ত্বদন্যেন ন দৃষ্টপূর্ব্বম্ ॥ ৪৭ ॥

---

শ্রীভগবান্ উবাচ।

হে অর্জ্জুন! ময়া তব প্রসন্নেন (সতা) আত্মযোগাৎ যৎ মে ইদং তেজোময়ং, বিশ্বং, অনন্তং, আদ্যং, পরং রূপং দর্শিতং, তৎ অন্যেন ন দৃষ্টপূর্ব্বং ॥ ৪৭ ॥

শ্রীভগবান্ বলিলেন।

হে অর্জ্জুন! তোমার প্রতি প্রসন্ন হইয়া আত্মযোগবলে আমার যে তেজোময়, বিশ্বাত্মক, অন্তরহিত, সকলের আদিভূত, শ্রেষ্ঠরূপ তোমাকে দেখাইলাম, তাহা অন্য কোন ব্যক্তি পূর্ব্বে দর্শন করে নাই ॥ ৪৭ ॥

THE LORD SAID.

47. O Arjuna! well pleased with thee I have shown thee, by My power divine, this supreme Form radiant, all-pervading, infinite and primal, a Form unseen before by any one else.

---

বর্ণনকালে বহু কিরীট বহু গদা বহু চক্রের আভাস দিয়াছেন এস্থলে একটী কিরীট একটী গদা একটী চক্রের বিষয় বলিলেন। চতুর্ভুজ শব্দ ব্যবহার করিয়া শঙ্খ ও পদ্মের আভাস দিলেন। বাস্তবিকপক্ষে বাসুদেব দ্বিভুজ, অর্জ্জুন তাঁহাকে চতুর্ভুজ হইতে কিজন্য বলিলেন। অর্জ্জুন জানিতেন যে শ্রীকৃষ্ণ চতুর্ভুজরূপ ধারণ করিয়া দেবকীর গর্ভ হইতে জন্মগ্রহণ করিয়াছিলেন, তজ্জন্য চতুর্ভুজরূপ তাঁহার স্বাভাবিক মূর্ত্তি বলিয়া উল্লেখ করিলেন। অথবা আধ্যাত্মিকভাবে ভগবান্ যে বৈষ্ণবরূপে প্রাণীজগৎ পরিপালন করিতেছেন সেই শান্তরূপ দর্শন করিতে অভিলাষ করিলেন। বহু কিরীটযুক্ত, বহু গদাধর, বহু চক্রধারী দুর্নিরীক্ষ্য মহাকালরূপ উপসংহার করিতে বলিলেন। সহস্রবাহুর স্থলে চতুর্ভুজ এবং বিশ্বরূপ স্থলে বাসুদেবরূপ দর্শন করিতে অভিলাষ করিলেন ॥ ৪৬ ॥

46. Arjuna in the preceding verse said "show me Thy former Form" in this he describes what this form is. He wants to see the form of Bishnu with his four hands holding the Chackra ( discus ), Gada´ ( mace ), Shaukhya ( sounding shell ) and Padma ( lotus ) It is said that when in Mathura´ Srikrishna took His birth in the prison of Kangsha who kept His parents confined, He appeared to them in this form ie with 4 hands. Arjuna refers to this incident and calls Him chaturbhuj. The disciple is eager to see Vishnu the preservative principle represented by four symbols. Mace, and discus are for chastising the wicked and sinful. The conch-shell sounds peace and prosperity to all. Lotus represents Nirbana. The disciple lacked the strength of mind by which Maha´tma´s crush all desires and advance in the higher planes of Tapalocka. He therefore wanted to return.

স্বামী ॥ এবং প্রার্থিতঃ সন্ তং আশ্বাসয়ন্ শ্রীভগবান্ উবাচ—ময়া ইতি ত্রিভিঃ। হে অর্জ্জুন কিং ইতি ত্বং বিভেষি, যতঃ ময়া প্রসন্নেন কৃপয়া তব ইদং পরং—উত্তমং রূপং দর্শিতং আত্মনঃ—মম যোগাৎ—যোগমায়াসামর্থ্যাৎ, পরত্বং এব আহ—তেজোময়ং বিশ্বাত্মকং অনন্তং আদ্যং চ যং মমরূপং ত্বং অন্যেন—ত্বাদৃশাৎ ভক্তাৎ অন্যেন পূর্ব্বং ন দৃষ্টং ॥ ৪৭ ॥

এবমর্জ্জুনেন প্রসাদিতোভয়বাধিতমর্জ্জুনমুপলভ্যোপসংহৃত্য বিশ্বরূপমুচিতেন বচনেন তমাশ্বাসয়ন্ শ্রীভগবানুবাচ ময়েতি ত্রিভিঃ; অর্জ্জুন কর্ত্তৃক এইরূপে প্রসাদিত ভগবান্ অর্জ্জুনের ভয় নিবারণ জন্য বিশ্বরূপ উপসংহারকালে আশ্বাস প্রদান করিয়া তিনটী শ্লোকাত্মক মধুরবচনে সম্বোধন করিয়া বলিলেন হে অর্জ্জুন ইত্যাদি।

প্রসন্নেন=তদ্বিষয় কৃপাতিশয়বতা প্রসাদো নাম ত্বয্যনুগ্রহবুদ্ধিস্তদ্বতা; দয়াবান্ হইয়া, প্রসাদনামক অনুগ্রহযুক্ত হইয়া। আত্মযোগাৎ=( আত্মনঃ = ঐশ্বর্য্যস্য + যোগাৎ= সামর্থ্যাৎ ); আমার অষ্টৈশ্বর্য্যের সামর্থ্য হইতে সম্ভব; আত্মনঃ সত্যসঙ্কল্পত্ব যোগযুক্তাৎ; স্বকীয় সত্যসংকল্প যোগ হইতে। ইদং=বিশ্বরূপাত্মকং; এই প্রত্যক্ষাপরিদৃশ্যমান্ বিশ্বরূপ। তেজোময়ং=তেজঃ প্রচুরং; প্রখর কিরণপূর্ণ তেজোরাশিময়। বিশ্বং=সমস্তং, সর্ব্বাত্মভূতং; সর্ব্বাত্মক। অনন্তং=অন্তরহিতং। আদ্যং=আদৌভবং, কৃৎস্নস্যাদিভূতং; সকলের আদিভূত। পরং=শ্রেষ্ঠং; উত্তম। অন্যেন ন দৃষ্টপূর্ব্বং=কেনাপিপূর্ব্বং ন দৃষ্টং; কোন ব্যক্তিই পূর্ব্বে যাহা দর্শন করে নাই।

অর্জ্জুন ভক্তিপূর্ণ মনে গদ্গদস্বরে ভগবান্‌কে স্তুতি করিলে তিনি প্রসাদিত হইয়া বলিলেন "অর্জ্জুন তোমার ভয়ের কোন কারণ নাই পক্ষান্তরে তোমার আনন্দিত হওয়া

ন বেদযজ্ঞাধ্যয়নৈর্নদানৈ-
র্ন চ ক্রিয়াভির্নতপোভিরুগ্রৈঃ।
এবং রূপঃ শক্যোঽহং নৃলোকে,
দ্রষ্টুং ত্বদন্যেন কুরুপ্রবীর ॥ ৪৮ ॥

---

ভোঃ কুরুপ্রবীর! ন বেদযজ্ঞাধ্যয়নৈঃ, ন দানৈঃ, ন চ ক্রিয়াভিঃ, ন উগ্রৈঃ তপোভিঃ এবং রূপঃ অহং ত্বৎ অন্যেন নৃলোকে দ্রষ্টুং শক্যং ॥ ৪৮ ॥

**হে কুরুপ্রবীর! না বেদাধ্যয়নে, না যজ্ঞ বিদ্যাধ্যয়নে, না দানকার্য্যে, না শ্রৌতক্রিয়াদি দ্বারা, না উগ্রতপশ্চরণে তুমি ভিন্ন অন্য কর্ত্তৃক মনুষ্য-লোকে আমি এইরূপ দৃষ্ট হইয়া থাকি ॥ ৪৮ ॥**

48. O Foremost of Kurus! not by the study of Vedas, nor yet of rituals, nor by charities, nor by works nor yet by severe mortifications, can such a vision of Mine be seen in this world of mortals by any one save thee.

কর্ত্তব্য। কারণ তোমার সম্মুখে যে তেজোময় বিশ্বাত্মক মূর্ত্তি বিকাশিত রহিয়াছে তাহা পূর্ব্বে আর কেহই দর্শন করে নাই তোমার ভক্তি ও আরাধনায় তোমার প্রতি প্রসন্ন হইয়া এই অদৃষ্টপূর্ব্ব রূপ তোমাকে দেখাইলাম। "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" অর্থাৎ সমস্ত বিশ্বই ব্রহ্মময় ইহা ভক্ত ভিন্ন কেহই নিজ আত্মার অনুভব করিতে পারে না। যাহা নিজ আত্মায় অননুভূত, তাহা বাহিরে অনুভূত হইতে পারে না। তজ্জন্য ভগবান্ "আত্মযোগাৎ" শব্দ ব্যবহার করিলেন। পরমাত্মার আত্মযোগ ও জীবাত্মার আত্মযোগ দুইটী বিভিন্ন পদার্থ। যে অনিমাদি অষ্টৈশ্বর্য্যদ্বারা ভগবান্ এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান্ ব্রহ্ম পরিব্যাপ্ত করিয়াছেন তাহা মানবের আত্মযোগ হইতে একটী স্বতন্ত্র পদার্থ। জল হইতে যে বাষ্পরাশি সূর্য্যদ্বারা আকৃষ্ট হইয়া ঊর্দ্ধে উত্থিত হইতেছে তাহা অতি প্রত্যূষে বিশেষতঃ শীতকালে স্পষ্ট দৃষ্টি-গোচর হয়, কিন্তু সূর্য্যের রশ্মি প্রখর হইলে আর নয়নগোচর হয় না তদ্রূপ মায়াবরণাবৃত থাকায় ঈশ্বরের বিশ্বব্যাপী সত্তা প্রত্যক্ষ হয় না। ক্ষণকালের মধ্যে ভগবানের কৃপায় এই মায়াবরণমুক্ত হইয়া অর্জ্জুন পরমাত্মাকে দেখিলেন। জীবাত্মাদ্বারা পরমাত্মার নিদিধ্যাসনকে জীবাত্মার আত্মযোগ বলে। ভক্ত ভিন্ন অন্য কেহ দেখে নাই বলিয়া "ন দৃষ্টপূর্ব্বং" বলি-লেন। ভক্তি ও জ্ঞান এই উভয় চক্ষুদ্বারা জীবাত্মা পরমাত্মাকে সন্দর্শন করে। প্রথমতঃ

"পরং" শব্দ ও তৎপর "তেজোময়ং" "অনন্তমাদ্যং" শব্দ ব্যবহার করিয়া অক্ষরপরব্রহ্ম পদার্থ যে তুরীয় তাহা ইঙ্গিত করিলেন। "তেজোময়ং বিশ্বমনন্তমাদ্যং" ক্রমান্বয়ে এই শব্দ চতুষ্টয় ব্যবহার করিয়া নিদিধ্যাসন ক্রিয়াযোগের ক্রম বিস্তার প্রদর্শন করিতেছেন। প্রথমতঃ— তেজোরূপে, দ্বিতীয়তঃ— বিশ্বাত্মকরূপে, তৃতীয়তঃ— অনন্তরূপে, চতুর্থতঃ— আদ্যরূপে, নিদিধ্যাসন হইলে প্রজ্ঞালোকদ্বারা সেই তুরীয় অক্ষরব্রহ্ম পদার্থ অনুভূত হয় ॥৪৭॥

47. আত্মযোগাৎ = By the powers derived from Atma-yog ie the eight occult powers of Srikrishna, the power by which the Purusha in its own radiant, sinless inactive form may be seen. পরংরূপং = The highest Supreme Purusha. Purusha is the Akhshara Brahman. The Lord shows how this conception of the Brahman comes (i) the conception is one of lustre ; (ii) all pervading ; (iii) infinite and primal and the 4th conception is Purusha.

স্বামী ॥ এতৎ দর্শনং অতিদুর্লভং লব্ধা ত্বং কৃতার্থঃ অসি ইতি আহ—ন বেদ ইতি। বেদাধ্যয়ন ব্যতিরেকেণ যজ্ঞাধ্যয়নস্য অভাবাৎ যজ্ঞশব্দেন যজ্ঞবিদ্যাঃ কল্পসূত্রাদ্যাঃ লক্ষ্যন্তে, বেদানাং—যজ্ঞবিদ্যানাং চ অধ্যয়নৈঃ ইত্যর্থঃ। ন চ দানৈঃ, ন চ ক্রিয়াভিঃ—অগ্নিহোত্রাদিভিঃ, ন চ উগ্রৈঃ তপোভিঃ—চান্দ্রায়ণাদিভিঃ এবং রূপঃ অহং ত্বত্তঃ অন্যেন মনুষ্যলোকে দ্রষ্টুং শক্যঃ অপিতু ত্বং এব কেবলং মৎপ্রসাদেন দৃষ্ট্বা কৃতার্থঃ অসি ॥ ৪৮ ॥

আত্মনো মম রূপদর্শনেন কৃতার্থ এব ত্বং সংবৃত্ত ইতি তত স্তৌতি নবেদেতি; বিশ্বরূপ দর্শন করিয়া ভক্তশ্রেষ্ঠ অর্জ্জুন কৃতার্থ হইয়াছেন তদ্বিষয় বর্ণন করিয়া এইক্ষণে সেই পরমরূপের মাহাত্ম্য কীর্ত্তন করিতেছেন।

বেদযজ্ঞাধ্যয়নৈঃ = বেদানাং চতুর্ণামপি অধ্যয়নৈরক্ষরগ্রহণরূপৈঃ মীমাংসা কল্পসূত্রাদি দ্বারা যজ্ঞানাং বেদবোধিত কর্ম্মণামধ্যয়নৈঃ; অর্থ বিচার পূর্ব্বক ঋগাদি বেদ চতুষ্টয়ের অধ্যয়ন দ্বারা এবং মীমাংসা কল্পসূত্রাদি অনুমোদিত যজ্ঞানুষ্ঠান শিক্ষাদ্বারা। দানৈঃ = তুলাপুরুষাদিভিঃ; তুলাপুরুষ দান, কন্যাদান, স্বর্ণদান গোদানাদিদ্বারা। ক্রিয়াভিঃ = অগ্নিহোত্রাদি শ্রৌতকর্ম্মভিঃ; অগ্নিহোত্র প্রভৃতি শ্রুত্যুক্ত কর্ম্মদ্বারা। উগ্রৈঃ তপোভিঃ = কায়েন্দ্রিয় শোষকত্বেন দুষ্করৈঃ কৃচ্ছ্র চান্দ্রায়ণাদিভিঃ; শরীর ও ইন্দ্রিয়াদি বলনাশক অত্যুগ্র কৃচ্ছ্র চান্দ্রায়ণাদি ব্রতানুষ্ঠান দ্বারা। নৃলোকে = মনুষ্যলোকে। ত্বদন্যেন = মদনুগ্রহহীনেন; তুমি ব্যতীত আমার অনুগ্রহহীন অন্য কোন ব্যক্তিদ্বারা।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে তাঁহার প্রসন্নতার কথা উল্লেখ করিয়া বলিয়াছেন যে হে অর্জ্জুন! তুমি আমাকে প্রসন্ন করিয়া এই বিশ্বরূপ সন্দর্শন করিতে সমর্থ হইয়াছ। বর্ত্তমান শ্লোকে সেই প্রসন্নতা কি অনুপম তাহাই কীর্ত্তন করিতেছেন। যে অদ্বৈতরূপ, বেদাধ্যয়ন, যজ্ঞানুষ্ঠান, স্বর্ণাদি বিতরণ অথবা উগ্রতপশ্চরণদ্বারা দৃষ্ট হয় না, তাহা অর্জ্জুন কেবল ভগবানের

মা তে ব্যথা মা চ বিমূঢ়ভাবো,
দৃষ্ট্বা রূপং ঘোরমীদৃঙ্মমেদম্।
ব্যপেতভীঃ প্রীতমনাঃ পুনস্ত্বং,
তদেব মে রূপমিদং প্রপশ্য ॥ ৪৯ ॥

---

মম ইদং ঈদৃক্ ঘোরং রূপং দৃষ্ট্বা তে ব্যথা মা, ( স্যাৎ ) বিমূঢ়ভাবঃ চ মা। ত্বং ব্যপেতভীঃ, প্রীতমনাঃ ( সন্ ) মে ইদং তৎরূপং এব প্রপশ্য ॥ ৪৯ ॥

আমার ঈদৃশ ভয়ঙ্কর রূপ দর্শনে তোমার ব্যথা অথবা মোহ যেন না হয়। তুমি নির্ভীক এবং প্রসন্নচিত্তে আমার সেই পূর্ব্বরূপ দর্শন কর ॥ ৪৯ ॥

49. By seeing this awful Form of Mine be not alarmed, be not bewildered. Casting away thy fear and with a pleased heart behold Me in My old form again.

অনুগ্রহে দর্শন করিতে সমর্থ হইলেন। ভক্ত শরণাগত না হইলে ভগবানের কৃপা হয় না, এবং ভগবানের কৃপা ব্যতীত কেবল শ্রবণ, মনন, যজ্ঞানুষ্ঠানদ্বারা এই বিশ্বরূপ কেহ দর্শন করিতে সমর্থ হয় না। এই শ্লোকে ভক্তির মাহাত্ম্য কীর্ত্তন করিতেছেন। বাস্তবিকপক্ষে চিন্তা করিয়া দেখিলে কেবল অধ্যয়ন বা যজ্ঞানুষ্ঠানদ্বারা কেহই পরমাত্মাকে দর্শন করিতে পারেন নাই। ভক্ত ধ্রুব ও প্রহ্লাদ এবং ইদানীন্তন মহাত্মা রামকৃষ্ণ যাহা লাভ করিয়াছিলেন, তাহা বেদসঙ্কলনকারী কৃষ্ণদ্বৈপায়ন, অথবা শত শত অশ্বমেধাদি যজ্ঞানুষ্ঠানকারী নৃপতিগণ লাভ করিতে পারেন নাই। "অধ্যয়নৈঃ" শব্দ যজ্ঞ ও বেদ শব্দের সহিত অন্বয় করিতে হইবেক। বেদাধ্যয়ন অথবা যজ্ঞ বিদ্যাধ্যয়ন ক্রিয়া শব্দদ্বারা ভগবান্ শ্রৌত ক্রিয়াদির উল্লেখ করিলেন। কল্প, শিক্ষা, ছন্দ, ব্যাকরণ, নিরুক্ত ও জ্যোতিষ এই ছয়টীকে বেদাঙ্গ বলে। তন্মধ্যে কল্পসূত্র তিন ভাগে বিভক্ত যথা শ্রৌত গৃহ্য ও ধর্ম্ম। গৌতমসূত্রে শ্রৌত, চতুর্দ্দশপ্রকারে বিভক্ত হইয়াছে, তন্মধ্যে ৭টী হবির্যজ্ঞ ও ৭টী সোমযজ্ঞ। মূলে "শক্যোহহং" পাঠ লিপিবদ্ধ হইয়াছে ইহাতে বিসর্গ লোপ আধুনিক ব্যাকরণ বিরুদ্ধ তজ্জন্য ইহা ছান্দস এইজন্য আনন্দগিরি "শ্লোক পূরণার্থমসংহিতকরণং" মধুসূদন সরস্বতী ও "শক্যোহহমিতি বক্তব্যে বিসর্গ লোপশ্ছান্দসঃ" এইরূপ বলিয়াছেন। চকার ব্যবহার করিয়া অনুক্ত বিষয়ের সম্যক্ উক্তি সাধন করিলেন ॥ ৪৮ ॥

48. In this verse the Lord expatiates on the grandeur of the mercy by which alone Arjuna has been able to see the "Vision of the Universe" He says that such a manifestation of My power supreme cannot be seen by the study of Vedas, by rituals nor by practising severe mortifications of the flesh. It can be seen by devotion which is the door to divine mercy. Commentators from Shankara to Swámi agree in saying that like বেদাধ্যয়নৈঃ, যজ্ঞাধ্যয়নৈঃ should be construed, but the construction seems to me যজ্ঞবেদাধ্যয়নৈঃ ie by reading Vedas and practising yagnas.

স্বামী॥ এবং অপিচেং তব ইদং ঘোরং রূপং দৃষ্ট্বা ব্যথা ভবতি তর্হি তৎ এব রূপং দর্শয়ামি ইতি আহ—মা তে ইতি। ঈদৃক্—ঈদৃশং ঘোরং মদীয়ং রূপং দৃষ্ট্বা তে ব্যথা মা অস্তু, বিমূঢ়ভাবঃ বিমূঢ় ত্বং চ মা অস্তু বিগত ভয়ঃ প্রীতমনাঃ চ সন্ পুনঃ ত্বং তৎ এব ইদং মমরূপং প্রকর্ষেণ পশ্য॥ ৪৯॥

বিশ্বরূপদর্শনমেবং স্তুত্বা যস্মাদৃশ্যমানাদ্বিভেষি তর্হি তদ্রূপসংহরামিত্যাহমাতেব্যথেতি; বিশ্বরূপের শ্রেষ্ঠতা কীর্ত্তন করিয়া যে রূপ দর্শনে অর্জ্জুন ভীত হইয়াছিলেন তাহা উপসংহার করিবার মানসে বলিলেন আমার ঈদৃশ রূপ ইত্যাদি।

ঈদৃক্—ঈদৃশং, অনেকবহ্বাদিযুক্তেন ভয়ঙ্করং; অনেক বাহু অনেক বদনযুক্ত বলিয়া ভয়ঙ্কর। ঘোরং=ভয়ানকং। ব্যথা=ভয়নিমিত্তা পীড়া। মা=মাভূত; না হউক। বিমূঢ়ভাবঃ=ব্যকুলচিত্তত্বমপরিতোষঃ; ভয়ব্যাকুলচিত্ততা জন্য নিরানন্দভাব। ব্যাপেতভীঃ=অপগত ভয়ঃ; বিগত ভয় অর্থাৎ নির্ভীক। যে ইদং তৎরূপং=মম চতুর্ভুজং বাসুদেবত্বাদিবিশিষ্টং ত্বয়া সদা পূর্ব্বদিষ্টরূপমিদং; তোমার পূর্ব্বদৃষ্ট চতুর্ভুজ বাসুদেব মূর্ত্তি। প্রপশ্য=প্রকর্ষেণ ভয়রাহিত্যেন সন্তোষেণ চ পশ্য; সম্পূর্ণরূপে ভয়শূন্যহৃদয়ে এবং প্রফুল্লমনে সন্দর্শন কর।

বিশ্বরূপ দর্শন যে অত্যন্ত দুর্লভ পদার্থ তাহা পরিকীর্ত্তন করিয়া বর্ত্তমান শ্লোকে ভগবান্ অর্জ্জুনকে ভয় ও অপ্রসন্নতা পরিত্যাগ করিতে উপদেশ দিতেছেন। অনেক বাহু, অনেক বদন, এবং ব্যাদিত মুখবিবর হইতে কালানলকল্প হুতাশন ঝলকে ঝলকে নির্গত হইয়া দিগ্দিগন্ত আলোকিত হইতেছে। এবম্ভূত মহাকাল প্রতিমূর্ত্তি দর্শন করিয়া অর্জ্জুনের মন অত্যন্ত ভীত হইয়াছিল। তিনি ভগবানের সৌম্যমূর্ত্তি পুনঃ দর্শন করিবার জন্য উৎসুক হইলেন। তজ্জন্য ভগবান্ বলিলেন "হে অর্জ্জুন যে রূপ আমি তোমাকে দেখাইয়াছি, তাহা অত্যন্ত দুর্লভ। অধ্যয়ন বা ক্রিয়াযোগদ্বারা সাধক এই শ্রেষ্ঠ রূপ দর্শন করিতে পারেন না। ইহা কেবল আমার অনুগ্রহে আমার ভক্তগণ লাভ করিতে সমর্থ। এবম্প্রকার রূপ দর্শন করিয়া তুমি ভীত হইও না। আমি তোমার প্রীতিসাধন জন্য আমার নরনারায়ণরূপ ধারণ করিতেছি। সাধক নিজ গুরুর কৃপায় অদ্বৈতভাবে ঈশ্বরকে দর্শন

সঞ্জয় উবাচ।

ইত্যর্জ্জুনং বাসুদেবস্তথোক্ত্বা,
স্বকং রূপং দর্শয়ামাস ভূয়ঃ।
আশ্বাসয়ামাস চ ভীতমেনং,
ভূত্বা পুনঃ সৌম্যবপুর্মহাত্মা ॥ ৫০ ॥

---

সঞ্জয়ঃ উবাচ।

বাসুদেবঃ অর্জ্জুনঃ ইতি উক্ত্বা তথা স্বকং রূপং ভূয়ঃ দর্শয়ামাস। মহাত্মা পুনঃ সৌম্য বপুঃ ভূত্বা ভীতং এনং (অর্জ্জুনং) আশ্বাসয়ামাস চ ॥ ৫০ ॥

সঞ্জয় বলিলেন।

বাসুদেব অর্জ্জুনকে এইরূপ কহিয়া পুনর্ব্বার তাঁহার স্বকীয় রূপ দেখাইলেন। মহাত্মা পুনরায় তদীয় সৌম্যদেহ ধারণপূর্ব্বক ভয়-বিহ্বলচিত্ত অর্জ্জুনকে আশ্বস্ত করিলেন ॥ ৫০ ॥

SHANJAYA SAID.

50. Ba'shudeba having thus addressed Arjuna, showed him once again His own form. The Ma'hatma' resuming his gentle form consoled the frightened Arjuna.

---

করিলেন কিন্তু নির্ব্বাণমুক্তিলাভ করিতে সমর্থ হইলেন না, তিনি সংসার বন্ধনে আকৃষ্ট হইয়া পুনর্ব্বার জন্মমৃত্যুরূপ আবর্ত্তে বিচরণ করিতে লাগিলেন ॥ ৪৯ ॥

49. Having extolled the greatness of the universal vision the Lord consoles Arjuna. He asked him to cast away fear and anxiety and to behold again the form of Srikrishna which he loved so much. The disciple by the mercy of his Guru saw the Parama'tma' in the trance of Shama'dhi. But when the Guru saw that his disciple had not the heart to pursue the path to Muckti, he permitted him to resume the ordinary ways of life.

স্বামী। এবং উক্ত্বা প্রাক্তনং এব রূপং দর্শিতবান্ ইতি সঞ্জয়ঃ উবাচ ইতি ইতি। বাসুদেবঃ অর্জ্জুনং ইতি উক্ত্বা যথা পূর্ব্বং আসীৎ তথা এব কিরীট গদাদিযুক্তং চতুর্ভুজং

অর্জ্জুন উবাচ।

দৃষ্ট্বেদং মানুষং রূপং, তব সৌম্যং জনার্দ্দন।
ইদানীমস্মি সংবৃত্তঃ, সচেতাঃ প্রকৃতিং গতঃ ॥ ৫১ ॥

অর্জ্জুনঃ উবাচ।

ভোঃ জনার্দ্দন! তব ইদং সৌম্যং মানুষং রূপং দৃষ্ট্বা (অহং) ইদানীং সচেতাঃ সংবৃত্তঃ অস্মি প্রকৃতিং গতঃ (চ) (অস্মি) ॥ ৫১ ॥

অর্জ্জুন কহিলেন।

হে জনার্দ্দন! তোমার এই সৌম্য মানুষীমূর্ত্তি সন্দর্শনে আমি ইদানীং প্রসন্নমনা এবং প্রকৃতিস্থ হইলাম ॥ ৫১ ॥

ARJUNA SAID.

51. O Janardana! seeing this gentle human form of Thine I am alike restored to my right mind and to my own nature.

স্বীয়ং রূপং পুনঃ দর্শয়ামাস। এনং অর্জ্জুনং ভীতং এবং প্রসন্নবপুঃভূত্বা পুনঃ অপি আশ্বাসিতবান্। মহাত্মা—বিশ্বরূপঃ কৃপালুঃ ইতি বা ॥ ৫০ ॥

প্রত্যক্ষ যোগ্যত্বং তদিদং কৃতং রাজ্ঞে স্তোনিবেদিতবানিত্যাহ সঞ্জয় ইতি; ব্যাসবরে দিব্যচক্ষু সঞ্জয় ধৃতরাষ্ট্রকে এইক্ষণ কি বলিতেছেন, রাজা জন্মেজয়ের ঈদৃশ অভিপ্রায়ে সূত বলিতে লাগিলেন সঞ্জয় ইত্যাদি।

ইতি=প্রাগুক্তং; উল্লিখিত। তথা=যথা পূর্ব্বমাসীত্তথা; যেরূপ পূর্ব্বে ছিল তদ্রূপ। স্বকং রূপং=কিরীটমকরকুণ্ডলগদাচক্রাদিযুক্তং চতুর্ভুজং শ্রীবৎস কৌস্তুভ বনমালা পীতাম্বরাদিশোভিতং মনোহররূপং; কিরীটমকরকুণ্ডলযুক্তমস্তক, শঙ্খচক্রগদাপদ্মপরিশোভিত চতুর্ভুজ, শ্রীবৎস কৌস্তুভ বনমালাবিরাজিত বিশাল বক্ষযুক্ত পীতাম্বরধারি মনোহররূপ। ভূয়ঃ দর্শয়ামাস=পুনঃ দর্শিতবান্; পুনর্ব্বার দেখাইলেন। মহাত্মা=পরমকারুণিকঃ সর্ব্বেশঃ; সর্ব্বজ্ঞ ইত্যাদি কল্যাণগুণাকর। পুনঃ সৌম্যবপুঃভূত্বা=পুনঃ প্রসন্ন শরীরঃ সন্; পুনর্ব্বার আনন্দময় শরীর ধারণ করিয়া। ভীতং এনং (অর্জ্জুনং) আশ্বাসয়ামাস=ভয়পূর্ণমর্জ্জুনং আশ্বাসিতবান্; ভীতমনা অর্জ্জুনকে আশ্বস্ত করিলেন।

ভক্তবৎসল ভগবান্ ভক্তের প্রার্থনা সতত সিদ্ধ করিয়া থাকেন। তিনি বলিয়াছেন যে "যথা মাং প্রপদ্যন্তে, তাং স্তথৈব ভজাম্যহং" যিনি আমাকে যে ভাবে পাইতে ইচ্ছা করেন তিনি আমাকে তদ্রূপেই প্রাপ্ত হন। অর্জ্জুন কাতরস্বরে বলিয়াছিলেন "প্রভো!

তোমার চতুর্ভুজমূর্ত্তি দেখাইয়া আমার ভয়বিহ্বলচিত্তকে শান্ত কর” ভক্তের এই প্রার্থনানুসারে ভগবান্ তাঁহার বিশ্বরূপ সংহার করিয়া তদীয় সৌম্য মানুষী চতুর্ভুজমূর্ত্তি ধারণ করিলেন ॥ ৫০ ॥

50. The Lord said in Book IV "In whatsoever form man may worship Me I grant his prayers accordingly." Arjuna in plaintive tones supplicated the Lord to resume His old form which he loved so much. The Lord granted the prayer and resumed His form. The universal vision having vanished, the disciple rose from the trance of his Shamadhi. In the disciple's heart lurked the remnants of desires and he had to return to the vale of tears once more.

স্বামী ॥ ততঃ নির্ভয় সন্ অর্জ্জুনঃ উবাচ দৃষ্ট্বা ইতি। সচেতাঃ—প্রসন্নচিত্তঃ, ইদানীং সংবৃত্তঃ—জাতঃ অস্মি, প্রকৃতিং—স্বাস্থ্যং চ প্রাপ্তঃ অস্মি, শেষং স্পষ্টং ॥ ৫১ ॥

এবং ভগবদাশ্বাসিতঃসন্নর্জ্জুন স্তং প্রত্যুক্তবানিত্যাহ দৃষ্ট্বেদমিতি; এইরূপে ভগবৎ কর্ত্তৃক আশ্বস্ত হইয়া অর্জ্জুন বলিলেন হে জনার্দ্দন ইত্যাদি।

জনার্দ্দন=(জন+অর্দ্দ=পীড়া+অন) অসুরাণাং দেব প্রতিপক্ষজনানাং প্রাণবিয়োগজনরকাদ্যর্থ প্রয়োজনং; দেবতাবিরোধি অসুরগণকে যিনি নরকাদি প্রয়োজন জন্য নিহত করেন তিনি জনার্দ্দন। অথবা সর্বৈর্জনৈর্যাচ্যতে ইতি বা, গময়িতৃত্বাচ্চ অভ্যুদয় নিঃশ্রেয়সপুরুষার্থায়; সকল জনে যাঁহাকে প্রার্থনা করে; অথবা অর্দ্দ প্রাপ্ত্যর্থহেতু, অভ্যুদয়াদি পুরুষার্থ নিমিত্ত যাঁহাকে লাভকরা হয় তিনিই জনার্দ্দন শব্দবাচ্য। সৌম্যং=শান্তিরসাস্পদং; শান্তিরসপূর্ণ। মানুষং রূপং=বাসুদেবমূর্ত্তিং। সংবৃত্তঃ=সংজাতঃ; যুগপৎ সমুত্থিত। সচেতাঃ=ভয়কৃত ব্যামোহাভাবেনাব্যাকুলিতচিত্তঃ; ভয় হইতে সমুৎপন্ন পীড়ার অভাব জন্য অব্যাকুলিতচিত্ত, স্বাস্থ্যপ্রাপ্ত, প্রসন্নচিত্ত। প্রকৃতিংগতঃ অস্মি=স্বকীয়স্বভাবং গতঃ অস্মি; আপন প্রকৃতিস্থ হইলাম।

অর্জ্জুন ভগবানের সৌম্য মনোহরমূর্ত্তি অবলোকন করিয়া প্রকৃতিস্থ হইলেন। তাঁহার মন হইতে ভয় তিরোহিত হওয়াতে তিনি যুগপৎ চিত্তের প্রসন্নতা ও শরীরের সুস্থতা লাভ করিলেন। গুণাতীত পরব্রহ্মকে সন্দর্শন করিয়া সাধকের চিত্ত যে ভয়াভিভূত হইয়াছিল এইক্ষণ সগুণব্রহ্মকে সন্দর্শন করিয়া তিনি আনন্দিত হইলেন ॥ ৫১ ॥

51. On beholding the Lord in His lovely human form, Arjuna was restored to his normal condition both as regards his mind and body. The word "সংবৃত্ত" means that these two conditions took place at the same time. His mind was bewildered and his body was shivering with fear, with the departure of fear both these conditions disappeared.

শ্রীভগবানুবাচ।
সুদুর্দ্দর্শমিদং রূপং, দৃষ্টবানসি যন্মম।
দেবা অপ্যস্য রূপস্য, নিত্যং দর্শন কাঙ্ক্ষিণঃ ॥ ৫২ ॥

শ্রীভগবান্ উবাচ।

(ত্বং) মম ইদং সুদুর্দ্দর্শং রূপং যৎ দৃষ্টবান্ অসিঃ দেবাঃ অপি অস্য রূপস্য নিত্য দর্শন কাঙ্ক্ষিণঃ ॥ ৫২ ॥

শ্রীভগবান্ কহিলেন।

আমার যে এই সুদুর্দ্দর্শ রূপ তুমি অবলোকন করিলে তাহা দেবগণও সর্ব্বদা দর্শন করিতে অভিলাষ করেন ॥ ৫২ ॥

THE LORD SAID.

52. This My Form which thou hast seen is very hard to see. Even the gods continually wish to behold it.

স্বামী ॥ স্বকৃতস্য অনুগ্রহস্য অতিদুর্ল্লভত্বং দর্শয়ন্ শ্রীভগবানুবাচ সুদুর্দ্দর্শং ইতি। যং মম বিশ্বরূপং দৃষ্টবান্ অসি ইদং সুদুর্দ্দর্শং—অত্যন্তং দ্রষ্টুং অশক্যং, অতঃ দেবাঃ অপি অস্য রূপস্য নিত্যং—সর্ব্বদা দর্শনং ইচ্ছন্তি কেবলং ন পুনঃ ইদং পশ্যন্তি ॥ ৫২ ॥

স্বকৃতস্যানুগ্রহস্যাতিদুর্ল্লভত্বং দর্শয়ন্ চতুর্ভি আহ; ভগবানের কৃপার দুর্ল্লভত্ব প্রদর্শন করিয়া দ্বিপঞ্চাশং হইতে চারিটী শ্লোকদ্বারা বিশ্বরূপ দর্শন অধ্যায় সমাপ্ত করিলেন।

ইদং=বিশ্বরূপং সর্ব্বস্য প্রশাসনেবস্থিতং সর্ব্বাশ্রয়ং; নিখিল বিশ্বের শাসনাশ্রয় এবং কারণস্বরূপ এই। সুদুর্দ্দর্শং=কেনাপি দ্রষ্টুং ন শক্যং; কেহই দর্শন করিতে পারে না। অত্যন্তং দ্রষ্টুমশক্যং; দর্শন করা কষ্টসাধ্য। যং দৃষ্টবান্ অসি=যদ্রূপং ত্বং ইদানীং দৃষ্টবানসি; যেরূপ তুমি এইক্ষণ দর্শন করিলে। দেবাঃ=শক্রাদয়ঃ; ইন্দ্রাদি দেবগণ। নিত্যং=সর্ব্বদা। দর্শনকাঙ্ক্ষিণঃ=দর্শনেপ্সবোঽপি ন ত্বমিব দৃষ্টবন্তো ন বা দ্রক্ষ্যন্তি; দর্শন করিতে লালায়িত হইয়াও দেখিতে পারে নাই ও দেখিতে পারিবেক না।

ভগবান্ ঈষৎ হাস্য করিয়া বলিলেন "হে অর্জ্জুন! তুমি যে বিশ্বরূপ দর্শন করিয়া ভয়ে নিতান্ত অভিভূত হইয়াছিলে তাহা দেবতারা সর্ব্বদাই দর্শন করিতে কামনা করেন। কিন্তু সমাধি অবস্থায় প্রজ্ঞালোক ভিন্ন কেহই ইহাকে লাভ করিতে পারেন না। আমার কৃপা ব্যতীত এইরূপ প্রজ্ঞালোক সমুৎপন্ন হইতে পারে না। আমার কৃপা ভক্তিমূলক জানিবে। বাস্তবিকপক্ষে যিনি "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" নিদিধ্যাসন করিয়া কার্য্যে পরিণত করিতে পারেন তিনিই এইরূপ সমাধির উপযুক্ত পাত্র ॥ ৫২ ॥

নাহং বেদৈর্নতপসা, ন দানেন ন চেজ্যয়া।
শক্য এবম্বিধোদ্রষ্টুং, দৃষ্টবানসি মাং যথা ॥ ৫৩ ॥

(ত্বং) মাং যথা দৃষ্টবান্ অসি, এবম্বিধঃ অহং ন বেদৈঃ, ন তপসা, ন দানেন, ন চ ইজ্যয়া, দ্রষ্টুং শক্যঃ ॥ ৫৩ ॥

তুমি আমাকে যেপ্রকার দর্শন করিলে, এবম্বিধ আমাকে না বেদদ্বারা, না তপস্যাদ্বারা, না দানদ্বারা, না যজ্ঞানুষ্ঠানদ্বারা কেহ দেখিতে সমর্থ হইয়াছে ॥ ৫৩ ॥

53. Me as thou hast seen, such Myself not by the Vedas, not by austerities, not by alms, not by offerings can be seen.

---

52. The Lord laughed at Arjuna's fear and remarked that the vision which he beheld was wished to be seen by gods. It is very difficult to have Shama'dhi by which means alone this vision can be perceived.

স্বামী ॥ তত্র হেতুং আহ—ন ইতি। স্পষ্টার্থঃ ॥ ৫৩ ॥

কস্মাদ্দেবা এতদ্রূপং ন দৃষ্টবন্তো ন বা দ্রক্ষ্যন্তি মদ্ভক্তিশূন্যতাদিত্যাহ নাহমিতি; কিজন্য দেবতাগণ আমার এই বিশ্বরূপ দেখিতে পান নাই কি দেখিতে পাইবেন না তজ্জন্য বলিলেন তুমি আমাকে ইত্যাদি।

এবম্বিধঃ=যথা দর্শিত প্রকারঃ; যে রূপ প্রদর্শিত হইল। বেদৈঃ=ঋক্‌যজুঃ সামাথর্ব্বভিশ্চতুর্ভিরপি; ঋক্, যজুঃ, সাম, অথর্ব্বন্ এই চারিবেদদ্বারা। তপসা=উগ্রেণ তপসা চান্দ্রায়ণাদিনা; চান্দ্রায়ণাদি উগ্রতপশ্চরণদ্বারা। দানেন = গোভূহিরণ্যাদিনাদানেন; গাভি ভূমি স্বর্ণাদি দানদ্বারা। ইজ্যয়া=যজ্ঞেন পূজয়া; যজ্ঞানুষ্ঠানদ্বারা।

দেবতারা কিজন্য ভগবানের এই বিশ্বরূপ দেখিতে পান নাই, এবং ভবিষ্যতেও পাইবেন না, তাহার কারণ নির্দ্দেশ করিতেছেন। ভগবান্ সুচিকিৎসক রোগের কারণ নির্দ্দেশ করিয়া তাহার ঔষধ ও পথ্য পরে নির্দ্দেশ করিতেছেন। ভক্তিহীন বেদাধ্যয়ন, ভক্তিহীন তপশ্চরণ, এবং ভক্তিহীন দান হোমাদিদ্বারা ভগবানের বিশ্বরূপ কেহই দর্শন করিতে সমর্থ হয় নাই। অষ্টচত্বারিংশ শ্লোকে যাহা উল্লিখিত হইয়াছে তাহা এই শ্লোকে পুনর্ব্বার উল্লেখ হইল। এই শ্লোকের মূলে "দৃষ্টবানসি যন্মম" কোন কোন গীতায় দৃষ্টিগোচর হয়। কিন্তু শঙ্কর "মাং যথা" পাঠ অনুমোদন করিয়াছেন তজ্জন্য আমরা তাহাই গ্রহণ করিলাম। "যৎ মম" পাঠ গ্রহণ করিলে, মূলের অন্বয় এই প্রকার হইবে। (ত্বং) মম যৎ (রূপং) দৃষ্টবান্ অসি, (অন্যেন) এবংবিধঃ অহং দ্রষ্টুং ন শক্যঃ। ভূত সামীপ্যে ভগবান্ "দৃষ্টবান্ অসি"

ভক্ত্যাত্বনন্যয়া শক্য, অহমেবং বিধোঽর্জ্জুন।
জ্ঞাতুং দ্রষ্টুঞ্চ তত্ত্বেন, প্রবেষ্টুঞ্চ পরন্তপ ॥ ৫৪ ॥

হে পরন্তপ অর্জ্জুন! অনন্যয়া ভক্ত্যা তু এবম্বিধঃ অহং তত্ত্বেন জ্ঞাতুং দ্রষ্টুং চ প্রবেষ্টুং চ শক্যঃ ॥ ৫৪ ॥

হে শত্রুতাপন অর্জ্জুন! কিন্তু অনন্য ভক্তিদ্বারা এবম্বিধ আমাকে জানিতে এবং স্বরূপতঃ সাক্ষাৎ করিতে ও মুক্তিজন্য প্রবেশ করিতে সমর্থ হয় ॥ ৫৪ ॥

54. O Arjuna! slayer of foes! it is by devotion not turned elsewhere that such Myself can be known, seen and entered into My true essence.

---

শব্দ ব্যবহার করিলেন। দৃষ্টবান্ অসি বাক্যের অর্থ তুমি যেরূপ দর্শন করিতেছ, অর্থাৎ তুমি যেরূপ অদ্য দর্শন করিলে ॥ ৫৩ ॥

53. The commentators specially Ra´ma´nuj suggest that in paraphrasing, before the words Vedas, austerities, alms and offerings the words "without devotion ( Vackti )" should be added. Like a good physician the Blessed Lord describes the disease and then suggests the medicine. The disease—why cannot the gods ie souls moving in higher planes realize within themselves this Universal Vision which they long for always. The cure—Because they lack the devotion which must be joined to a proper study of the Vedas, the performence of penances, the giving of alms and the bestowal of offerings in ceremonies. These two requisites must be harmoniously combined for a conception of the Para-Brahma.

স্বামী ॥ তর্হি কেন উপায়েন দ্রষ্টুং শক্যসে তত্র আহ—ভক্ত্যা ইতি। অনন্যয়া—মদেকনিষ্ঠয়া ভক্ত্যা তু, এবংভূতঃ—বিশ্বরূপঃ, অহং তত্ত্বেন—পরমার্থতঃ জ্ঞাতুং শক্যঃ, শাস্ত্রতঃ দ্রষ্টুং প্রত্যক্ষতঃ প্রবেষ্টুং চ তাদাত্মেন শক্যঃ ন অন্যৈঃ উপায়ৈঃ ॥ ৫৪ ॥

যদি বেদ তপোদানেজ্যাভির্দ্রষ্টুমশক্যস্তং তর্হি কেনোপায়েন দ্রষ্টুং শক্যোসীত্যত আহ ভক্ত্যাত্বিতি; যদি বেদাধ্যয়ন, তপশ্চরণ, দান এবং যজ্ঞানুষ্ঠানদ্বারা ভগবানের বিশ্বরূপ কেহ দর্শন করিতে সমর্থ না হয়, তবে কি উপায়ে দর্শন করিতে পারে তাহার উত্তরে বলিতেছেন হে অর্জ্জুন ইত্যাদি।

পরন্তপ=অজ্ঞানশত্রুদমনেঽতিশয় প্রবেশ যোগ্যতাং সূচয়তি; অজ্ঞানরূপ বৈরি বিনাশে সমর্থবান্ বলিয়া ভগবান্ অর্জ্জুনকে পরন্তপ বলিয়া সম্বোধন করিলেন। অনন্যয়া ভক্ত্যা=ভক্ত্যা তু কিং বিশিষ্টয়েত্যাহ অনন্যয়া অপৃথকভূতয়া ভগবতোঽন্যত্র পৃথক্ ন কদাচিদাপ ভবতি সা ত্বনন্যা ভক্তিঃ সর্ব্বৈরপি কারণৈর্ব্বাসুদেবাদন্যন্নলভ্যতে যয়া সা অনন্যা-ভক্তিস্তয়া; যে ভক্তিদ্বারা জীব ভগবানে বিলীন হয় অর্থাৎ যে ভক্তি ভগবান্ ব্যতীত অন্য কোনদিকে প্রধাবিত হয় না তাহাকে অনন্য-ভক্তি বলে তদ্দ্বারা। এবম্বিধঃ=বিশ্বরূপ প্রকারঃ, দিব্যরূপধরঃ; দিব্যবিশ্বরূপধর। জ্ঞাতুং শক্যঃ=শাস্ত্রতোজ্ঞাতুংশক্যঃ; শাস্ত্রের বিধানমতে জানিতে সমর্থ হয়। দ্রষ্টুং শক্যঃ=স্বরূপেণ সাক্ষাৎকর্ত্তুংশক্যঃ; স্বরূপে সাক্ষাৎ করিতে সমর্থ হয়। তত্ত্বেন প্রবেষ্টুং শক্যঃ=বেদান্তবাক্য শ্রবণ মনন নিদিধ্যাসন পরি-পাকেন, ততশ্চ স্বরূপ সাক্ষাৎকারাদবিদ্যা তৎকার্য্য নিবৃত্তৌমদ্রূপ তয়ৈবাপ্তুং চাহং শক্যঃ; পরমার্থ লাভের জন্য ভগবানের স্বরূপত্ব লাভ করিতে সমর্থ হয়।

রোগের কারণ নির্দ্দেশ করিয়া ভগবান্ এই শ্লোকে তাহার ঔষধের ব্যবস্থা করিতেছেন। কি উপায়ে দ্রষ্টু স্বরূপে অবস্থান করিতে সমর্থ হন, অর্থাৎ কি উপায়ে ভগবদ্দর্শন হয় তাহাই বলিতেছেন। ভগবান্ অর্থাৎ পরমাত্মা তুরীয় পদার্থ। প্রথমতঃ— অনন্যভক্তি সংযোগে শ্রবণ মনন নিদিধ্যাসনদ্বারা জীব পরমপুরুষ কি পদার্থ তাহা অবগত হইতে পারে। দ্বিতীয়তঃ— অনন্যভক্তি সংযোগে অবিদ্যার কার্য্য নিবৃত্তি হইলে পরমপুরুষকে স্বরূপতঃ সাক্ষাৎ করিতে পারে। তৃতীয়তঃ— অনন্যভক্তিদ্বারা জীব ভগবানের স্বরূপত্ব লাভ করিয়া তাহাতেই বিলীন হইতে পারে। ভগবান্ একাদশ অধ্যায় উপসংহার কালে ভক্তি ও জ্ঞানের মাহাত্ম্য কীর্ত্তন করিতেছেন। ভক্তিশূন্য জ্ঞানদ্বারা যেমন মুক্তিলাভ করা যায় না, তদ্রূপ জ্ঞানশূন্য ভক্তিদ্বারা ভগবদ্দর্শন হয় না। জ্ঞানতত্ত্ব ও ভক্তি তত্ত্বের পূর্ণবিকাশ সমাবেশদ্বারাই জীব নির্ব্বাণ মুক্তিলাভ করিতে সমর্থ হয়।

নারদ বলেন;—তদর্পিতাখিলাচারতা তদ্বিস্মরণে চ পরমব্যাকুলতা (নারদসূত্র ১৯); স্বকৃত সমস্ত কর্ম্মই ভগবানে অর্পণ এবং তাঁহাকে বিস্মৃত হইলে যে চিত্তের একান্ত ব্যাকুলভাব তাহাই ভক্তি। আরও বলেন;— তদর্পিতাখিলাচারঃ সন্ কামক্রোধাভিমানাদিকং তস্মিন্ এব করণীয়ম্॥ ৬৫ না, সূ॥ সমস্ত কার্য্য ভগবানে অর্পণ করিয়া কাম, ক্রোধ এবং অভিমানাদিও ভগবানেতেই করিবে, ইত্যাদি অনন্যা বা পরাভক্তির লক্ষণ। এজন্য বলিয়া-ছেন;— সর্ব্বথা সর্ব্ব যত্নেন ভক্তিমেব সমাশ্রয়েৎ" সর্ব্ববিধ যত্নে সর্ব্বান্তকরণে ভক্তিই অবলম্বনীয়। "মোক্ষকারণ সামগ্র্যাং ভক্তিরেব গরীয়সী" মোক্ষের হেতু ভূত সামগ্রীর মধ্যে ভক্তিই গুরুতর। আহারাদির শুদ্ধতানিবন্ধন অল্পে অল্পে সত্ত্বশুদ্ধি হইতে বৈরাগ্য, বৈরাগ্য হইতে যে ভক্তি উপস্থিত হয়, তাহাই প্রকৃত ভক্তি; ঈদৃশ শক্তি জ্ঞানবিশেষ, অর্থাৎ জ্ঞানের ফলস্বরূপ। ভক্তবৎসল ভগবান্ লীলাবিশেষের বশবর্ত্তী হইয়া অর্চ্চা (প্রতিমাদি), বিভব (অবতার সমূহ), ব্যূহ (সঙ্কর্ষণ, বাসুদেব, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ) ও

মৎকর্ম্মকৃন্মৎপরমো, মদ্ভক্তঃ সঙ্গবর্জ্জিতঃ।
নির্ব্বৈরঃ সর্ব্বভূতেষু, যঃ স মামেতি পাণ্ডব ॥ ৫৫ ॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে বিশ্বরূপদর্শনো-
নাম একাদশোঽধ্যায়ঃ ॥ ১১ ॥

হে পাণ্ডব! যঃ মৎকর্ম্মকৃৎ, মৎপরমঃ, মদ্ভক্তঃ, সঙ্গবর্জ্জিতঃ, সর্ব্ব-ভূতেষু নির্ব্বৈরঃ স মাং এতি ॥ ৫৫ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে একাদশোঽধ্যায়ঃ ॥ ১১ ॥

হে পাণ্ডব! যে ব্যক্তি আমার জন্য কর্ম্ম করে, আমিই যাহার পরম-পুরুষার্থ, যে আমার ভক্ত, বিষয়াদিতে মমতাশূন্য, সর্ব্বভূতের অদ্বেষ্টা সেই ব্যক্তি আমাকে প্রাপ্ত হয় ॥ ৫৫ ॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারত গ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে
বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে যোগশাস্ত্রে
ব্রহ্মবিদ্যায় বিশ্বরূপদর্শননামক একাদশ অধ্যায় সমাপ্ত ॥ ১১॥

55. O Pándava! he who worketh for Me, whose supreme good I am, My devotee, free from attachments, without hatred towards all beings, he cometh unto Me.

HERE ENDETH BOOK XI OF THE BHAGABATHA GITHÁ CALLED
THE VISION OF THE UNIVERSAL FORM.

---

অন্তর্যামী (অর্থাৎ জীবস্থ ও জীব প্রেরয়িতা) রূপে কল্পিত হন। ভক্তগণ পূর্ব্ব পূর্ব্ব রূপের উপাসনায় কৃতার্থ হইয়া পর পর মূর্ত্তির অনুগ্রহলাভে ক্রমে ক্রমে সোপানাবলীর চরমসীমায় উপস্থিত হইয়া কৃতার্থ হন। ভক্ত পূর্ব্ব পূর্ব্ব উপাসনাদ্বারা মোক্ষের পরমপরিপন্থী পাপরাশি ক্ষয় করিয়া পর পর উপাসনায় অধিকারী হন। বাসুদেব সম্পূর্ণ ষড়্গুণ, ইনিই পরব্রহ্মরূপে ব্যপদিষ্ট। অর্জ্জুন, কপিল ও বামদেবাদি ঋষিগণের ন্যায় জন্মজ্ঞানী না হইলেও সাক্ষাৎ নারায়ণ দর্শনে আশু দিব্যজ্ঞান লাভ করিলেন।

তু শব্দদ্বারা সাধনার অন্য উপায় সূচিত করিলেন। ছান্দস নিয়মানুসারে শক্যঃ অহং এস্থলে বিসর্গ লোপ হইয়াছে। কোন কোন টীকাকারের মতে "তত্ত্বেন" শব্দের সহিত

জ্ঞাতুং দ্রষ্টুং এবং প্রবেষ্টুং শব্দের অন্বয় করিতে হইবেক। কিন্তু শঙ্কর বলেন যে উহা কেবল প্রবেষ্টুং শব্দের সহিত সংযোগ করিতে হইবেক ॥ ৫৪ ॥

54. In the previous verse the Lord said that a true conception of the Parama´tma´ as manifested in the Universal Vision cannot be had by a study of the Vedas or by the performance of charities &c. In this verse He says how it can be obtained. By deep devotion fixed on the Lord alone, He can be known, seen and eventually made one with the devotee. The process referred to is as follows. (i) Knowledge should be acquired by study, contemplation and devotion. (ii) The true nature of the Lord should be seen by Shama´dhi and devotion. (iii) When the embodied soul, free from Ma´ya´, perceives the Parama´tma´ as manifested in the Vision, he enters into it and lives in it. This is called the final goal or Nirvana.

স্বামী ॥ অতঃ সর্ব্বশাস্ত্রার্থসারং পরমরহস্যং শৃণু ইতি আহ মৎকর্ম্মকৃৎ ইতি। মদর্থং কর্ম্ম করোতি ইতি মৎকর্ম্মকৃৎ, অহং এব পরমঃ—পুরুষার্থঃ যস্য সঃ মম এব ভক্তঃ—আশ্রিতঃ, পুত্রাদিষু সঙ্গবর্জ্জিতঃ, নির্ব্বৈরঃ চ সর্ব্বভূতেষু এবংভুত যঃ সঃ মাং প্রাপ্নোতি ন অন্যঃ ইতি।

দেবৈরপি সুদুর্দ্দর্শং, তপোযজ্ঞাদি কোটিভিঃ।
ভক্ত্যায় ভগবানেবং, বিশ্বরূপমদর্শয়ৎ ॥ ৫৫ ॥

ইতি শ্রীধরস্বামীকৃত টীকায়াং বিশ্বরূপদর্শনো নাম একাদশোঽধ্যায়ঃ ॥ ১১ ॥

অধুনা সর্ব্বস্য গীতাশাস্ত্রস্য সারভূতোঽর্থো নিঃশ্রেয়সার্থোঽনুষ্ঠেয়ত্বেন সমুচ্চিত্যোচ্যতে মৎকর্ম্মকৃদিতি; অধুনা গীতাশাস্ত্রের সার মোক্ষলাভার্থে মুমুক্ষুগণের যে সমস্ত বিষয় অনুষ্ঠেয় তাহাই ভগবান্ একাদশাধ্যায় উপসংহারকালে এই শ্লোকে সমুচ্চয় করিয়া বলিতেছেন।

মৎকর্ম্মকৃৎ=মদর্থং কর্ম্ম, মৎকর্ম্ম তৎকরোতীতি মৎকর্ম্মকৃৎ; ফলকামনা বিহীন হইয়া "কৃষ্ণায়ার্পণমস্তু" বলিয়া তাঁহারই জন্য যে কর্ম্ম করা হয় তাহাকে ভগবানের জন্য কর্ম্ম বলা যায় এইরূপ কর্ম্মকারী ব্যক্তিকে মৎকর্ম্মকৃৎ বলে। মৎপরমঃ=করোতিভৃত্যঃ স্বামিকর্ম্ম, ন ত্বাত্মনঃ, পরমাপ্রেত্য গন্তব্যাগতিরিতি স্বামিনং প্রতিপদ্যতে, অয়ন্তু মৎকর্ম্মকৃন্মামেব পরমাংগতিং প্রতিপদ্যতে ইতি মৎপরমঃ অহং, পরমঃপরাগতির্যস্য সোঽয়ং মৎপরমঃ; ভৃত্য নিজ স্বামীর জন্য যাবতীয় কর্ম্ম করিয়া থাকে নিজের জন্য করে না, তদ্রূপ ভক্ত যাবতীয় কর্ম্ম ভগবানের জন্য করিয়া থাকে, এবং ভৃত্য যেরূপ নিজ স্বামীর অনুগ্রহ লাভার্থে সমস্ত কর্ম্ম করে তদ্রূপ ভক্ত ভগবান্‌কে প্রাপ্তির জন্য সমস্ত কর্ম্ম করিয়া থাকে। ভগবান্ যাহার পরমগতি, অর্থাৎ কেবল ভগবান্‌কে পাইবার জন্য যিনি লালায়িত তিনিই মৎপরম শব্দ-বাচ্য। মদ্ভক্তঃ=সর্ব্বৈঃ প্রকারৈঃ মমভজনপরঃ, মামেব সর্ব্বপ্রকারৈঃ সর্ব্বাত্মনা সর্ব্বোৎ-

সাহেন ভজতে ইতি মদ্ভক্তঃ ; আমাকে (ভগবান্‌কে) সর্ব্বভূতের আত্মা জানিয়া পরমোৎসাহ সহকারে যিনি উপাসনা করেন তিনি মদ্ভক্ত। সঙ্গবর্জ্জিতঃ=ধন মিত্র পুত্র কলত্র বন্ধুবর্গেষু সঙ্গবর্জ্জিতঃ সঙ্গঃ প্রীতিঃ, তদ্‌বর্জ্জিতঃ ; বাহ্যবস্তু স্পৃহাশূন্য, "কস্তরতি কতস্তরতি মায়াং ? যঃ সঙ্গান্ ত্যজতি, যো মহান্ ভাবং ভজতে নির্ম্মমো ভবতি সন্তরতি স লোকান্ তারয়তি।" (নারদ সূত্র) মায়ার বন্ধন হইতে কে কে মুক্ত হইতে পারে ? যে ব্যক্তি পুত্রদারাদিতে আসক্তহীন, যে ব্যক্তি মহানুভাবদিগের শরণাগত, যে ব্যক্তি মমত্ব ভুলিয়া যায়, তিনিই মায়া মুক্ত হইতে পারেন। সঙ্গ-দোষ উল্লেখ করিয়া বিষ্ণুপুরাণে লিখিত হইয়াছে "নিঃসঙ্গতা মুক্তিপদং যতীনাং, সঙ্গাদশেষাঃ প্রভবন্তি দোষাঃ। আরূঢ় যোগোঽপি নিপাত্যতেঽধঃ সঙ্গেন যোগী কিমুতাল্প সিদ্ধিঃ ॥ ৫২। ২য় অধ্যায় ৪র্থ॥ সর্ব্বভূতেষু নির্ব্বৈরঃ=দ্বেষপূর্ব্বকানিষ্ট্যাচরণং বৈরং ; দ্বেষপূর্ব্বক অনিষ্টাচরণের নাম বৈর, নির্গতবৈরঃ অতঃ সর্ব্বভূতেষু শত্রুভাবরহিতঃ আত্মনোঽত্যন্তাপকার প্রবৃত্তেষ্বপি ; সর্ব্বভূতের প্রতি অদ্বেষ্টা, দ্বেষশূন্য, অত্যন্ত অপকারির প্রতিও দ্বেষশূন্য। স মাং এতি=য ঈদৃশোমদ্ভক্তঃ সমামেত্যহমেবতস্য পরাগতির্নান্যা কদাচিদ্ভবতীতি ; যে ব্যক্তি এইরূপ ভক্ত তিনিই আমাকে প্রাপ্ত হন।

একাদশ অধ্যায় উপসংহার কালে পরমকারুণিক বিশ্বাত্মক বাসুদেব ভক্তের মুক্তির জন্য নির্ব্বাণরূপ বৈকুণ্ঠের দ্বার উদ্ঘাটন করিলেন। ঔষধ নিরূপণ করিয়া পথ্যের ব্যবস্থা করিতেছেন। গীতাশাস্ত্রের সারবস্তু যাহা ব্যতীত কেহই ভগবান্‌কে লাভ করিতে পারে না, এবং যাহার অনুষ্ঠানদ্বারা মুমুক্ষুগণ মুক্তিলাভ করিতে পারেন, তাহাই এই শ্লোকে সঙ্কলিত করিলেন। ভগবানের জন্য যে ব্যক্তি সমস্ত বেদবিহিত কার্য্য করিয়া থাকেন, যাঁহার স্বর্গাদি কামনা নাই, কেবল বিশ্বাত্মক বাসুদেবকে পরমগতি স্থির করিয়া তাঁহারই জন্য সমাধি বা ব্যুত্থিতাবস্থায় সর্ব্বদা ভজনপর, যিনি সকল ভূতকে বাসুদেবের আত্মা অঙ্গপ্রত্যঙ্গাদি জ্ঞান করিয়া তাহাদিগের উপাসনা করিয়া থাকেন, যাঁহার সহিত কাহারও বৈরিভাব নাই, অত্যন্ত অপকারীকেও বাসুদেবজ্ঞানে যিনি উপাসনা করেন, যাঁহার মন ধন মিত্র পুত্রকলত্রাদি হইতে পৃথক্ হইয়া কেবল ভগবান্‌কে পাইবার জন্য লালায়িত, এবং ভগবান্‌ই যাঁহার শেষ ও শ্রেষ্ঠগতি তিনিই ভগবান্‌কে লাভ করেন অন্য কেহ পারেন না ॥ ৫৫ ॥

ইতি "গীতার্থ প্রবোধ" নামক একাদশ অধ্যায় সমাপ্ত ॥ ১১ ॥

55. The Lord concludes the Book XI by summing up the stages which precede Nirba'na. মৎকর্ম্মকৃৎ=One who works for Srikrishna without any desire for fruits. মৎপরমঃ=One who works as His servant to obtain His grace. মদ্ভক্তঃ=One devoted to Srikrishna ie working in pure love. সঙ্গবর্জ্জিতঃ=Free from attachments to worldly objects. নির্ব্বৈরঃ=One who sees Srikrishna in all moving or unmoving objects and worships them as such or one who has no enmity towards living creatures.

HERE ENDS BOOK XI OF THE ENGLISH COMMENTARY ON BHAGABATHA GITHA.

# দ্বাদশোঽধ্যায়ঃ।

## BOOK XII.

## ভক্তিযোগঃ

## THE RELIGION BY DEVOTION.

অর্জ্জুন উবাচ।

এবং সততযুক্তা যে, ভক্তাস্ত্বাং পর্য্যুপাসতে।

যে চাপ্যক্ষরমব্যক্তং, তেষাং কে যোগবিত্তমাঃ ॥ ১ ॥

---

উর্জ্জুনঃ উবাচ।

যে ভক্তাঃ এবং সতত যুক্তাঃ ত্বাং পর্য্যুপাসতে, যে চ অক্ষরং অব্যক্তং অপি (পর্য্যুপাসতে) তেষাং কে যোগবিত্তমাঃ ॥ ১ ॥

অর্জ্জুন কহিলেন।

যে সমস্ত ভক্তগণ এইরূপে নিরন্তর সমাহিতচিত্তে তোমাকে উপাসনা করেন, এবং যাঁহারা অক্ষর, অব্যক্তের উপাসনা করেন এতদুভয় মধ্যে কাহারা শ্রেষ্ঠ যোগী ॥ ১ ॥

ARJUNA SAID.

1. Those devotees who with hearts always concentrated, thus worship Thee and those who worship the Indestructible and Unseen, of these who is the superior Yogy?

---

শ্রীধরস্বামী ॥ নির্গুণোপাসনস্যৈবং, সগুণোপাসনস্য চ।

শ্রেয়ঃ কতরদিত্যেতৎ, নির্ণেতুং দ্বাদশোদ্যমঃ ॥

পূর্ব্বাধ্যায়ান্তে, "মৎকর্ম্মকৃন্মৎ পরমো মদ্ভক্তঃ" ইত্যেবং ভক্তিনিষ্ঠস্য শ্রেষ্ঠত্বং উক্তং "কৌন্তেয় প্রতিজানীহি" ইত্যাদিনা চ তত্র তত্র তস্য এব শ্রেষ্ঠত্বং নির্ণীতং, তথা "তেষাং জ্ঞানী নিত্যযুক্তঃ একভক্তির্ব্বিশিষ্যতে" ইত্যাদিনা, "সর্ব্বং জ্ঞানপ্লবেনৈব বৃজিনং সংতরিষ্যসি" ইত্যাদিনা চ জ্ঞাননিষ্ঠস্য শ্রেষ্টত্বং উক্তং এবং উভয়োঃ শ্রৈষ্ঠ্যে বিশেষ জিজ্ঞাসয়া ভগবন্তং অর্জ্জুনঃ উবাচ এবং ইতি। এবং—সর্ব্বকর্ম্মার্পণাদিনা সততযুক্তাঃ তন্নিষ্ঠাঃ সন্তঃ

যে ভক্তাঃ ত্বাং বিশ্বরূপং সর্ব্বজ্ঞং—সর্ব্বশক্তিং পর্য্যুপাসতে—ধ্যায়ন্তি, যে চ অপি অক্ষরং ব্রহ্ম, অব্যক্তং—নির্ব্বিশেষং, উপাসতে তেষাং উভয়েষাং মধ্যে কে অতিশয়েন যোগবিদঃ—অতিশ্রেষ্ঠাঃ, ইত্যর্থঃ ॥ ১ ॥

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ; গীতামৃত দোহনকর্ত্তা শ্রীকৃষ্ণকে নমস্কার। পূর্ব্বাধ্যায়ান্তে "মৎকর্ম্মকৃন্মৎ পরমো মদ্ভক্তঃ সঙ্গবর্জ্জিতঃ। নির্ব্বৈরঃ সর্ব্বভূতেষু যঃ স মামেতি পাণ্ডব ইত্যুক্তং" তত্র মচ্ছব্দার্থে সন্দেহঃ, কিং নিরাকারমেব সর্ব্বস্বরূপং বস্তু মচ্ছব্দেনোক্তং ভগবতা কিংবা সাকারমিতি উভয়থাপি প্রয়োগদর্শনাৎ।

"বহূনাং জন্মনামন্তে, জ্ঞানবান্মাং প্রপদ্যতে।
বাসুদেবঃ সর্ব্বমিতি, স মহাত্মা সুদুর্ল্লভং ॥ ৭ অধ্যায় ১৯ শ্লোক ॥

ইত্যাদৌ নিরাকারং বস্তু ব্যপদিষ্টং। বিশ্বরূপদর্শনানন্তরঞ্চ।

"নাহং বেদৈর্ন তপসা, ন দানেন ন চেজ্যয়া।
শক্য এবম্বিধোদ্রষ্টুং, দৃষ্টবানসি মাং যথা ॥ ১১ অধ্যায় ৫৩ ॥

ইতি সাকারং বস্তু, উভয়োশ্চ ভগবদুপদেশয়োরধিকারি ভেদেনৈব ব্যবস্থয়া ভবিতব্যং অন্যথা বিরোধাৎ। তত্রৈবং সতি ময়া মুমুক্ষুণা কিং নিরাকারং বস্তু চিন্তনীয়ং কিংবা সাকারমিতি স্বাধিকার নিশ্চয়ায় সগুণ নির্গুণবিদ্যয়োর্ব্বিশেষ বুভুৎসয়া ত্বাং পৃচ্ছামীতি অর্জ্জুন উবাচ এবমিতি।

ভক্তাঃ=অনন্যশরণাঃ, সাকারব্রহ্মৈকশরণাঃ; সাকার ব্রহ্মে একাগ্রচিত্ত ভক্তগণ। এবং=যথোক্তপ্রকারেণ; ৫৫ শ্লোকে যে প্রকার উল্লিখিত হইয়াছে। সততযুক্তাঃ=নৈরন্তর্য্যেণ ভগবৎ কর্ম্মাদৌসাবধানতয়া প্রবৃত্তাঃ; নিরন্তর সাধনপূর্ব্বক ভগবানের উদ্দেশে কার্য্যে রত ব্যক্তিগণ। ত্বাং=এবম্বিধং সাকারং যথা দর্শিত বিশ্বরূপং; যথা দর্শিত বিশ্বরূপাত্মক তোমাকে। পর্য্যুপাসতে=ধ্যায়ন্তি, সততং চিন্তয়ন্তি। অক্ষরং=ন ক্ষরতি ইতি শ্রুতেঃ, নিরস্ত সর্ব্বোপাধিত্বাৎ; আকার গুণ রহিত বলিয়া যিনি অবিনাশী। অব্যক্তং=সর্ব্বকারণাগোচর নিরাকারং; সর্ব্ব কারণের অগোচর নিরাকার। তেষাং কে যোগবিত্তমাঃ=উভয়েষাং মধ্যে কে অতিশয়েন যোগবিদঃ; এ উভয় মধ্যে কে শ্রেষ্ঠ যোগী।

দ্বিতীয় অধ্যায়ে অশোচ্যানিত্যাদি হইতে বিভূতি অধ্যায়ের শেষ পর্য্যন্ত নানাবিধ স্থানে ভগবান্ ব্রহ্মকে অক্ষর অব্যক্ত বলিয়া নির্দ্দেশ করিয়াছেন শ্রুতিও তদ্রূপ নির্দ্দেশ করিয়াছেন। "এতদ্বৈ তদক্ষরং গার্গি ব্রাহ্মণা অভিবদন্ত্য স্থূল মনণ্বহ্রস্বমদীর্ঘ ইত্যাদি।

পূর্ব্বাধ্যায় উপসংহার কালে ভগবান্ মৎকর্ম্মকৃৎ, মৎপরম, মদ্ভক্ত ইত্যাদি মৎ শব্দ যে ব্যবহার করিয়াছেন তৎপ্রতি অর্জ্জুনের সন্দেহ উপস্থিত হইল অর্থাৎ তদ্দ্বারা ভগবান্ কি নিরাকার ব্রহ্মের বিষয় বলিলেন, না সাকার ব্রহ্মের বিষয় উল্লেখ করিলেন অথবা উভয় সাকার এবং নিরাকার বস্তুর বিষয় উল্লেখ করিলেন। ৭ম অধ্যায়ের উনবিংশ শ্লোকে বলিয়াছেন বহু জন্মান্তে সমস্তই বাসুদেব এইরূপ জ্ঞান যাহার হয় এরূপ মহাত্মা সুদুর্ল্লভ, তৎপরে

শ্রীভগবানুবাচ।

ময্যাবেশ্য মনো যে মাং, নিত্যযুক্তা উপাসতে।
শ্রদ্ধয়া পরয়োপেতা, স্তে মে যুক্ততমা মতাঃ॥ ২॥

শ্রীভগবান্ উবাচ।

ময়ি মনঃ আবেশ্য যে নিত্যযুক্তাঃ পরয়া শ্রদ্ধয়া উপেতাঃ মাং উপাসতে তে যুক্ততমাঃ মে মতাঃ॥ ২॥

শ্রীভগবান বলিলেন।

যে সমস্ত সমাহিতচিত্ত ব্যক্তি পরমশ্রদ্ধা সহকারে আমাতে মন সন্নিবেশিত করিয়া আমার উপাসনা করেন, আমার মতে তাঁহারাই শ্রেষ্ঠ যোগী॥ ২॥

SRIKRISHNA SAID.

2. In My opinion they are the superior Yogys, who with hearts concentrated and embued with supreme faith, their minds fixed on Me, worship Me.

---

বিশ্বরূপাধ্যায়ে বলিয়াছেন যে আমার যে রূপ তুমি সন্দর্শন করিলে তাহা বেদাধ্যয়ন তপশ্চরণ অথবা দানে কেহই দর্শন করিতে সমর্থ হয় নাই। প্রথম শ্লোকে নিরাকার ও দ্বিতীয়ে সাকার ব্রহ্মের উল্লেখ করিলেন। যদি অধিকারী ভেদে না বলিয়া থাকেন তবে উভয় মধ্যে একটী বিরোধভাব উপস্থিত হয়। মুমুক্ষুগণ কি নিরাকার অথবা সাকারব্রহ্মের চিন্তা করিবেন এবম্বিধ সন্দেহ উপস্থিত হওয়াতে অর্জ্জুন জিজ্ঞাসা করিলেন যে সমস্ত ভক্তগণ ইত্যাদি। কিন্তু বিশ্বরূপাধ্যায়ে ভগবান্ ব্রহ্মকে সাকার বলিয়া কীর্ত্তন করিলেন। এইরূপ বিরোধিভাবে অর্জ্জুনের মনে সন্দেহ উপস্থিত হইল, তিনি তজ্জন্য বর্ত্তমান শ্লোকে জিজ্ঞাসা করিলেন ভগবন্! আমি দেখিতেছি তোমার ভক্তগণ দুই ভাগে বিভক্ত হইয়াছে। একদল সমাহিতচিত্তে তোমার বিশ্বরূপের উপাসনা করে তাহারা সাকারোপাসক। দ্বিতীয় দল অব্যক্ত অক্ষর পরমাত্মার উপাসক, এতদুভয়ের মধ্যে কোন্ দল শ্রেষ্ঠ তাহা আমাকে বলুন। এক দল সাক্ষাৎ ব্রহ্মোপাসক, দ্বিতীয় দল অজ্ঞাত অসীম অচিন্ত্য ব্রহ্মোপাসক। ইহার মধ্যে কোন্ দল শ্রেষ্ঠ আমাকে বলুন॥ ১॥

1. The word "Me" in the concluding verse of the previous Book raised a doubt in Arjuna's mind. Does it mean Báshudeba as manifested in the Universal Vision or the Indestructible and Unmanifested

Brahman which has been so often described by the Blessed Lord from Book II to Book X. To clear off this doubt, Arjuna asks this question. In plain English the query is simply this. Must the devotees worship the Lord Ba'shudeba as manifested in the Universal Vision ie the God as manifested with attributes or the God unmanifested and without attributes?

স্বামী ॥ তত্র প্রথমাঃ শ্রেষ্ঠাঃ ইতি উত্তরং—শ্রীভগবান্ উবাচ—ময়ি ইতি। ময়ি—পরমেশ্বরে সর্ব্বজ্ঞত্বাদি গুণবিশিষ্টে মনঃ আবেশ্য—একাগ্রং কৃত্বা, নিত্যযুক্তাঃ—মদর্থ কর্ম্মানুষ্ঠানাদিনামন্নিষ্ঠাঃ সন্তঃ, শ্রেষ্ঠয়া শ্রদ্ধয়া যুক্তাঃ যে মাং আরাধয়ন্তি তে যুক্ততমাঃ মম অভিমতাঃ ॥ ২ ॥

তত্র সর্ব্বজ্ঞো ভগবান্ অর্জ্জুনস্য সগুণবিদ্যায়ামেবাধিকারং পশ্যং স্বং প্রতি তাং বিধাস্যতি যথাধিকারং তারতম্যোপেতানি চ সাধনানি অতঃ প্রথমং সাকারব্রহ্মবিদ্যাং প্রবোধয়িতুং স্তবন্ প্রথমা শ্রেষ্ঠা ইত্যুত্তরং শ্রীভগবানুবাচ ময়ীতি; সর্ব্বজ্ঞ ভগবান্ অর্জ্জুনের সগুণ ব্রহ্মোপাসনায় অধিকার অবলোকন করিয়া যাহার যেরূপ অধিকার তাহাকে তদ্রূপে উপাসনায় ব্রতী করিতে হইবে তজ্জন্য সাকার উপাসনা শ্রেষ্ঠ নির্দ্দেশ করত বলিলেন যে সমস্ত সমাহিতচিত্ত ইত্যাদি।

যে=ভক্তাঃ সন্তঃ যে সমস্ত ভক্তিমান্ পুরুষগণ। নিত্যযুক্তাঃ=অতীতানন্তরাধ্যায়ান্তোক্ত শ্লোকার্থন্যায়েন সততযুক্তাঃ সন্তঃ; ১১ অধ্যায়ের ৫৫ শ্লোকে মৎকর্ম্মকৃৎ, মৎপরমঃ ইত্যাদি গুণবিশিষ্ট হইয়া। অর্থাৎ যাহারা ভগবানের জন্য কর্ম্মাদি করিয়া তাহাতেই ভগবন্নিষ্ঠা হয়েন। পরমা শ্রদ্ধয়া উপেতাঃ=প্রকৃষ্টয়া শ্রদ্ধয়াযুক্তাঃ; শ্রেষ্ঠতম ভক্তিসহকারে। ময়ি=বিশ্বরূপে পরমেশ্বরে, ভগবতি বাসুদেবে পরমেশ্বরে সগুণে ব্রহ্মণি; সগুণ বিশ্বরূপাত্মক বাসুদেবে। মনঃ আবেশ্য=মনঃ সমাধায়; মনঃ পরমেশ্বরে সমাধানপূর্ব্বক। মাং=সর্ব্বযোগেশ্বরাণামধীশ্বরং সর্ব্বজ্ঞং বিমুক্ত রাগাদিক্লেশ তিমিরদৃষ্টি; সর্ব্বযোগেশ্বর সর্ব্বজ্ঞ রাগাদিক্লেশরূপ অবিদ্যা দৃষ্টি বিরহিত আমাকে, সর্ব্বযোগেশ্বরাণামীশ্বরং সর্ব্বজ্ঞং সমস্ত কল্যাণগুণনিলয়ং সাকারং; সর্ব্বযোগের ঈশ্বর সর্ব্বজ্ঞ সমস্ত মঙ্গলময় সাকারব্রহ্ম আমাকে। উপাসতে=নৈরন্তর্য্যেণ হি তে মচ্চিত্ততয়াঽহোরাত্রমতিবাহয়ন্তি; মামেব বিষয়ান্তরবিমুখাশ্চিন্তয়তীত্যর্থঃ; বাহ্য দৃষ্টি নিরোধপূর্ব্বক দিবারাত্রি আমাকে চিন্তা অথবা ধ্যান করে। যুক্ততমাঃ=যোগিশ্রেষ্ঠাঃ; শ্রেষ্ঠ যোগী। মে মতাঃ=মমাভিপ্রেতাঃ ময়া মন্যন্তে; আমার সম্মত।

অর্জ্জুন সগুণ ব্রহ্মোপাসনায় অধিকারী জানিয়া সগুণ সাকারব্রহ্মের উপাসনা তাঁহার পক্ষে শ্রেষ্ঠ ইহাই প্রতিপাদন জন্য ভগবান্ বর্ত্তমান্ শ্লোকের অবতারণা করিলেন। পাঠক স্মরণ রাখিবেন যে বর্ত্তমান দ্বাদশ অধ্যায় ভক্তিযোগ নামে অভিহিত হইয়াছে এই ভক্তিযোগের ব্যাখ্যা করিয়া ভগবান্ "তৎ" পদার্থের আলোচনা শেষ করিবেন। আমরাও

গীতাশাস্ত্রের দ্বিতীয় ষট্‌কের উপসংহার করিব। কেবল ভক্তিদ্বারা "তৎ" পদার্থকে লাভ করা যায়, তজ্জন্য পরমকারুণিক ভগবান্ ভক্তির মাহাত্ম্য পরিকীর্ত্তন করিয়া "তৎ" পদার্থের আলোচনা শেষ করিবেন। ক্রিয়ান্বিত হও, প্রাণায়ামাদি মহাকষ্টকর যোগের অনুষ্ঠান কর, ভক্তি ভিন্ন "তাঁহাকে" লাভ করিতে পারিবে না। ফলকথা এই যে, বৈকুণ্ঠে ভগবান্ বাস করিতেছেন রাধালক্ষ্মী মহাভক্তি তাঁহার দ্বার রক্ষা করিতেছেন। রাধিকার ন্যায় ভগবানে তন্ময় না হইলে মানব বৈকুণ্ঠে প্রবেশ করিতে পারে না।

পুত্র পিতাকে যে প্রেম করেন তাহাকে ভক্তি বলে, উভয় বন্ধু বা সখা মধ্যে যে প্রেম তাহাকে মিত্রতা বলে। কিন্তু স্বামীর সহিত সাধ্বী প্রিয়তমার যে প্রেমভাব তাহাকে আসক্তি বলে। এইপ্রকার আসক্তি ভিন্ন কেহই ভগবান্‌কে লাভ করিতে পারে না। ভক্ত প্রকৃতিরূপে মহাপুরুষ ভগবানের সহিত বাস করিবেন। "ময়ি মনঃ আবেশ্য" শব্দ ব্যবহার করিয়া ভগবান্ উক্তরূপ আসক্তির উল্লেখ করিলেন।

বিশ্বরূপ দর্শনানন্তর অর্জ্জুনের মনে এক সুগভীর সন্দেহ উপস্থিত হইল। ভগবান্ নির্গুণ, অক্ষরপরব্রহ্মের উপাসনা করিতে বারংবার উপদেশ দিয়াছেন, এইক্ষণ সগুণব্রহ্মের উপাসনা করিতে কিজন্য বলিতেছেন। তজ্জন্য তিনি প্রথম শ্লোকের অবতারণা করিলেন। দ্বিতীয় শ্লোক হইতে একাদশ শ্লোকদ্বারা ভগবান্ এই প্রশ্নের সম্পূর্ণ উত্তর প্রদান করিবেন। তিনি প্রথমতঃ বলিলেন সমস্ত কর্ম্মফল ভগবান্‌কে সমর্পণ করিয়া সমাধিযোগদ্বারা তাঁহাতে মন স্থির করিলে সাধক অতি সত্বর নির্ব্বাণ মুক্তিলাভ করিতে পারেন। পক্ষান্তরে যাঁহারা নির্গুণ নিরাকার পরব্রহ্মের উপাসনা করেন তাঁহারা পরিণামে সেই নির্গুণব্রহ্ম লাভ করেন। কিন্তু এবম্বিধ উপাসনা অত্যন্ত কষ্টকর, কারণ উপাসক স্বয়ং ত্রিগুণের অতীত না হইলে গুণাতীত পরব্রহ্মের উপাসনা করিতে সমর্থ হন না। উত্তরগীতায় ভগবান্ শ্রীকৃষ্ণ অর্জ্জুনের প্রশ্নে বলিয়াছেন ;—

তীর্থানি তোয়রূপাণি দেবাঃ পাষাণ মৃণ্ময়াঃ।
যোগিনো্ন প্রপদ্যন্তে আত্মধ্যান পরায়ণাঃ॥

যোগিগণ সগুণ ব্রহ্মোপাসনা করেন না। গীতাশাস্ত্রে ভগবান্ যোগী শব্দের অর্থ এই-রূপ করিয়াছেন ;—

জ্ঞান বিজ্ঞান তৃপ্তাত্মা, কূটস্থো বিজিতেন্দ্রিয়ঃ।
যুক্তমিত্যুচ্যতে যোগী, সমলোষ্ট্রাশ্মকাঞ্চনঃ॥ ৬ অধ্যায় ৮ শ্লোক॥

এবম্বিধ যোগীর পক্ষে নির্গুণ ব্রহ্মোপাসনাই কর্ত্তব্য, এবং ইহাই সর্ব্বশ্রেষ্ঠ উপাসনা। সাধারণ লোক এইরূপ ক্লেশকর যোগানুষ্ঠান করিতে অসমর্থ। কিন্তু সকলের মনে ভক্তি আছে। ঐকান্তিকী ভক্তিদ্বারা ভগবান্‌কে অনায়াসে লাভ করা যায়, তজ্জন্য ভক্তি-মার্গ প্রশস্ত ইহাই উপদেশ দিতেছেন। যদি সগুণব্রহ্মে অর্থাৎ বাসুদেবে মন স্থির রাখিতে না পারে তবে অভ্যাসযোগদ্বারা দুর্গা শিব প্রভৃতি মঙ্গলময় দেবতার প্রতিমাদির উপাসনা

যেত্বক্ষরমনির্দ্দেশ্য, মব্যক্তং পর্য্যুপাসতে।
সর্ব্বত্রগমচিন্ত্যঞ্চ, কূটস্থমচলং ধ্রুবম্ ॥ ৩ ॥
সংনিয়ম্যেন্দ্রিয়গ্রামং, সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ।
তে প্রাপ্নুবন্তিমামেব, সর্ব্বভূত হিতেরতাঃ ॥ ৪ ॥

দ্বয়োরন্বয়ঃ।

যে তু ইন্দ্রিয়গ্রামং সংনিয়ম্য, সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ, সর্ব্বভূত হিতে রতাঃ, অক্ষরং, অনির্দ্দেশ্যং, অব্যক্তং, সর্ব্বত্রগং, অচিন্ত্যং চ কূটস্থং অচলং ধ্রুবং পর্য্যুপাসতে, তে মাং এব প্রাপ্নুবন্তি ॥ ৩। ৪ ॥

দুই শ্লোকের অন্বয়।

যাঁহারা ইন্দ্রিয়গণকে সংযতকরত সর্ব্বত্র সমদৃষ্টিযুক্ত সর্ব্বভূতের মঙ্গলকার্য্যে নিরত থাকিয়া অক্ষর, অনির্দ্দেশ্য, অব্যক্ত, সর্ব্বত্রগামি, অচিন্ত্য, কূটস্থ, অচল এবং নিত্যব্রহ্মের উপাসনা করেন তাঁহারাও আমাকে প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৩। ৪ ॥

3 and 4. Those who, on the other hand by subduing all their sense-organs, possessing a feeling of equality, and doing good to all existences, worship the Indestructible, Undefinable, Inexpressible, All-pervading Incomprehensible, Co-existing with Nature, Incorruptible, and Changeless they come unto Me also.

---

করিয়া মনঃ স্থির করিতে চেষ্টা করিতে হইবেক। যদি তাহাও করিতে অক্ষম হয় তাহা হইলে ভগবানের প্রীতির জন্য কর্ম্মানুষ্ঠান করিবে অর্থাৎ হরিনাম শ্রবণ কীর্ত্তনাদিদ্বারা ভক্তি লাভ ও মনঃ স্থির করিবে। তাহাতেও অসমর্থ হইলে ভগবানের উদ্দেশে নিত্যকর্ম্মাদির অনুষ্ঠান করিবে। ফলতঃ কীর্ত্তনাদি অভ্যাস দ্বারা জ্ঞানোৎপন্ন হয় তজ্জন্য অভ্যাস হইতে জ্ঞান শ্রেষ্ঠ, জ্ঞানাপেক্ষা নিদিধ্যাসনরূপ ধ্যানদ্বারা শীঘ্র সাক্ষাৎকার হয় বলিয়া জ্ঞান হইতে ধ্যান শ্রেষ্ঠ। কিন্তু ধ্যানদ্বারা পুনরাবৃত্তির সম্ভাবনা দূরীকৃত হয় না। তজ্জন্য ফলকামনা বিরহিত হইয়া "কৃষ্ণার্পণমস্তু" বলিয়া সমস্ত কার্য্যজাত সম্পন্ন করিলে পুনরাবৃত্তির সম্ভাবনা সমূলে বিনষ্ট হইবেক, তজ্জন্য ধ্যান হইতে কর্ম্মফল ত্যাগ শ্রেষ্ঠ। একটী সামান্য উদাহরণ দ্বারা এই সগুণ ও নির্গুণ ব্রহ্মের উপাসনার তারতম্য প্রকাশ করিতে চেষ্টা করিব। বাষ্পীয়যান ও ব্যোমযান নামক দ্বিবিধ যান আছে। ব্যোমযানে অতি অল্প লোকই

( যাঁহারা বিশেষ বিদ্বান্ ও সুকৌশলসম্পন্ন তাঁহারাই ) গমনাগমন করিতে পারেন, কিন্তু সকল শ্রেণীর লোকই অবলীলাক্রমে বাষ্পীয় রথে গমনাগমন করিতেছেন তজ্জন্য ব্যোমযান সর্ব্বশ্রেষ্ঠ যান হইলেও সাধারণ লোকের পক্ষে বাষ্পীয়রথই বিশেষ উপযোগী। সগুণ ব্রহ্মোপাসনাও তদ্রূপ ॥ ২ ॥

2. Of the two sorts of worshippers the Lord gives the preference to those who worship God with His attributes. True worship is that by which the worshipper and the object worshipped become for the time being united as one object. It is difficult, if not impossible, for a finite creature like man possessing attributes to conceive an infinite Being without attributes. Hence the man who worships the living God Ba'shudeba, who realizes His presence in all he does and all he sees, and whose life is consecrated for the good of all creatures is the best of all worshippers.

স্বামী ॥ তর্হি ইতরে কিং ন শ্রেষ্ঠাঃ ইত্যত আহ, যে তু ইতি দ্বাভ্যাং। যে তু অক্ষরং পর্য্যুপাসতে—ধ্যায়ন্তি তে অপি মাং এব প্রাপ্নুবন্তি ইতি দ্বয়োঃ অন্বয়ঃ। অক্ষরস্য লক্ষণং অনির্দ্দেশ্যং ইত্যাদি। অনির্দ্দেশ্য শব্দেন নির্দ্দেষ্টুং অশক্যং যতঃ অব্যক্তং—রূপাদিহীনং, সর্ব্বত্রগং—সর্ব্বব্যাপি, অব্যক্তত্বাৎ এব অচিন্ত্যং, কূটস্থং—কূটে—মায়াপ্রপঞ্চে অধিষ্ঠানত্বেন অবস্থিতং, অচলং—স্পন্দন রহিতং অতএব ধ্রুবং—নিত্যং বৃদ্ধ্যাদিরহিতং। স্পষ্টং অন্যৎ ॥ ৩ । ৪ ॥

কিমিতরে যুক্ততমা ন ভবন্তি ? ন, কিন্তু তান্ প্রতি যদ্বক্তব্যং তৎ শৃণু যেত্বিতি দ্বাভ্যাং ; তবে কি নির্গুণব্রহ্মোপাসকগণ যুক্ততম নহেন ? এমন নহে, কিন্তু তাঁহাদিগের সম্বন্ধে বিশেষ কিছু বলিবার আছে এই বিষয় দুইটী শ্লোকে বর্ণিত হইতেছে।

তু=পূর্ব্বেভ্যো বৈলক্ষণ্য দ্যোতনায় ; পূর্ব্ব হইতে বিপরীত ভাব প্রদর্শন জন্য তু শব্দ ব্যবহার করিলেন। ইন্দ্রিয়গ্রামং সংনিয়ম্য=ইন্দ্রিয় সমুদায়ং সম্যক্ সংহৃত্য ; ইন্দ্রিয়গণকে বিষয়ভোগবাসনা হইতে নিরত করিয়া। সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ=সর্ব্বত্র বিষয়ে সমাতুল্যা হর্ষ-বিষাদাভ্যাং রাগদ্বেষাভ্যাং চ রহিতা মতির্যেষাং সম্যক্জ্ঞানেন তৎকারণস্যাজ্ঞানস্যাপনীতত্বাদ্বিষয়েষু দোষদর্শনাভ্যাসেন স্পৃহায়া নিরসনাচ্চ তে সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ ; সকল বিষয়ে তুল্যদৃষ্টি রাগদ্বেষাদি হর্ষবিষাদাদি রহিত ব্যক্তি, অথবা বিষয়ভোগবাসনায় দোষ দর্শন করিয়া জ্ঞানবলে যিনি স্পৃহাশূন্য হইয়াছেন। সর্ব্বভূত হিতেরতাঃ="অভয়ং সর্ব্বভূতেভ্যো মত্তঃ স্বাহা" ইতি মন্ত্রেণ দত্ত সর্ব্বভূতাভয় দক্ষিণাঃ কৃতসংন্যাসা ইতি যাবৎ "অভয়ং সর্ব্ব-ভূতেভ্যো দত্ত্বা সংন্যাসমাচরেদিতিস্মৃতেঃ" ; সমস্ত প্রাণিকে অভয় প্রদান করিয়া তাহাদিগের মঙ্গলজনক কার্য্যে ব্রতী। অক্ষরং=প্রত্যাগাত্মস্বরূপং ; জীবাত্মার সমষ্টি, অথবা যাহার

করত্তাব নাই। অনির্দ্দেশ্যং=শব্দেন ব্যাপদেষ্টুমশক্যং; শব্দদ্বারা যাহা নির্দ্দেশ করা যায় না। অব্যক্তং=ন কেনাপি প্রমাণেন ব্যজ্যতে; কোনপ্রকার প্রমাণদ্বারা যাঁহার অস্তিত্ব ব্যক্ত করা যায় না। সর্ব্বত্রগং=ব্যোমবদ্ব্যাপি; আকাশের ন্যায় সর্ব্বব্যাপি। অচিন্ত্যং=সর্ব্ববৃত্তেরিব মনোবৃত্তেরপি অবিষয়ঃ. তস্যা অপি পরিচ্ছিন্নবিষয়ত্বাৎ "যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা সহ' ইতি শ্রুতেঃ; সর্ব্ববৃত্তির অগম্যের ন্যায় মনোবৃত্তির অগম্য। শ্রুতি বলিয়াছেন, মনের সহিত বাক্য যাঁহাকে না পাইয়া নিস্তব্ধ হইয়া রহিয়াছে। কূটস্থং=দৃশ্যমানগুণমন্তর্দ্দোষং বস্তু কূটরূপং, কূটসাক্ষ্যমিত্যাদৌ কূটশব্দঃ প্রসিদ্ধঃ; দেখিতে গুণপূর্ণ অথচ অন্তরে দোষ তাহাকে কূট বলে; যৎ মিথ্যাভূতং সত্যতয়া প্রতীয়তে তৎ কূটং; যাহা বাস্তবিক মিথ্যা অথচ সত্যরূপে প্রতীয়মান হয় তাহাকে কূট বলে। তস্মিন্নাধ্যাসিকেন সম্বন্ধেনাধিষ্ঠানতয়া তিষ্ঠতীতি কূটস্থমজ্ঞানং তৎকার্য্যাধিষ্ঠানমিত্যর্থঃ; যিনি কূটে (অর্থাৎ প্রকৃতিতে) সাক্ষীরূপে অবস্থান করেন অর্থাৎ যে পুরুষ আপনাতে প্রকৃতির পরিণাম (প্রতিবিম্ব) দর্শন করেন। অচলং=চলনং বিকারঃ; যিনি বিকারদ্বারা চালিত হন না। ধ্রুবং=নিত্যং, অপরিণামি; যাঁহার পরিণাম নাই, প্রকৃতির পরিণাম আছে কিন্তু পরমাত্মার পরিণাম নাই। পর্য্যুপাসতে=পরিসমন্তাদুপাসতে; উপাসনং নাম যথা শাস্ত্রমুপাস্যার্থস্য বিষয়ীকরণেন সামীপ্যমুপগম্য তৈলধারাবৎ সমান প্রত্যয় প্রবাহেন দীর্ঘকালং যদাসনং তদুপাসনমাচক্ষতে; পরমাত্মায় সমাধিস্থ হইয়া উপাসনা করেন, ধর্ম্মশাস্ত্রমত উপাস্য দেবতাকে নিকটস্থ মনে করিয়া দীর্ঘকাল ধারাবাহক চিন্তাদ্বারা উপাসক যে সমাধিস্থ থাকেন তাহাকে উপাসনা বলে। বিজাতীয় প্রত্যয় তিরস্কারেণ তৈলধারাবদবিচ্ছিন্ন সমান প্রত্যয় প্রবাহেণ নিদিধ্যাসন সজ্ঞকেন ধ্যানেন বিষয়ীকুর্ব্বন্তীত্যর্থঃ; বিজাতীয় বিষয় মন হইতে দূরীকৃত করিয়া তৈলধারার ন্যায় এক প্রবাহিত চিন্তা দ্বারা উপাস্য বস্তুর আলোচনাকে উপাসনা বলে। কেহ বলেন "উপাসনাতু সগুণব্রহ্মবিষয়ক মানস ব্যাপাররূপা," সগুণ-ব্রহ্মবিষয়ক মানসিক ব্যাপারবিশেষের নাম উপাসনা। তে মাং এব প্রাপ্নুবন্তি=এবম্বিধ সর্ব্বসাধনসম্পন্নাঃ সন্তঃ স্বয়ং ব্রহ্মভূতা নির্ব্বিচিকিৎসেন সাক্ষাৎকারেণ সর্ব্বসাধনফলভূতেন মামক্ষরং ব্রহ্মৈব তে প্রাপ্নুবন্তি; এইপ্রকার সাধনসম্পন্ন মহাত্মারা নিঃসন্দেহরূপে সমস্ত সাধনের ফলস্বরূপ সাক্ষাৎকারদ্বারা সকল ভূতের ঈশ্বর সেই অক্ষর পরমাত্মাকে প্রাপ্ত হন।

ভগবান্ দ্বিতীয় শ্লোকে সগুণব্রহ্মোপাসকগণকে যুক্ততম বলিয়া উল্লেখ করিলেন। কিন্তু যাঁহারা শ্রেষ্ঠ যোগী অর্থাৎ নির্গুণব্রহ্মোপাসকগণ তাঁহারা কি যোগবিত্তম নহেন, অর্জ্জুনের এবম্বিধ মানসিক প্রশ্নোত্তরে ভগবান্ বলিলেন "নির্গুণব্রহ্মোপাসকগণ শ্রেষ্ঠ যোগী নহেন, এমত কথা আমি বলিতেছি না। তাঁহারাও আমাকে পরিণামে প্রাপ্ত হন, কিন্তু তাঁহারা যে পথ অবলম্বন করিয়াছেন তাহা কষ্টকর, সাধারণ লোকের পক্ষে তাহা উপযোগী নহে এইমাত্র বলিলাম।" এক্ষণে নির্গুণ উপাসক কাহাকে বলে তাহা কীর্ত্তন করিতেছেন। প্রথমতঃ উপাস্য দেবতার অর্থাৎ নির্গুণব্রহ্মের বর্ণন করিতেছেন্। নির্গুণ-

ব্রহ্ম অক্ষর, তিনি জীবাত্মার সমষ্টি তাঁহার লক্ষণ এক হইতে অন্য স্বভাবসিদ্ধ। তিনি অক্ষর তজ্জন্য অনির্দ্দেশ্য। ক্ষরভাবসম্পন্ন মানবদ্বারা অক্ষরের নির্দ্দেশ সম্ভাবনা রহিত। জাতি গুণ ক্রিয়া ও সম্বন্ধ দ্বারা বস্তুমাত্রেই বিভক্ত হইতেছে। তিনি জাতি অর্থাৎ মনুষ্যত্ব গোত্ব ইত্যাদি, গুণ অর্থাৎ দীর্ঘত্ব হ্রস্বত্ব ইত্যাদি, ক্রিয়া অর্থাৎ আহারবিহার ইত্যাদি এবং সম্বন্ধ অর্থাৎ মাতৃত্ব পুত্রত্ব ইত্যাদি বিরহিত। তিনি অনির্দ্দেশ্য বলিয়া অব্যক্ত। আমরা বাক্যদ্বারা তাঁহাকে বর্ণন করিতে পারি না। তিনি সর্ব্ব স্থানে সর্ব্বকালে বিদ্যমান রহিয়াছেন, তাঁহার সত্তারদ্বারা জগৎ পূর্ণ এবং তজ্জন্য তিনি আমাদিগের চিন্তাতীত। তিনি চিন্তাতীত অতএব কূটস্থ. কারণ তিনি শুদ্ধ ও সত্যস্বরূপ হইয়া বিকারপূর্ণ অলীক প্রপঞ্চে অধ্যাসিকভাবে অবস্থিত, অর্থাৎ প্রতিবিম্বিত, অথচ তিনি মায়াদ্বারা চালিত নহেন। তিনি নির্ব্বিকার বলিয়া নিত্য ও অপরিণামী। এবম্বিধ নির্গুণাত্মককে উপলব্ধি করিতে হইলে উপাসকের কি কি আবশ্যক তাহা বলিতেছেন। তাঁহার নিম্নলিখিত চতুর্ব্বিধ গুণ থাকা আবশ্যক। প্রথম—জিতেন্দ্রিয়তা, দ্বিতীয়—সর্ব্বত্র সমদৃষ্টি, তৃতীয়—সর্ব্বভূতহিতেরত, চতুর্থ—একাগ্র উপাসনা। এবম্বিধ লোককর্ত্তৃক নির্গুণ বাসুদেব উপলব্ধ হইবেক ॥ ৩। ৪ ॥

3 and 4. In these two verses the Lord answers a mental question by Arjuna. Are not those who worship the God without attributes superior Yogys? The Lord says "I do not say they are not" The Lord then describes what is meant by God without attributes, as also the qualifications which must be possessed by the worshipper. The God without attributes is thus described. He is.

(i) Indestructible—A sum total of embodied souls.

(ii) Undefinable—All distinctions namely of color, caste, action and relation by which we define objects are not to be found in Him.

(iii) Inexpressible—Who cannot be expressed in words.

(iv) All-pervading—Omnipresent, ie His spirit pervades the universe.

(v) Incomprehensible—Unthinkable, ie one who cannot be conceived by finite man.

(vi) Co-existing with nature ( কূটস্থং )—Nearly all the commentators Shankara, Swámi, and Madhusudana agree in saying that it means that which exists with Máyá otherwise called Nature. Spirit and Nature remain together.

(vii) Incorruptible—Though spirit remains with Nature which is delusion or corruption, it is in itself incorrupt. Nothing can

ক্লেশোঽধিকতরস্তেষা, মব্যক্তাসক্তচেতসাম্।
অব্যক্তা হি গতির্দুঃখং, দেহবদ্ভিরবাপ্যতে ॥ ৫ ॥

---

তেষাং অব্যক্তাসক্তচেতসাং অধিকতরঃ ক্লেশঃ। হি দেহবদ্ভিঃ অব্যক্তা গতিঃ দুঃখং অবাপ্যতে ॥ ৫ ॥

অব্যক্ত ব্রহ্মে আসক্তচিত্ত ব্যক্তিগণের অধিকতর ক্লেশ হইয়া থাকে। কেন না দেহাভিমানীর পক্ষে অব্যক্তনিষ্ঠা ক্লেশসাধ্য ॥ ৫ ॥

5. Greater is the toil of those whose minds are attached to the Unmanifested, because it is difficult for the embodied to reach the Unmanifested goal.

---

corrupt it, as a pure crystal is not affected though it becomes red, yeollow, blue &c by reflection of colors.

(viii) Changeless—Not liable to decay or corruption. Such spirit or Purusha can be conceived by one who has got all his senses under his perfect control, who is always of an equable temper, who is not dejected in sorrow or delighted in happiness and who sees all creatures as a part and parcel of the Universal Spirit which he adores and hence he does good to all existences.

স্বামী ॥ ননু তে অপি ত্বাং এব প্রাপ্নুবন্তি তর্হি ইতরেষাং যুক্তমত্বং কুতঃ ইতি অপেক্ষায়াং ক্লেশাক্লেশকৃতং বিশেষং আহ, ক্লেশঃ ইতি ত্রিভিঃ। অব্যক্তে—নির্ব্বিশেষে অক্ষরে, আসক্তং চেতঃ যেষাং তেষাং ক্লেশঃ অধিকতরঃ। হি—যস্মাৎ অব্যক্তবিষয়া গতিঃ—নিষ্ঠা, দেহাভিমানিভিঃ দুঃখং যথা ভবতি এবং অবাপ্যতে, দেহাভিমানিনাং নিত্যং প্রত্যক্ প্রবণতস্য দুর্ঘটত্বাৎ ইতি ভাবঃ ॥ ৫ ॥

নন্থ তেঽপিত্বামেব প্রাপ্নুবন্তি তর্হীতরেষাং যুক্তমত্বং কুত ইত্যপেক্ষায়াং ক্লেশাক্লেশ কৃতং বিশেষমাহ ক্লেশ ইতি ত্রিভিঃ; যদি নির্গুণব্রহ্মোপাসকগণও পরিণামে ভগবান্‌কে লাভ করেন, তবে ভগবান্ সগুণব্রহ্মোপাসকগণকে কি নিমিত্ত যুক্ততম বলিয়াছেন অর্জ্জুনের এবম্বিধ মানসিক প্রশ্নোত্তরে ভগবান্ নির্গুণব্রহ্মোপাসনা যে অত্যন্ত ক্লেশকর এবং সগুণব্রহ্মোপাসনা যে অনায়াসসাধ্য তাহাই বর্ণন করিতেছেন।

তেষাং পূর্ব্বোক্ত সাধনবতাং; পূর্ব্বের শ্লোকে লিখিত উপাসক বা সাধকগণ। অব্যক্তাসক্তচেতসাং=নির্গুণব্রহ্ম চিন্তনপরায়ণাং; নির্গুণব্রহ্মোপাসকগণ। অধিকতর ক্লেশঃ=

আয়াসোঽধিকারঃ অতিশয়েনাধিকঃ; অতিশয় আয়াস অর্থাৎ অতিশয় অধিকার। দেহবদ্ভিঃ=দেহাভিমানবদ্ভিঃ দেহমানিভিঃ; দেহধারিগণ; জীবাত্মাসমূহ। অব্যক্তা গতিঃ= অক্ষরাত্মিকা, অব্যক্তবিষয়া গতির্নিষ্ঠা; অব্যক্ত অর্থাৎ নিগুর্ণব্রহ্ম যাঁহাদিগের গতি অর্থাৎ শেষ লক্ষ্য স্থান। গতিঃ=গন্তব্যং ফলভূতং ব্রহ্ম; ব্রহ্ম যাঁহার ফলভূত গন্তব্যস্থান। দুঃখং অবাপ্যতে=দুঃখেন কৃচ্ছ্রেণ প্রাপ্নুবন্তি; অর্থাৎ নিগুর্ণব্রহ্ম দুষ্করেণোপায়েন প্রাপ্নুবন্তি তদপেক্ষয়া সগুণব্রহ্ম সুকরেণোপায়েন প্রাপ্নুবন্তো ভবন্তি শ্রেষ্ঠা ইত্যভিপ্রায়ঃ; অতি ক্লেশে লব্ধ হয়, নিগুর্ণব্রহ্মোপাসনা দেহধারীর পক্ষে অত্যন্ত কষ্টসাধ্য পক্ষান্তরে সগুণব্রহ্মোপাসনা অনায়াসসাধ্য, তজ্জন্য সগুণব্রহ্মোপাসনা শ্রেষ্ঠ বলিয়াছেন ইহাই ভগবানের বচন তাৎপর্য্য।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে নির্দ্দেশ করিলেন যে নিগুর্ণব্রহ্মোপাসকগণও পরিণামে তাঁহাকেই লাভ করে। ভগবান্ ভক্তের নিকট দ্বিবিধভাবে বিকাশিত হইয়াছেন প্রথম নররূপী বাসুদেব দ্বিতীয় নিগুর্ণ পরব্রহ্ম। তিনি।

"অচিন্ত্যাব্যক্তরূপায় নিগুর্ণায় গুণাত্মনে।
সমস্ত জগদাধার মূর্ত্তয়ে ব্রহ্মণে নমঃ॥

এক দিকে অচিন্ত্য অব্যক্ত, অপরদিকে গুণাত্মা, তদনুসারে উপাসকগণও দুইদিকে বিভক্ত হইয়াছেন কেহ নিগুর্ণব্রহ্মোপাসক কেহ সগুণব্রহ্মোপাসক। ত্র্যাত্মক প্রকৃতিপূর্ণ দেহধারী মানুষের পক্ষে নিগুর্ণব্রহ্মোপাসনা ক্লেশকর ইহাই ভগবান্ বলিলেন। অধ্যাত্মমতে নিগুর্ণব্রহ্মোপাসকগণ যে সর্ব্বশ্রেষ্ঠ তৎপ্রতি কোন সন্দেহ নাই। যাঁহার সর্ব্বেন্দ্রিয় নিরুদ্ধ, যিনি সমবুদ্ধ ও সর্ব্বভূতহিতেরত তিনিই সেই অব্যক্ত, অচিন্ত্য, নিগুর্ণব্রহ্মকে লাভ করিতে পারেন ॥ ৫ ॥

5. In the preceding verse the Lord said that those who worship the the Unseen finally obtain Him. In this the Lord answers a mental query by Arjuna "If the worshippers of the Unseen obtain Nirba'na or the final goal, why are the worshippers of the God with attributes declared to be superior? In this verse the Lord answers this query. The path to the Unmanifested is extremely difficult for the embodied to reach. The worship of the Manifested is easy for the ordinary run of humankind, while the worship of the Unmanifested is accessible to a few men who possess the qualifications described in the commentary to the preceding verse. The path accessible to all has been declared superior by the Lord.

যে তু সর্ব্বাণি কর্ম্মাণি, ময়ি সংন্যস্য মৎপরাঃ।
অনন্যেনৈব যোগেন, মাং ধ্যায়ন্ত উপাসতে ॥ ৬ ॥
তেষামহং সমুদ্ধর্ত্তা, মৃত্যু সংসার সাগরাৎ।
ভবামি নচিরাৎ পার্থ, ময্যাবেশিত চেতসাম্ ॥ ৭ ॥

দ্বয়োরন্বয়ঃ।

হে পার্থ! তু যে ময়ি সর্ব্বাণি কর্ম্মাণি সংন্যস্য মৎপরাঃ অনন্যেন এব যোগেন মাং ধ্যায়ন্তঃ উপাসতে, ময়ি আবেশিত চেতসাং তেষাং অহং মৃত্যুসংসারসাগরাৎ ন চিরাৎ সমুদ্ধর্ত্তা ভবামি ॥ ৬। ৭ ॥

দুই শ্লোকের অন্বয়।

হে পার্থ! কিন্তু যাঁহারা আমাতে সমস্ত কর্ম্ম সমর্পণ করিয়া মৎ-পরায়ণ হইয়া অনন্যযোগে কেবল আমাকে চিন্তাকরতঃ উপাসনা করেন, আমি সেই মদাসক্তচিত্ত ব্যক্তিগণকে মৃত্যুসমাকুল সংসারসাগর হইতে অল্পকাল মধ্যেই উদ্ধার করিয়া থাকি ॥ ৬। ৭ ॥

6 and 7. O Pártha! but those who renouncing all actions to Me, thinking Me their final goal, with a devotion not turning elsewhere, worship Me by continual contemplation, such Me-attached souls I speedily take across the world of death.

স্বামী॥ মদ্ভক্তানাস্তু মৎপ্রসাদাৎ অনায়াসেন এব সিদ্ধিঃ ভবতি ইতি আহ, যে তু ইতি দ্বাভ্যাং। যে ময়ি—পরমেশ্বরে সর্ব্বাণি কর্ম্মাণি সংন্যস্য—সমর্প্য মৎপরাঃ ভূত্বা মাং ধ্যায়ন্তঃ অনন্যেন—ন বিদ্যতে অন্যঃ ভজনীয়ঃ যস্মিন্ তেন এব একান্ত ভক্তিযোগেন উপাসতে ইত্যর্থঃ এবং ময়ি আবেশিতং চেতঃ যৈঃ তেষাং মৃত্যুযুক্তাৎ সংসারসাগরাৎ অহং সম্যক্ উদ্ধর্ত্তা অচিরেণ ভবামি ॥ ৬। ৭ ॥

যদ্যক্ষরোপাসকা মামেবাপ্নুবন্তীতি বিশিষ্যন্তে তৎ কিং সগুণোপাসকাস্তাং নাপ্নুবন্তি ন। তেষামপি অনায়াসেনৈব সিদ্ধির্ভবতীত্যাহ যেত্বিতিদ্বাভ্যাং; যদি অক্ষরব্রহ্মোপাসকগণ ভগবান্‌কে লাভ করেন, তবে কি সগুণব্রহ্মোপাসকগণ তাঁহাকে লাভ করেন না? এমত নহে। অপিচ সগুণব্রহ্মোপাসকগণও বিনা ক্লেশে অর্থাৎ অনায়াসেই ভগবান্‌কে লাভ করিয়া থাকেন। অক্ষর উপাসকগণের ন্যায় তাঁহাদিগের বিশেষ ক্লেশ স্বীকার করিতে হয় না।

তু—তু শব্দঃ শঙ্কানিবৃত্ত্যর্থঃ ; অর্জ্জুনের শঙ্কা নিবারণ জন্য ভগবান্ তু শব্দ ব্যবহার করিলেন। যে=সগুণব্রহ্মোপাসকাঃ ; সগুণব্রহ্মোপাসকগণ। ময়ি=সগুণে বাসুদেবে ; সাকার সগুণব্রহ্মে। সর্ব্বাণি কর্ম্মাণি=লৌকিকানি দেহযাত্রাশেষভূতানি দেহধারণার্থানি চাসনাদীনি কর্ম্মাণি বৈদিকানি চ যাগদান হোমতপঃ প্রভৃতীনি ; দেহ ধারণ জন্য অশেষ লৌকিক-কার্য্য যাগহোমাদি নানাবিধ বৈদিককার্য্য। সংন্যস্য=সমর্প্য ; সমর্পণ করিয়া ; অর্থাৎ প্রকৃতপ্রস্তাবে ফলত্যাগী হইয়া। মৎপরাঃ=অহং ভগবান্ বাসুদেব এব পরঃ প্রকৃষ্ট প্রীতি বিষয়োযেষাং তে তথা সন্তঃ ; আমি ভগবান্ বাসুদেবই তাহার পরম অভীষ্ট দেবতা এইরূপ মনে করিয়া। অনন্যেন যোগেন এব=অনন্যেন ন বিদ্যতে মাং ভগবন্তং মুক্ত্বা অন্যদালম্বনং যস্য তাদৃশেনৈব যোগেন সমাধিনা একান্ত ভক্তিযোগাপরনাম্না ; যে যোগের শেষ লক্ষ্যস্থান ভগবান্ বাসুদেব তাদৃশ যোগে সমাধিস্থ হইয়া। মাং=ভগবন্তং বাসুদেবং সকল সৌন্দর্য্যসারনিধানমানন্দ ঘন বিগ্রহং দ্বিভুজং চতুর্ভুজং বা সমস্ত জনমনোমোহনীং মুরলীমতিমনোহরৈঃ সপ্তভিঃস্বরৈঃ আপূরয়ন্তং দরকমল কৌমোদকীরথাঙ্গ সঙ্গি পাণি পল্লবং বা নরসিংহ রাঘবাদিরূপং বা যথা দর্শিতরূপং ; আমাকে অর্থাৎ ভগবান্ বাসুদেবকে যিনি সকল সৌন্দর্য্যের সার, পবিত্র আনন্দের নিধান, কৃষ্ণবর্ণ নররূপ দ্বিভুজ কিংবা চতুর্ভুজ অথবা সমস্তজনমনোমোহনী মুরলীকে অতি মনোহর নিষাদ, ঋষভ, গান্ধার, ষড়জ্, মধ্যম, ধৈবত, পঞ্চমাখ্য, সপ্তস্বর দ্বারা পূরণকারী, অথবা শঙ্খ, পদ্ম, গদা, চক্রধর অথবা নরসিংহ রাম চন্দ্রাদিরূপ, অথবা প্রদর্শিত বিশ্বরূপস্বরূপ আমাকে। ধ্যায়ন্তঃ=চিন্তয়ন্তঃ ; চিন্তাকরত। উপাসতে=সমানাকারমনিচ্ছিন্নং চিত্তবৃত্তি প্রবাহং সংতন্বতে, সমীপবর্ত্তিতয়া আসতে তিষ্টন্তি ; ধারাবাহিক চিন্তাপ্রবাহ দ্বারা সেইরূপে তন্ময় হইয়া অবস্থিতি করেন। ময়ি আবেশিত চেতসাং=ময়ি যথোক্তে একাগ্রতয়া আবেশিতং চেতোযৈস্তেষাং ; ভগবান্ বাসুদেবে যাঁহাদিগের চিত্ত একাগ্র হইয়া তাঁহাতেই প্রবিষ্ট হইয়াছে এইরূপ ব্যক্তিগণের। অহং=সততোপাসিতো ভগবান্ ; সর্ব্বদা উপাসিত বাসুদেব। মৃত্যুসংসারসাগরাৎ=জন্ম মৃত্যুযুক্তো যঃ সংসারঃ মিথ্যা জ্ঞান তৎকার্য্য প্রপঞ্চঃ স এব সাগর ইব দুরুত্তরস্তস্মাৎ ; জন্ম মৃত্যু পরিপূর্ণ যে সংসার তাহাতে মিথ্যাজ্ঞানরূপ কার্য্যসকল এইরূপ দুস্তর সংসার সাগর হইতে। নচিরাৎ=ক্ষিপ্রমেব ; অতি সত্বর। সমুদ্ধর্ত্তা ভবামি=সম্যগনায়াসেন তদূর্দ্ধে সর্ব্ববাধাবধিভূতে শুদ্ধে ব্রহ্মণি ধর্ত্তা ধারয়িতা জ্ঞানাবষ্টম্ভদানেন ভবামি ; অনায়াসে সর্ব্ববাধা অতিক্রম করিয়া জ্ঞানরূপ নৌকাদ্বারা শুদ্ধ বুদ্ধ ব্রহ্মে লইয়া যাই।

উপরোক্ত শ্লোকে ভগবান্ বলিলেন যে অক্ষর উপাসকগণ অতিশয় ক্লেশে সিদ্ধ হইয়া থাকেন, তাহাতে অর্জ্জুনের মনে এইরূপ সন্দেহ হইতে পারে যে অধিকতর কষ্টসাধ্য বলিয়া অক্ষর উপাসকগণ উচ্চতর ফল লাভ করিতে পারেন। এইরূপ শঙ্কা নিবারণ মানসে ভগবান এই শ্লোকদ্বয়ের অবতারণা করিলেন। তিনি ইহাই দেখাইতেছেন যে অক্ষর উপাসকগণ অতি কষ্টে যে ফল লাভ করেন আমি আমার উপাসকগণকে অনায়াসে সেই সেই ফল দান

করিয়া থাকি। অক্ষর উপাসকগণ গুরুর সাহায্যে শ্রবণ মনন নিদিধ্যাসনাদিদ্বারা বেদান্ত বাক্য বিচারপূর্ব্বক যে জ্ঞান লাভ করেন, সগুণ বাসুদেবের উপাসকগণ কেবল তাঁহার মূর্ত্তি পূজা করিতে করিতে সেই জ্ঞান লাভ করেন। তাঁহাদিগের হৃদয়ে উহা স্বতঃই আবির্ভূত হইয়া থাকে। যে সে মূর্ত্তি পূজা করিলে উক্তরূপ ফল লাভ করা যায় না তজ্জন্য "যোগেন মাং ধ্যায়ন্তঃ" বলিয়াছেন অর্থাৎ সৌম্য বিষ্ণু প্রভৃতি মূর্ত্তি উপাসনা করিতে হইবে। তামসিক মূর্ত্তির উপাসনা অর্থাৎ জীব হননাদি দ্বারা যে সকল পূজা হইয়া থাকে তদ্দ্বারা উক্ত লাভের কোন আশা করা যাইতে পারে না। ভগবান্ দ্বিভুজ কিংবা চতুর্ভুজ কিংবা নরসিংহ রামচন্দ্রাদিরূপ যাহা ভক্তের মনোগত হয় তাহাই ভক্তিপূর্ব্বক উপাসনা করিতে করিতে বিশুদ্ধ বুদ্ধি সমুৎপন্ন হইয়া থাকে। ভগবানের সগুণমূর্ত্তির ধ্যান অতি সহজ তজ্জন্য অতি সত্বর ফল লাভ করা যায়। প্রেমময় সর্ব্বশক্তিসম্পন্ন পাপীর পরিত্রাতা সর্ব্ববিঘ্নবিনাশক ভগবান্ বাসুদেবের শঙ্খচক্রগদাপদ্মধারী চতুর্ভুজ মূর্ত্তির ধারাবাহিক ধ্যানদ্বারা যে মানবাত্মা সত্বর কৈবল্য পদ লাভ করিবে তাহার আর বিচিত্র কি ?

ধ্যানস্থ বিষয়ের উল্লেখ করিয়া ভগবান্ উপাসনাপ্রণালী সংক্ষেপে কীর্ত্তন করিলেন। ফলকামনা বর্জ্জিত হইয়া যিনি সমস্ত কার্য্যের ফল ভগবানে অর্পণ করেন তিনিই প্রকৃত সন্ন্যাসী। কেবল গৈরিকবসন পরিধান, শ্মশ্রুধারণ, ভস্মাদি লেপন করিলে সন্ন্যাসী হয় না, প্রত্যুত তাদৃশ কপটাচারিগণকে পাষণ্ড বলিয়াই শাস্ত্রকারেরা নির্দ্দিষ্ট করিয়াছেন। পাষণ্ডের কোনই ধর্ম্ম নাই, তাহারা কেবল উদরভিসন্ধানে ঐ সকল বেদবহির্ভূত মিথ্যাচার প্রচার করিয়া লোক প্রতারণা করে। হৃদয়ে প্রকৃত সন্ন্যাসভাব জাগরিত না হইলে কখনই ভগবান্‌কে লাভ করা যায় না তজ্জন্য কামনাদি সমূলে পরিত্যাগ করিয়া সগুণব্রহ্মোপাসক সমস্ত কার্য্য ভগবানের উদ্দেশে সম্পাদন করিবেন। সকল প্রাণীই ভগবানের প্রতিমা তজ্জন্য প্রকৃত বৈষ্ণব প্রাণিবর্গের উপাসক হইবেন। তিনি জীবস্থ বাসুদেবকে সর্ব্বদা অনুস্যূতরূপে দর্শন করিবেন এবং এই বাসুদেবই তাঁহার জীবনের একমাত্র লক্ষ্যস্থান হইবেক। তজ্জন্য "মৎপরাঃ" শব্দ ব্যবহার করিলেন। তিনি ভগবানে সমাধিস্থ হইয়া সারূপ্য মুক্তি লাভ করিবেন তজ্জন্য "অনন্যযোগেন" শব্দ ব্যবহার করিয়াছেন। এইরূপ মহাত্মাকে ভগবান্ বৈকুণ্ঠে স্থান প্রদান করিয়া থাকেন তজ্জন্য জন্ম মৃত্যু সঙ্কুল সংসারচক্রে তাঁহাকে পরিভ্রমণ করিতে হয় না। সগুণ ব্রহ্মোপাসকগণ যে অতি সত্বর মুক্তি লাভ করিয়া থাকেন তাহা প্রকাশ করিবার জন্য ভগবান্ "নচিরাৎ" শব্দ ব্যবহার করিয়াছেন। ৩। ৪ এবং ৬। ৭ শ্লোকচতুষ্টয়ের আক্ষেপ ও বিক্ষেপভাব পাঠক বিশেষ করিয়া পর্য্যালোচনা করিবেন। ৩। ৪ মধ্যে আক্ষেপ ভাব, তদ্রূপ ৬। ৭ মধ্যে বিক্ষেপ ভাব। প্রত্যেকের মধ্যে উপাসক উপাস্য বস্তুর বর্ণনা ও তাহাদিগের পার্থক্য জ্ঞান বর্ণিত হইয়াছে। অনেকে নির্গুণ ও সগুণব্রহ্মের উপাসনা লইয়া মহাগোলযোগ উপস্থিত করেন তজ্জন্য ভগবান্ স্বয়ং তাহার স্পষ্ট মীমাংসা করিলেন। আধুনিক বচনমাত্রকুশল অপরিণামদর্শী নিরাকারোপাসকাভি-

ময্যেব মন আধৎস্ব, ময়ি বুদ্ধিং নিবেশয়।
নিবসিষ্যসি ময্যেব, অত ঊর্দ্ধং ন সংশয়ঃ ॥ ৮ ॥

---

(ত্বং) ময়ি এব মনঃ আধৎস্ব, ময়ি বুদ্ধিং নিবেশয়, অতঃ ঊর্দ্ধং ময়ি এব নিবসিষ্যসি (অত্র) সংশয়ঃ ন ॥ ৮ ॥

তুমি আমাতেই মনঃ স্থির কর, আমাতে বুদ্ধি সন্নিবেশিত কর, তাহা হইলে দেহান্তে আমাতেই অবস্থান করিবে ইহাতে কোন সন্দেহ নাই ॥ ৮ ॥

8. Fix thy mind on Me, let thy spiritual soul enter into Me, then doubtless after death thou shalt live with Me.

---

মানী মহাত্মারা গীতাশাস্ত্রাবলোকন করিলে তাঁহাদিগের ভ্রমজ্ঞান তিরোহিত হইতে পারে ॥ ৬। ৭ ॥

6 and 7. The Lord goes on showing the superiority of worshipping a Personal God. By this worship the aspirant speedily secures his final goal. It is more practical, for it is easier to fix the wandering mind to the God's particular figure than to a God without form or attributes. But this figure must be of the Vishnu, the preserver of all living beings and hence the phrase "devotion not turning elsewhere. The wisdom which the worshipper of the impersonal God acquires by reading and digesting the Vedas which is a very troublesome work, easily comes to the mind of the worshipper who adores Srikrishna. Hence such worshippers obtain the final goal speedily and without much trouble.

স্বামী ॥ যস্মাৎ এবং তস্মাৎ ময়ি এব ইতি। ময়ি এব সঙ্কল্প বিকল্পাত্মকং মনঃ আধৎস্ব—স্থিরীকুরু। বুদ্ধিং অপি—ব্যবসায়াত্মিকাং ময়ি এব নিবেশয়। এবং কুর্ব্বন্ মৎপ্রসাদেন লব্ধজ্ঞানঃ সন্ অতঃ ঊর্দ্ধং—দেহান্তে, ময়ি এব নিবসিষ্যসি—নিবৎস্যসি, মদাত্মনা বাসং করিষ্যসি ন অত্র সংশয়ঃ। তথাচ শ্রুতিঃ—"দেহান্তে দেবপরং ব্রহ্মতারকং ব্যাচষ্টে" ইতি ॥ ৮ ॥

ভগবদুপাসনা বিশিষ্ট ফলেত্যেবং যতঃ সিদ্ধমতো ভগবন্নিষ্ঠায়াং প্রবর্ত্তিতব্যমিত্যাহ-ময্যেবেতি; ভগবদুপাসনার বিশিষ্ট ফল কীর্ত্তন করিয়া ভগবন্নিষ্ঠায় সিদ্ধ হইলে কি গতি হইবে তাহাই বলিতেছেন তুমি আমাতে ইত্যাদি।

ত্বং=সগুণব্রহ্মোপাসক ব্যক্তি। ময়ি=সগুণেব্রহ্মণি; সগুণব্রহ্মে। মনঃ=সঙ্কল্পবিকল্পাত্মকং মনঃ; অভিলাষ ও সন্দেহাত্মক মন। আধৎস্ব=স্থাপয়, সর্ব্বা মনোবৃত্তীঃ মদ্বিষয়া এব কুরু; সকল মনোবৃত্তি ভগবদুপাসনায় সংযোজিত কর। বুদ্ধিং=মদ্ব্যবসায়লক্ষণাং বদ্ধিং; ব্যবসায়াত্মিকাং বুদ্ধিং; বিশুদ্ধ জ্ঞানপূর্ণ বুদ্ধি যদ্দ্বারা ভগবান্‌কে লাভ করা যায়। নবেশয়=সর্ব্বা বুদ্ধিবৃত্তীর্মদ্বিষয়া এব কুরু বিষয়ান্তর পরিত্যাগেন, সর্ব্বদা মাং চিন্তয়েত্যর্থঃ অহমেব পরমপ্রাপ্য ইত্যধ্যবসায়ং কুরু; বিষয়ান্তর চিন্তা পরিত্যাগ পূর্ব্বক কেবল ভগবানের চিন্তায় রত থাক। অতঃ=ততঃ কিং স্যাৎ; তাহা হইলে কি হইবেক? উর্দ্ধং=এতদ্দেহান্তে; এই ভৌতিকদেহ বিনষ্ট হইলে। শরীরপাতাৎ; শরীর পতন হইলে। নিবসিষ্যসি=(আর্ষপ্রয়োগঃ) নিবৎস্যসি; বিশেষরূপে বাস করিবে। ময়ি এব নিবসিষ্যসি=মদাত্মনা নিবাসং করিষ্যসি; আমার আত্মাতে অবস্থান করিবে। লব্ধজ্ঞানঃ সন্মদাত্মনা শুদ্ধে ব্রহ্মণ্যেব নিবৎস্যতি; পরমজ্ঞান লাভ করিয়া শুদ্ধপুরুষে নির্ব্বাণপুরী লাভ করিবে। অত্র সংশয়ঃ ন—সন্ধ্যভাবঃ শ্লোক পূরণার্থঃ; শ্লোক পূরণ করিবার জন্য সন্দেহভঞ্জনাত্মকপদ, এ বিষয়ে সন্দেহ নাই।

ভগবানের উপাসনাদ্বারা কীদৃশ ফল লাভ হয় তাহা কীর্ত্তন করিয়া দেহান্তে তাঁহার সেবকের কিপ্রকার গতি হয় তাহাই বলিতেছেন। মন এবং বুদ্ধি ভগবান্ বাসুদেবে সম্যক্‌প্রকারে আবিষ্ট হইলে উপাসক দেহান্তে সেই ভগবান্‌কেই লাভ করেন।

শ্রুতি বলিয়াছেন;—

"দেহান্তে দেবপরংব্রহ্মতারকং ব্যাচষ্টে ইতি।"

মন ও বুদ্ধি ভগবানে লীন করিতে পারিলে এই ভৌতিকদেহান্তে উক্ত সাধক দেবশ্রেষ্ঠ তারকব্রহ্ম পদবাচ্য হইবেন, ও অনায়াসেই পরমব্রহ্মে অবস্থান করিতে পারিবেন। মন এবং বুদ্ধি কাহাকে বলে তজ্জন্য পাঠক প্রথম খণ্ডের ৬১ পৃষ্ঠা দেখিবেন। মন ও মানস এক পদার্থ। মানস, জ্ঞান ও স্মৃতির আধার ইহা সংশয়াত্মক। সংশয়াত্মক মন ও নিশ্চয়াত্মিকা বুদ্ধি উভয় বস্তুই ভগবানে অর্পণ করিলে দেহান্তে সাধকের আত্মা ভগবান্ বাসুদেবে অবস্থান করিবে ॥ ৮ ॥

8. Having described the effect of worshipping a personal God, the Lord points out how the final goal is obtained. In this verse mind or manasha is human soul and Budhi is spiritual soul. Vide page 61 Vol 1. The Lord advises Arjuna to train his wandering thoughts to concentration, to focus them into the Ba'shudeba and thus gradually to conceive Him by his spiritual soul. When this is done, the worshipper after leaving his body becomes united with Ba'shudeba and he does not return to this mortal world.

অথ চিত্তং সমাধাতুং, ন শক্নোষি ময়ি স্থিরম্।
অভ্যাসযোগেন ততো, মামিচ্ছাপ্তুং ধনঞ্জয় ॥ ৯ ॥

ভোঃ ধনঞ্জয়! অথ ময়ি চিত্তং স্থিরং সমাধাতুং ন শক্নোষি, ততঃ অভ্যাসযোগেন মাং আপ্তুং ইচ্ছ ॥ ৯ ॥

হে ধনঞ্জয়! যদি আমাতে চিত্ত সমাধান করিতে না পার, তবে অভ্যাসযোগদ্বারা আমাকে লাভ করিবার ইচ্ছা কর ॥ ৯ ॥

9. O Dhananjaya! if thou hast not the strength to steadfastly fix thy mind on Me, then by the devotion of practice endeavour to obtain Me.

---

স্বামী ॥ অত্র অশক্তং প্রতি সুগমোপায়ং আহ, অথ ইতি। স্থিরং যথা ভবতি এবং ময়ি চিত্তং ধারয়িতুং যদি শক্তঃ ন ভবসি তর্হি বিক্ষিপ্তং চিত্তং পুনঃ পুনঃ প্রত্যাহৃত্য মদনুস্মরণ লক্ষণঃ যঃ অভ্যাসযোগঃ তেন মাং প্রাপ্তুং ইচ্ছ—প্রযত্নং কুরু ॥ ৯ ॥

তৎপ্রদর্শনপূর্ব্বকং ভগবৎ প্রাপ্তাবুপায়ন্তরমাহ, ইদানীং সগুণব্রহ্ম ধ্যানাশক্তানামাসক্তি-তারতম্যেন প্রথমং প্রতিমাদৌ বাহ্যে ভগবদ্ধ্যানাভ্যাসস্তদশক্তেন ভাগবতধর্ম্মানুষ্ঠানং তদশক্তেন সর্ব্বকর্ম্ম ফলত্যাগঃ ইতি ত্রীণি সাধনানি ত্রিভিঃ অথেতি; কি প্রকারে সগুণব্রহ্ম লাভ করা যায় তাহা কীর্ত্তন করিয়া তাহা প্রাপ্তির উপায়ান্তর বলিতেছেন। সগুণব্রহ্মো-পাসকগণের ধ্যানশক্তির তারতম্যানুসারে ভগবানে চিত্ত সমাধান না করিতে পারিলে প্রথমতঃ ভগবানের প্রতিমাতে মনঃ স্থির করিতে অভ্যাস করিবে, যদি তাহাতে অশক্ত হয় তবে ভাগবতধর্ম্মানুষ্ঠান করিবে, যদি তাহাতেও অসমর্থ হয় তবে সকল কর্ম্মের ফল ত্যাগ করিবে।

ধনঞ্জয়=বহূন্ শত্রূন্ জিত্বা ধনমাহৃতবানসি রাজসূয়াদ্যর্থমেকং মনঃ শত্রুং জিত্বা তত্ত্ব-জ্ঞানধনমাহরিষ্যসীতি ন তবাশ্চর্য্যমিতি সম্বোধনার্থঃ; ধনঞ্জয় বলিয়া সম্বোধন করিবার তাৎ-পর্য্য এই যে, অর্জ্জুন অনেক শত্রু জয় করিয়া রাজসূয়যজ্ঞের জন্য বিস্তর ধন সংগ্রহ করিয়া-ছিলেন এইক্ষণ একমাত্র মনশত্রু জয় করিয়া অনায়াসে তত্ত্বজ্ঞান আহরণ করিতে পারিবেন। অথ=পক্ষান্তরে। স্থিরং=অচলং; স্থিরভাব। সমাধাতুং=স্থাপয়িতুং; স্থাপন করিতে। ততঃ=তদনন্তর। অভ্যাসযোগেন=একস্মিন্ প্রতিমাদাবালম্বনে সর্ব্বতঃ সমাহৃত্য চেতসঃ পুনঃ পুনঃ স্থাপনমভ্যাসস্তৎপূর্ব্বকো যোগঃ সমাধিস্তেন অভ্যাসযোগেন; কোন একটী বিষ্ণ্বাদি প্রতিমাবলম্বনে বিক্ষিপ্তচিত্তকে পুনঃ পুনঃ তাহাতে সংস্থাপন করিবার চেষ্টাকে অভ্যাসযোগ বলে। মাং আপ্তুং ইচ্ছ=বিশ্বরূপং প্রাপ্তুং প্রার্থয়স্ব; বিশ্বরূপাত্মক আমাকে পাইবার ইচ্ছা কর।

অভ্যাসেঽপ্যসমর্থোঽসি, মৎকর্ম্মপরমো ভব।
মদর্থমপিকর্ম্মাণি, কুর্ব্বন্ সিদ্ধি মবাপ্স্যসি ॥ ১০ ॥

অভ্যাসে অপি অসমর্থঃ অসি, মৎকর্ম্মপরমঃ ভব, মদর্থং কর্ম্মাণি কুর্ব্বন্ অপি সিদ্ধিং অবাপ্স্যসি ॥ ১০ ॥

যদি অভ্যাসেও অসমর্থ হও তবে আমার জন্য কর্ম্মানুষ্ঠান কর। আমার জন্য কর্ম্মানুষ্ঠান করিলেও সিদ্ধলাভ করিতে পারিবে ॥ ১০ ॥

10. If thou art unable to do the Yog of practice, perform work dear to Me, for even by doing work for Me thou wilt attain salvation.

---

ভগবান্ পূর্ব্ব শ্লোকে অর্জ্জুনকে তাঁহার মানস ও বুদ্ধি বাসুদেবে স্থির করিতে উপদেশ দিলেন। অর্জ্জুন মনে করিলেন যে যৎকালে তাঁহার বিক্ষিপ্তচিত্তদ্বারা এতাধিক সমাধান অসম্ভব, তৎকালে তিনি কি প্রকারে ভগবান্কে লাভ করিবেন। এবম্বিধ মানসিক প্রশ্নোত্তরে ভগবান্ বলিলেন "অর্জ্জুন! তুমি ভীত হইও না ভক্ত সবল হউক বা দুর্ব্বল হউক আমি ভক্তকে কদাপি পরিত্যাগ করি না। তুমি বহু শত্রু বিনাশ করিয়া রাজসূয়যজ্ঞের জন্য অসংখ্য ধন সংগ্রহ করিয়াছিলে, এইক্ষণে তোমার মনকে জয় করিয়া তত্ত্বজ্ঞান আহরণ করিতে পারিবে না, ইহা নিতান্ত অসঙ্গত। যদি একান্ত তুমি তোমার মনকে সংযত করিতে না পার তবে আমার প্রতিমা প্রস্তুত করিয়া পুনঃ পুনঃ তোমার মন আমাতে সংযত করিতে চেষ্টা করিবে। আমাকে লাভ করিবার জন্য তোমার মনে যেন দৃঢ়তা ও একান্ত নিষ্ঠা থাকে" ॥ ৯ ॥

9 In the preceding verse the Lord advised Arjuna to fix his mind on Him and to make his Budhi enter into Him. Arjuna thought this an extremely difficult task and he asked a mental question. "If I cannot fix so my Manasha shall I not be able to reach the Lord ?" In answer to this the Lord addressed him this verse. Finding his disciple's heart failing the Lord called him "Dhananjaya" thereby reminding him that a hero who could amass large wealth by defeating many an enemy, would certainly be able to conquer his own Manasha ( self ) for collecting the wealth of knowledge.

The Lord says in effect in this verse that if one cannot fix his mind on Srikrishna let him endeavour to do so by constant practice. This

practice consists in concentrating the mind to the contemplation of the beloved form of Srikrishna and his playmate the girl Sri-Ra'dhika' the emblem of purity and chastity as they sang and danced on the sacred bank of the Ka'lindi ( Jamuna' ) under the Kadamba tree lost in supreme celestial beatitude. By such practice the mind would be gradually trained to devotional concentration.

স্বামী ॥ যদি পুনঃ ন এবং তত্র আহ অভ্যাসে ইতি। যদি পুনঃ অভ্যাসে অপি অশক্তঃ অসি তর্হি মৎপ্রীত্যর্থানি যানি কর্ম্মাণি—একাদশ্যুপবাস ব্রত পূজা পরিচর্য্যানামসঙ্কীর্ত্তনাদীনি, তদনুষ্ঠানমেব পরমং যস্য তাদৃশঃ ভব, এবংভূতানি কর্ম্মাণি অপি মদর্থং কুর্ব্বন্ মোক্ষং প্রাপ্স্যসি ॥ ১০ ॥

একমালম্বনং স্থূলং প্রতিমাদি সমাধানং ততোঽভ্যন্তরে বিশ্বরূপে চিত্তৈকাগ্র্যং দ্বৈতাভিনিবেশাদভ্যাসাধীনে যোগেঽপি সামর্থ্যাভাবে পুনরুপায়ান্তরমাহ অভ্যাসেপীতি; একটী স্থূল অর্থাৎ মৃত্তিকাদি বিনির্ম্মিত বিষ্ণু প্রতিমায় মন সমাধানপূর্ব্বক তাহার অভ্যন্তরে ভগবানের বিশ্বরূপে চিত্তের একাগ্রতা লাভ করিতে অসমর্থ হইলে উপায়ান্তর কীর্ত্তন করিতেছেন যদি অভ্যাসেও ইত্যাদি।

মৎকর্ম্ম=মৎপ্রীতনার্থং কর্ম্ম শ্রবণ কীর্ত্তনাদি ভাগবতধর্ম্মঃ; ভগবানের প্রীতির জন্য কর্ম্ম অর্থাৎ হরিনাম শ্রবণ কীর্ত্তনাদি ভাগবতধর্ম্ম। মদর্থং কর্ম্মাণি=মদীয়ানি যানি কর্ম্মাণ্যালয়নির্ম্মাণোদ্যানকরণ প্রদীপারোপণ মার্জ্জনাভ্যুক্ষণোপলেপন পুষ্পাহরণ পূজনোদ্বর্ত্তন নাম কীর্ত্তন প্রদক্ষিণ নমস্কারস্তত্যাদীনি; আমার জন্য কর্ম্ম, অর্থাৎ ভগবানের মন্দিরাদি নির্ম্মাণ, উদ্যান প্রস্তুত, প্রদীপ প্রদান, মন্দির মার্জ্জনা, জলসেচন, চন্দনাদিলেপন, পুষ্পাহরণ, পূজা, হরিনাম কীর্ত্তন, মন্দির প্রদক্ষিণ, নমস্কার প্রার্থনা ইত্যাদি ভগবানের প্রীতির জন্য কার্য্যাদি। পরমঃ ভব=তদেকনিষ্ঠো ভব; তৎপরায়ণ হও। মৎকর্ম্মপ্রধানো ভব; ভাগবত কর্ম্ম প্রধান জানিয়া তাহার অনুষ্ঠান কর। মদর্থং কর্ম্মাণি কুর্ব্বন্ অপি সিদ্ধিং অবাপ্স্যসি=মৎপ্রিয়ত্বেন কর্ম্মাণি কুর্ব্বন্নচিরাদভ্যাসযোগ পূর্ব্বিকামপি স্থিরাং চিত্তস্থিতিং লব্ধা মৎপ্রাপ্তিরূপাং সিদ্ধিমবাপ্স্যসি; আমার প্রীতির জন্য কর্ম্মানুষ্ঠান করিয়া অতি সত্বর অভ্যাসযোগদ্বারা আমাতে চিত্ত অচলভাবে স্থিরকরত মৎপ্রাপ্তিরূপ মুক্তি লাভ কর।

অধিকারীভেদে ভগবদুপাসনার উপদেশ দিতেছেন। ধর্ম্মশাস্ত্রে স্বর্গ সপ্তভাগে বিভক্ত [illegible]য়াছে প্রথম ভূঃলোক, দ্বিতীয় ভুবঃলোক, তৃতীয় স্বঃলোক, চতুর্থ মহঃলোক, পঞ্চম [illegible] ষষ্ঠ তপঃলোক, সপ্তম সত্যলোক। যে সকল আত্মা যোগবলে মহ. জন, তপ ও [illegible] প্রবেশ করিতে পারেন তাহাদিগের পুনর্জ্জন্ম হয় না। কামনাবিবর্জ্জিত কর্ম্ম[illegible]্যাগী সন্ন্যাসী মহাত্মারাই দেহান্তে ভূঃলোকে প্রবেশ করেন তথায় বহুকাল অবস্থান পূর্ব্বক পুনরাবৃত্ত হইয়া থাকেন। ভগবৎ ধর্ম্মানুষ্ঠান করিয়া কর্ম্মফলত্যাগিগণ দেহান্তে

ভুবঃলোকে প্রবেশ করেন তাঁহাদিগের পুনর্ব্বার দেহ ধারণ করিতে হয়। ভগবৎকর্ম্মপরায়ণ সন্ন্যাসিগণ অভ্যাসযোগে সংসিদ্ধ হইয়া দেহান্তে স্বঃলোকে গমন করেন; তথা হইতে পুনরাবৃত্ত হইলে ভগবানে চিত্ত সমাধান ও বুদ্ধিদ্বারা তাঁহাতে সমাধিস্থ হইতে পারিলে সেই কর্ম্মফলত্যাগী, ভগবৎকর্ম্মপরায়ণ, অভ্যাসযোগী, বাসুদেবে অবস্থিত মহাত্মা দেহান্তে জন্মমৃত্যু সঙ্কুল সংসারসাগর পার হইয়া মহঃলোকে প্রবেশ করেন তথা হইতে আর পুনরাবৃত্ত হইতে হয় না। ভগবান্ এই শ্লোকে বলিলেন "অর্জ্জুন! যদি অভ্যাসযোগে অসমর্থ হও তবে আমার প্রীতির জন্য ধর্ম্মানুষ্ঠান করত ভুবঃলোকে প্রবেশ কর" ॥ ১০ ॥

10. In the preceding verse the Lord advised Arjuna to perform the "Yog of practice" for strengthening his will-power. In this verse the Lord says that if embodied souls be incapable of performing the Yog of practice (already explained) they should do good works for the Lord. These works have been detailed by the commentators. So many external objects are incessantly drawing out our mind that to persons of weak intellect even the practice of concentration becomes an impossibility. The Lord's object is to promulgate a religion which even an ordinary man would be able to perform, hence He suggests various means whereby embodied souls may eventually obtain emancipation. Esoteric meanings have been given to these verses. The souls of good and great men after death enter into spiritual planes which are divided into scales one ascending over the other. They are called

1. Sattya.
2. Thapa.
3. Jana.
4. Maha.
5. Sha.
6. Bhuba.
7. Bhu.

The Lord says in effect that by abandoning fruits of action souls may enter the 7th plane, by performing actions for the Lord they may attain the 6th plane and by performing the Yog of practice the 5th plane, up to the 5th plane the souls are bound to reincarnate but if they can once enter the 4th plane they do not return.

অথৈতদপ্যশক্তোঽসি, কর্ত্তুং মদ্‌যোগমাশ্রিতঃ।
সর্ব্বকর্ম্মফলত্যাগং, ততঃ কুরু যতাত্মবান্‌ ॥ ১১ ॥

অথ এতৎ অপি কর্ত্তুং অশক্তঃ অসি, ততঃ মদ্‌যোগং আশ্রিতঃ (সন্‌) যতাত্মবান্‌ সর্ব্বকর্ম্মফল ত্যাগং কুরু ॥ ১১ ॥

যদি এইরূপ করিতেও অশক্ত হও, তবে আমার যোগ আশ্রয়পূর্ব্বক সংযতহৃদয়ে সমস্ত কর্ম্মের ফলত্যাগ কর ॥ ১১ ॥

11. If again thou art unable to do this, then be devoted unto Me, and with senses all restrained forsake the fruits of all thy actions.

স্বামী॥ অত্যন্তং ভগবদ্ধর্ম্মনিষ্ঠায়াং অপি অশক্তস্য পক্ষান্তরং আহ—অথ ইতি। যদি এতৎ অপি কর্ত্তুং ন শক্নোষি তর্হি মদ্‌যোগং—মদেকশরণত্বং আশ্রিতঃ সন্‌ সর্ব্বেষাং দৃষ্টাদৃষ্টার্থানাং আবশ্যকানাং চ অগ্নিহোত্রাদিকর্ম্মাণাং ফলানি যতচিত্তঃ ভূত্বা পরিত্যজ। এতৎ উক্তং ভবতি। ময়া তাবৎ ঈশ্বরাজ্ঞয়া যথা শক্তি কর্ম্মাণি কর্ত্তব্যানি, ফলং তাবৎ দৃষ্টং অদৃষ্টং বা পরমেশ্বরাধীনং ইতি এবং ময়ি ভাবং আরোপ্য ফলাসক্তিং পরিত্যজ্য বর্ত্তমানঃ মৎপ্রসাদেন কৃতার্থঃ ভবিষ্যসি ইতি তাৎপর্য্যং ॥ ১১ ॥

ভগবৎ কর্ম্মপরত্বমপ্যশক্যমিতি শঙ্কতে আথেতি; ভগবানের জন্য কর্ম্মানুষ্ঠান করিতে অশক্ত হইলে কি করিতে হইবেক, তাহার উপায়ান্তর বলিতেছেন যদি এইরূপ ইত্যাদি।

অথ=পুনঃ; পক্ষান্তরে। এতৎ অপি=বহির্ব্বিষয়াকৃষ্টচেতস্ত্বাদেতন্মৎ কর্ম্ম পরত্বমপি; ইন্দ্রিয়াদির বিষয়ীভূত পদার্থদ্বারা আকৃষ্টচিত্তে ভাগবতধর্ম্মানুষ্ঠানও। মদ্‌যোগং আশ্রিতঃ সন্‌=ময়ি সর্ব্বকর্ম্ম সমর্পণং মদেকশরণত্বং আশ্রিতঃ; ময়ি ক্রিয়মাণানি কর্ম্মাণি সংন্যস্য স্বং-করণং তস্যানুষ্ঠানং; আমাতে কর্ম্ম সকল সমর্পণ করিয়া তাহার অনুষ্ঠান কর। ততঃ=অনন্তরং। যতাত্মবান্‌=যতঃ=সংযতসর্ব্বেন্দ্রিয়ঃ + আত্মবান্‌=বিবেকী; সংযতমনে বিবেকী হইয়া। সর্ব্বকর্ম্মফলত্যাগং কুরু=সর্ব্বেষাং দৃষ্টাদৃষ্টার্থানামাবশ্যকানামগ্নিহোত্রাদি কর্ম্মাণাং ফলানি যত চিত্তোভূত্বা পরিত্যজ; দৃষ্ট অদৃষ্ট প্রয়োজনার্থ অথবা অগ্নিহোত্রাদি কর্ম্মের ফল সকল পরিত্যাগ কর।

যদি একান্তপক্ষে চিত্তের অস্থিরতাপ্রযুক্ত ভাগবতধর্ম্মানুষ্ঠানে অসমর্থ হও তবে, ইন্দ্রিয়গণকে সংযত করিয়া কামনাবিবর্জ্জিত অন্তরে তোমার নিত্যনৈমিত্তিক কার্য্যাদি সম্পন্ন কর। যদি ভাগবতধর্ম্মানুষ্ঠান করিয়া ভুবঃলোকে প্রবেশ করিতে না পার তবে কামনাদি ভগবানে সমর্পণ করিয়া নিষ্কামভাবে তোমার কর্ত্তব্যকার্য্যাদি সম্পন্ন করিয়া ভূঃলোকে প্রবেশ কর।

শ্রেয়ো হি জ্ঞানমভ্যাসাজ্, জ্ঞানাদ্ধ্যানং বিশিষ্যতে।
ধ্যানাৎ কর্ম্মফলত্যাগ, স্ত্যাগাচ্ছান্তিরনন্তরম্‌ ॥ ১২ ॥

অভ্যাসাৎ জ্ঞানং শ্রেয়ঃ, জ্ঞানাৎ ধ্যানং, ধ্যানাৎ কর্ম্মফলত্যাগঃ বিশিষ্যতে, ত্যাগাৎ অনন্তরং শান্তিঃ ॥ ১২ ॥

অভ্যাস হইতে জ্ঞান শ্রেষ্ঠ, জ্ঞান হইতে ধ্যান, ধ্যান হইতে কর্ম্ম-ফলত্যাগ শ্রেষ্ঠ। এই ত্যাগ হইতে সত্বর শান্তি লাভ হয় ॥ ১২ ॥

12. Verily is knowledge better than constant practice, meditation better than knowledge, and better than meditation is renunciation of fruits of action. From renunciation quickly cometh peace.

---

শ্রুতি বলিয়াছেন ;—

"স্বকর্ম্মণা তমভ্যর্চ্চ্য সিদ্ধিং বিন্দতি মানবঃ।"

নিজ কর্ম্মফল পরিত্যাগ দ্বারা দেহধারী আত্মা পরিণামে মুক্তি লাভ করে। ভগবদুপাসনার ন্যায় সমস্ত কর্ম্ম সম্পন্ন করিলে আত্মজ্ঞানের উদয় হইবেক। ইহা দ্বারা অবিদ্যা নিবৃত্তি হইয়া পরিণামে প্রত্যগাত্মার সাহত সাক্ষাৎকার নিবন্ধন পরাভক্তির উদয় হইবেক। একবার ভূর্লোকে প্রবেশ করিতে পারিলে ক্রমোন্নতিদ্বারা ঊর্দ্ধলোকে প্রবেশ করিতে সমর্থ হইবেক ॥ ১১ ॥

11. This is absolutely necessary, for none can enter the kingdom of heaven who has not cast off his desires. Therefore the Lord advises Arjuna at last to enter the lowest plane by casting off his desires.

স্বামী ॥ তং ইমং ফলত্যাগং স্তৌতি শ্রেয়ঃ ইতি। সম্যক্‌জ্ঞানরহিতাৎ—অভ্যাসাৎ যুক্তিসহিতোপদেশপূর্ব্বকং জ্ঞানং শ্রেষ্ঠং, তস্মাৎ অপি তৎপূর্ব্বকং ধ্যানং বিশিষ্টং, "ততস্তু তং পশ্যতে নিষ্কলং ধ্যায়মানঃ" ইতি শ্রুতেঃ। তস্মাৎ অপি উক্ত লক্ষণঃ কর্ম্মফলত্যাগঃ শ্রেষ্ঠঃ, তস্মাৎ—এবম্ভূতত্যাগাৎ কর্ম্মসু তৎফলেষু চ আসক্তি নিবৃত্ত্যা মৎপ্রসাদেন সমনন্তরং এব সংসার শান্তিঃ ভবতি ॥ ১২ ॥

ইদানীমত্রৈব সাধন বিধান পর্য্যবসানাদিমং সর্ব্বকর্ম্মফলত্যাগং স্তৌতি শ্রেয় ইতি ; এইক্ষণ সাধন বিধান উপসংহার করিয়া সর্ব্বকর্ম্মফলত্যাগের প্রশংসা করিতেছেন।

অভ্যাসাৎ=অবিবেক পূর্ব্বকাদভ্যাসাৎ ; বিবেকবিহীন মনঃ স্থির করিবার চেষ্টা হইতে। অথবা প্রীতিবিরহিতাৎ কর্ম্মস্বরূপাৎ স্মৃত্যভ্যাসাৎ ; ভগবানে অনুরাগ বিহীন

কর্ম্মাভ্যাস হইতে। অথবা জ্ঞানার্থ শ্রবণাভ্যাসাৎ; জ্ঞানের জন্য শ্রবণ মননাদি অভ্যাস হইতে। জ্ঞানং=স্বত্যভ্যাসাদক্ষর যাথাত্ম্যানুসন্ধানপূর্ব্বকং তদপরোক্ষ জ্ঞানং; আত্মানুসন্ধিৎসুচিত্তে প্রত্যক্ষ সগুণ ব্রহ্মজ্ঞান। শব্দ যুক্তিভ্যামাত্ম নিশ্চয়ঃ জ্ঞানং; সগুণ-ব্রহ্মে নিশ্চয়ার্থে যুক্তির সহিত শ্রবণ মননাদিরূপ জ্ঞান। শ্রেয়ঃ=প্রশস্ততরং; উচ্চতরং। জ্ঞানাৎ=শ্রবণ মননাদি পরিনিষ্পন্নাৎ; শ্রবণমননাদিদ্বারা সমুৎপন্ন জ্ঞান হইতে। ধ্যানং=নিদিধ্যাসনসংজ্ঞং সাক্ষাৎকারাব্যবহিত হেতুত্বাৎ; বিশ্বরূপাত্মক ব্রহ্ম সাক্ষাৎকার জন্য নিদিধ্যাসনরূপ জ্ঞান। কর্ম্মফলত্যাগং=সমস্ত কর্ম্মের ফলত্যাগ; ঈশ্বরে কর্ম্মফল অর্পণ। ত্যাগাৎ=নিয়তচিত্তেন পুংসা কৃতাৎত্যাগাৎ; সমাহিতচিত্ত পুরুষ দ্বারা কর্ম্মফল ত্যাগ হইতে। বিশিষ্যতে = শ্রেষ্ঠো ভবতি; শ্রেষ্ঠ হয়। অনন্তরং = অব্যবধানেন নতু কালান্তরমপেক্ষতে; কালবিলম্ব না করিয়া। শান্তিঃ=উপশমং; সংসার হইতে মুক্তি।

এই শ্লোকে ভগবান্ কর্ম্মফলত্যাগের প্রশংসা করিতেছেন। অবিবেকীর শ্রবণ মননাদি হইতে জ্ঞানপূর্ব্বক সগুণব্রহ্মের ধ্যান শ্রেষ্ঠ। আবার এবম্ভূত ধ্যান হইতে কর্ম্মফলত্যাগ শ্রেষ্ঠ, পূর্ব্ব শ্লোকে বলিয়াছেন যে, যে সকল কর্ম্মিগণ ভাগবতধর্ম্মানুষ্ঠানে অশক্ত তাহা-দিগের পক্ষে কর্ম্মফলত্যাগ শ্রেয়ঃ। অক্ষরব্রহ্মোপাসকগণ মহাকষ্টে যে ফল লাভ করেন সর্ব্বকর্ম্মফলত্যাগী মহাত্মারা অনায়াসেই তাহা লাভ করিয়া থাকেন। তজ্জন্য ভগবান্ অনন্তর শব্দ ব্যবহার করিলেন. সপ্তম শ্লোকেও তদ্রূপ বলিয়াছেন।

"তেষাং অহং সংসারসাগরাৎ অচিরাৎ সমুদ্ধর্ত্তা ভবামি।"

দ্বিতীয় অধ্যায়ে প্রজহাতি যদা কামান্ ইত্যাদি দ্বারা এইরূপ ভাব প্রকাশ করিয়াছেন। প্রথম খণ্ডের ১০০ পৃষ্ঠা দেখুন ॥ ১২ ॥

**12.** The Lord assigns a superior plane to Renunciation of fruits of action. This is the easiest Yog for all aspirants after Muckti. This Yog is in fact the door to heaven. There are 3 positions laid down in this. (i) Knowledge is better than practice in Yog, because knowledge is effect and practice is the cause. Practice in Yog without knowledge is far inferior to knowledge. The practice mentioned in verse 9 is practice with knowledge meditation and renunciation. The practice here referred to is quite different. (ii) Knowledge is ripened by meditation hence the latter is superior. (iii) But superior to all is a total abnegation of all fruits of deeds, a sacrifice of the outer-self for the salvation of the inner-man.

অদ্বেষ্টা সর্ব্বভূতানাং, মৈত্রঃ করুণ এব চ।
নির্ম্মমো নিরহঙ্কারঃ, সম দুঃখ সুখঃ ক্ষমী ॥ ১৩ ॥

যঃ সর্ব্বভূতানাং অদ্বেষ্টা, মৈত্রঃ চ করুণ এব, নির্ম্মমঃ, নিরহঙ্কারঃ, সম দুঃখ সুখঃ, ক্ষমী ॥ ১৩ ॥

যিনি সর্ব্বভূতে বিদ্বেষবিহীন, মিত্রভাবাপন্ন, এবং করুণাযুক্ত, মমতা ও অহঙ্কার শূন্য, সুখ দুঃখে সমজ্ঞানী, এবং ক্ষমাশীল ॥ ১৩ ॥

13. Devoid of hatred, friendly and kind towards all nature, without the idea of mine, from egoism free, the same in pain and pleasure, forgiving all.

---

স্বামী ॥ এবংভূতস্য ভক্তস্য ক্ষিপ্রং এব পরমেশ্বর প্রসাদহেতূন্ ধর্ম্মান্ আহ অদ্বেষ্টা ইতি অষ্টভিঃ। সর্ব্বভূতানাং যথাযথং অদ্বেষ্টা, মৈত্রঃ করুণঃ চ উত্তমেষু দ্বেষশূন্যঃ সমেষু মিত্রতয়া বর্ত্ততে ইতি মৈত্রঃ হীনেষু কৃপালুঃ ইত্যর্থঃ। নির্ম্মমঃ নিরহঙ্কারঃ চ কৃপালুত্বাৎ এব অন্যৈঃ সমে সুখদুঃখে যস্য সঃ ক্ষমী—ক্ষমাশীলঃ ॥ ১৩ ॥

এবম্ভূতস্য ভক্তস্য ক্ষিপ্রমেব পরমেশ্বর প্রসাদহেতূন্ ধর্ম্মানাহ অদ্বেষ্টেত্যষ্টভিঃ; সর্ব্বকর্ম্মফলত্যাগী সত্বর পরমেশ্বরপ্রসাদে কিপ্রকার ধার্ম্মিক মহাত্মা হন তাহা কীর্ত্তন করিতেছেন।

সর্ব্বভূতানাং অদ্বেষ্টা = সর্ব্বাণিভূতান্যাত্মত্বেন পশ্যান্নাত্মনোদুঃখহেতাবপি প্রতিকূল বুদ্ধ্যাভাবান্নদ্বেষ্টা সর্ব্বভূতানাং; সকল প্রাণীকে আপনার ন্যায় সন্দর্শন করিয়া তাহাদিগের প্রতি প্রতিকূলভাবাপন্ন হন না। অথবা উত্তমেষু দ্বেষশূন্যঃ; উত্তম অবস্থাপন্ন ব্যক্তির প্রতি বিদ্বেষরহিত। মৈত্রঃ = মৈত্রী স্নিগ্ধতা তদ্বান্; স্নিগ্ধভাবসম্পন্ন। নিষ্কারণে যিনি সর্ব্বপ্রাণীর উপকারে রত; অথবা সমেষু মিত্রতয়া বর্ত্ততে; সমান ব্যক্তির প্রতি মিত্রভাবাপন্ন। করুণ = দুঃখিতেষু দয়া তদ্বান্; দুঃখিত ব্যক্তির প্রতি দয়াবান্। হীনেষু কৃপালুঃ অধম ব্যক্তির প্রতি কৃপাবান্। সর্ব্বভূতাভয়দাতা পরমহংস পরিব্রাজকঃ ইত্যর্থঃ। নির্ম্মমঃ = মমেতি প্রত্যয় বর্জ্জিতঃ; "আমার" এবম্ভূত বিশ্বাস যাঁহার মনে নাই। নিরহঙ্কারঃ = নির্গতাহং প্রত্যয়ঃ; "আমি" এইরূপ বিশ্বাস যাঁহার মনে নাই, বৃত্তস্বাধ্যায়াদিকৃতাহঙ্কারান্নিষ্ক্রান্তঃ; আচারাধ্যায়নজনিত অহঙ্কার বর্জ্জিত। সম দুঃখ সুখঃ = সমেসুখদুঃখে যস্য সঃ; যিনি সুখে বা দুঃখে সমান। ক্ষমী = আক্রোশন তাড়নাদিনাঽপি ন বিক্রিয়ামাপদ্যতে; ভর্ৎসনা তাড়নাদি জন্য বিদ্বেষভাব যাঁহার মনে উদয় হয় না; ক্ষমাবান্।

নির্গুণ ও সগুণব্রহ্মোপাসকগণ মধ্যে দ্বৈতভাব পরিহার পূর্ব্বক উভয়ের একতা সম্পাদন

করিতেছেন। অধিকারীভেদে নির্গুণ ও সগুণব্রহ্মোপাসনা নির্দ্দিষ্ট হইয়াছে। যাঁহারা উচ্চ অধিকারী তাঁহারা অক্ষর উপাসক, নিম্নশ্রেণীর উপাসকগণের জন্য সগুণব্রহ্মের উপাসনা প্রশস্ত বলিয়া বর্ণিত হইয়াছে। উভয় উপাসকগণের এক লক্ষ এক উদ্দেশ্য। সগুণ ও নির্গুণভাব ভগবানেই বিকাশিত হইয়াছে। সকলেই তাঁহাকে উপাসনা করিতেছে এবং পরিণামে তাঁহাতেই বিলীন হইয়া মুক্তিলাভ করিবে। উভয় উপাসকগণের যে যে গুণ থাকিলে তাঁহারা সত্বর ভগবান্‌কে লাভ করিতে পারিবেন, তাহাই বর্ত্তমান শ্লোক হইতে অধ্যায় শেষ পর্য্যন্ত অষ্ট শ্লোকে পরিকীর্ত্তিত হইল। এই অষ্ট শ্লোকের লিখিত বিষয় গীতা-শাস্ত্রে "ধর্ম্মামৃত" নামে আখ্যাত হইয়াছে। এই ধর্ম্মামৃত সাধকের পরমবস্তু, যিনি দেহান্তরে তপঃসিদ্ধ হইয়া স্বর্গের সর্ব্বোত্তম সত্যলোকে প্রবেশ করিতে বাসনা করেন তাঁহার পক্ষে এই ধর্ম্মামৃত একমাত্র উপায়। জীবগণের প্রতি বিদ্বেষ বিবর্জ্জিত হইলেই হইবে না, সাধক তাহাদিগের মিত্র হইবেন। যেমন হস্তদ্বয় শরীরের ও পক্ষদ্বয় চক্ষুর মিত্র, অর্থাৎ বিনা চেষ্টায় তাহাদিগের রক্ষক নিযুক্ত রহিয়াছে, তদ্রূপ সাধক প্রাণিগণের প্রার্থনা ব্যতিরেকেও তাহাদিগের রক্ষার্থে নিযুক্ত থাকিবেন। কেবল রক্ষার্থে নিযুক্ত থাকিলেও হইবে না প্রাণি-গণের দুঃখে দুঃখী হইতে হইবেক। তিনি স্ত্রী পুত্র বিষয়াদির প্রতি মমতাশূন্য অর্থাৎ মমত্বজ্ঞান বর্জ্জিত, তিনি দেহাদিতে অহং বুদ্ধিশূন্য, তিনি সুখে আহ্লাদিত ও দুঃখে বিষা-দিত হন না। এবং সামর্থ্য থাকা সত্বেও অন্য কর্ত্তৃক তাড়িত বা তিরস্কৃত হইয়াও তাহাকে ক্ষমা করেন, এবম্ভূত মহাত্মা ভগবানের প্রিয়, অর্থাৎ তাঁহাকে সত্বর লাভ করিতে পারেন ॥ ১৩ ॥

13. Verses 13 and 14 should be read together. The eight verses from this to the end of this Book, form what is styled the "Nectar of Religion" Having spoken about the worshippers of God with and without attributes, the Lord shows that this is a distinction without a difference. The worship divides itself according to the capacity of the worshippers. But all worshippers who aspire after the kingdom of Vishnu must drink deep of this Nectar. The Lord says that He is dear to one who possesses the following qualifications.

(i) He is not innimical to any living creature. All animated beings from the meanest worm that crawls on earth to the lordly man are dear to him.

(ii) He not only does not kill, eat or put any living creature to pain, but he is a friend to them. He is a friend to all living beings in the same way as the arms are to the body and the eye-lashes to the eyes, They

সন্তুষ্টঃ সততং যোগী, যতাত্মা দৃঢ় নিশ্চয়ঃ।
ময্যর্পিত মনোবুদ্ধি, র্যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ ॥ ১৪ ॥

---

যঃ সততং সন্তুষ্টঃ, যোগী, যতাত্মা, দৃঢ় নিশ্চয়ঃ, ময়ি অর্পিত মনো-বুদ্ধিঃ মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ ॥ ১৪ ॥

যিনি সর্ব্বদা সন্তুষ্ট, সমাহিতচিত্ত, সংযতাত্মা, দৃঢ় নিশ্চয়, যাঁহার মনোবুদ্ধি আমাতে অর্পিত হইয়াছে, মদ্ভক্ত ঈদৃশ ব্যক্তি আমার প্রিয় ॥ ১৪ ॥

14. Always contented, his mind restrained, his senses all subdued, firm in resolves, his mind and soul fixed on Me, such a devotee is dear to Me.

---

protect the body and eyes as if by intuition. So does he protect all living creatures from violence without solicitation.

(iii) He is not only their friend but he weeps for them in their distress as if it were his own.

(iv) The idea of mine ie my wife, my house, my children does not enter into his mind.

(v) He is entirely free from the love of self. He knows that like other animated beings he is a mere wave on the ocean of Paramátmá having no separate existence.

(vi) He forgives his persecutors nay his chastisers, though he has the power of chastising them in return.

স্বামী ॥ সন্তুষ্টঃ ইতি। সততং—লাভে অলাভে চ সন্তুষ্টঃ—সুপ্রসন্নচিত্তঃ, যোগী অপ্রমত্তঃ, যতাত্মা—সংযতস্বভাবঃ. দৃঢ় মদ্বিষয়ে নিশ্চয়ঃ যস্য, ময়ি অর্পিতে মনোবুদ্ধীযেন এবংভূতঃ যঃ মদ্ভক্তঃ সঃ মে প্রিয়ঃ ॥ ১৪ ॥

অনভিসংহিত ফলকর্ম্মনিষ্ঠস্য বিশেষণান্তরাণ্যাহ সন্তুষ্ট ইতি; কর্ম্মফলত্যাগীর অন্যান্য গুণের কথা বলিতেছেন যিনি সর্ব্বদা ইত্যাদি।

সততং সন্তুষ্টঃ=নিত্যদেহস্থিতিকারণস্য লাভেঽলাভে চ উৎপন্নালংপ্রত্যয়ঃ, তথা গুণবল্লাভে বিপর্য্যয়ে চ সন্তুষ্টঃ; শরীর রক্ষার্থ প্রয়োজনীয় দ্রব্য সমূহের প্রাপ্তি ও অপ্রাপ্তি বিষয়ে আসক্তিশূন্য। যদৃচ্ছোপগতেন যেন কেনাপি দেহধারণ দ্রব্যেন সন্তুষ্টঃ সততং; যদৃচ্ছা লব্ধ সামগ্রীদ্বারা যিনি কোনরূপে জীবন ধারণপূর্ব্বক সর্ব্বদা সন্তুষ্টচিত্তে অবস্থান করেন।

যস্মান্নোদ্বিজতেলোকো, লোকান্নোদ্বিজতে চ যঃ।
হর্ষামর্ষভয়োদ্বেগৈ, র্মুক্তো যঃ স চ মে প্রিয়ঃ॥ ১৫॥

যস্মাৎ লোকঃ ন উদ্বিজতে, যঃ চ লোকাৎ ন উদ্বিজতে, যঃ চ হর্ষামর্ষভয়োদ্বেগৈঃ মুক্তঃ সঃ মে প্রিয়ঃ॥ ১৫॥

যাঁহা হইতে লোক উদ্বিগ্ন হয় না, এবং যিনি লোক হইতেও উদ্বিগ্ন হন না, যিনি হর্ষ বিষাদ ভয় এবং উদ্বেগ শূন্য তিনিই আমার প্রিয়॥ ১৫॥

15. He who harasseth not the world and whom the world harasseth not, who is free from pleasure, pain, fear and anxiety such a devotee is dear to Me.

যোগী=সমাহিতচিত্তঃ; প্রকৃতিবিযুক্তাত্মানুসন্ধান পরঃ; যাঁহার মন সর্ব্বদা সমভাবে অবস্থিত, নিষ্ক্রিয় বিশুদ্ধাত্মার অনুসন্ধানতৎপর। যতাত্মা=সংযতস্বভাবঃ; সংযত শরীরেন্দ্রিয়াদি সঙ্ঘাতঃ; যাঁহার দেহ ইন্দ্রিয়াদির কার্য্য সমস্ত সংযত। দৃঢ়নিশ্চয়ঃ=স্থিরোনিশ্চয়োঽধ্যবসায়োযস্যাত্মবিষয়ে; আত্মবিষয়ে যাহার মন সন্দেহবিমুক্ত হইয়াছে। কুতার্কিকৈরভিভবিতুমশক্যতয়ানিশ্চয়োঽহমস্য কর্ত্রভোক্তৃ সচ্চিদানন্দাদ্বিতীয়ং ব্রহ্মেত্যধ্যবসায়োযস্য; দৃঢ় অর্থাৎ কুতর্কাদির অবিচলিতচিত্ত, নিশ্চয় অর্থাৎ ভোক্তা কর্ত্তা কে তাহা অবগত হইয়া সচ্চিদানন্দ অদ্বিতীয় ব্রহ্মেতে যাঁহার অচল অধ্যবসায়। ময্যর্পিত মনোবুদ্ধিঃ=সঙ্কল্পবিকল্পাত্মকং মনঃ, অধ্যবসায়লক্ষণা বুদ্ধিঃ, তে, ময্যেবার্পিতে স্থাপিতে মনোবুদ্ধীযস্য; যাঁহার সঙ্কল্প ও বিকল্পাত্মক মনঃ ও ব্যবসায়াত্মিকা বুদ্ধি ভগবানে স্থাপিত হইয়াছে। ময়ি ভগবতি বাসুদেবে শুদ্ধে ব্রহ্মণি অর্পিত মনোবুদ্ধিঃ সমর্পিতান্তঃকরণঃ; বিশুদ্ধ পরব্রহ্ম ভগবান্ বাসুদেবে যাহার মন ও বুদ্ধি অর্পিত হইয়াছে। মদ্ভক্তঃ=ঈদৃশো যো মদ্ভক্তঃ শুদ্ধাক্ষর ব্রহ্মবিৎ; ঈদৃশ শুদ্ধ চিত্ত অক্ষর ব্রহ্মোপাসক। এবংভূতেন কর্ম্মযোগেন মাং ভজমানো যঃ; এইরূপ কর্ম্মযোগদ্বারা যিনি আমাকে ভজনা করেন। স মে প্রিয়ঃ=স মে প্রিয়ঃ সদাত্মস্থাৎ; সর্ব্বদা আত্মাতে অবস্থান করেন বলিয়া তিনি আমার প্রিয়।

যাঁহার চিত্ত সর্ব্বদা সুপ্রসন্ন অর্থাৎ রোগে শোকে বিপদে সমস্ত সময়ে যাঁহার মন আনন্দে নিমগ্ন থাকে, যিনি সর্ব্বানন্দ, যিনি জিতেন্দ্রিয় যোগী যাঁহার মন অধ্যাত্মকবিষয়ে দৃঢ়ীভূত হইয়াছে, যিনি "জ্ঞানবিজ্ঞান তৃপ্তাত্মা" এবং যিনি কায়মনোবাক্যে ভগবানের উপাসনা করেন এইরূপ কর্ম্মযোগী ভগবানের অত্যন্ত প্রিয়॥ ১৪॥

14. He is always contented with what he has, to meet the require-

ments of his life, an incessant craving for earthly riches and power does not find any place in his heart though he aspires for spiritual progress. Yogy here means Karmayogy as explained in verse 3 Book III Vol I. Firm in resolve means fully convinced of spiritual truths, a conviction which is never shaken in any condition of life.

স্বামী॥ কিঞ্চ যস্মাৎ ইতি। যস্মাৎ সকাশাৎ লোকঃ—জনঃ, ন উদ্বিজতে—ভয়শঙ্কয়া ক্ষোভং ন প্রাপ্নোতি, যঃ চ লোকাৎ ন উদ্বিজতে, যঃ চ স্বাভাবিকৈঃ হর্ষাদিভিঃ মুক্তঃ, তত্র হর্ষঃ—স্বস্য ইষ্টলাভে উৎসাহঃ, অমর্ষঃ—পরস্য লাভে অসহনং, ভয়ং—ত্রাসঃ, উদ্বেগঃ—ভয়াদিনিমিত্তঃ চিত্তক্ষোভঃ, এতৈঃ বিমুক্তঃ যঃ মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ ॥ ১৫ ॥

জ্ঞানবতো ভগবৎপ্রিয়ত্বে প্রমাণমাহ; কি কি গুণ থাকিলে জানা যাইবেক যে জ্ঞানী ভগবানের প্রিয়।

যস্মাৎলোকঃ ন উদ্বিজতে=যো লোকোদ্বেগকরং কর্ম্ম কিঞ্চিদপি ন করোতি; যিনি লোকের উদ্বেগজনক কোন কর্ম্ম করেন না। ন সংতপ্যতে লোকো যঃ কশ্চিদপি জনঃ; যিনি কোন ব্যক্তিকে সন্তাপিত করেন না। যঃ লোকাৎ ন উদ্বিজতে=যমুদ্দিশ্য সর্ব্বোলোকোনোদ্বেগকরং কর্ম্ম করোতি; যাঁহার উদ্দেশে কেহই কোন উদ্বেগজনক কর্ম্ম করেন না। হর্ষঃ=অন্তঃকরণস্যোৎকর্ষো রোমাঞ্চাশ্রুপাতাদিলিঙ্গঃ; অন্তঃকরণের আনন্দজনিত রোমাঞ্চ, অশ্রুপতন, আলিঙ্গন ইত্যাদি। স্বস্য প্রিয়লাভে রোমাঞ্চাশ্রুপাতাদিহেতুরানন্দাভিব্যঞ্জকশ্চিত্তবৃত্তিবিশেষ; স্বীয় ইষ্ট লাভে রোমাঞ্চাশ্রুপতনাদি চিহ্ন প্রকাশক মনোবৃত্তি। অমর্ষঃ=পরোৎকর্ষাসহনরূপশ্চিত্তবৃত্তিবিশেষঃ; অপরের মঙ্গল দর্শনে মনের অপ্রসন্নতা। অভিলষিত প্রতিঘাতে অসহিষ্ণুতা; অভিলষিত বিষয় অপ্রাপ্তে মনের অসহিষ্ণুতা বা দুঃখ। ভয়ং=ত্রাসঃ, তস্কর ব্যাঘ্রাদি দর্শনাধীনশ্চিত্তবৃত্তিবিশেষঃ; চৌরাদি দর্শনে মনের আতঙ্ক। উদ্বেগঃ=কথং একাকী বিজনে সর্ব্বপরিগ্রহশূন্যোজীবিষ্যামীত্যেবংবিধো ব্যাকুলতারূপশ্চিত্তবৃত্তিবিশেষ; জনশূন্য স্থানে একাকী কিপ্রকারে প্রয়োজনীয় বস্তুর অভাবে জীবিত থাকিব এইরূপ ব্যাকুলতারূপ মনোভাব। মুক্তঃ=অদ্বৈত দর্শিতয়া তদযোগ্যত্বেনৈতৈরেব স্বয়ং পরিত্যক্তো ন তু তেষাং ত্যাগায় স্বয়ং ব্যাপৃত ইতি যাবৎ; অদ্বৈতযোগবলে হর্ষামর্ষ ভয়াদি হইতে বিমুক্ত; তাহারা নিজে নিজেই তাঁহাকে পরিত্যাগ করিয়াছে যোগীকে ত্যাগ করিতে হয় নাই। সমে প্রিয়ঃ=ঈদৃশো মদ্ভক্তো যঃ স মে প্রিয়ঃ; যে ব্যক্তি এইরূপ আমার ভক্ত তিনিই আমার প্রিয়।

জ্ঞানবান্ মহাত্মা ভগবানের প্রিয় হইয়াছেন ইহা যে যে অবস্থাদ্বারা প্রমাণিত হইবেক তাহা এক্ষণ কীর্ত্তন করিতেছেন। তিনি কায়মনোবাক্যদ্বারা কোন প্রাণীর প্রতি অনিষ্টাচরণ করেন না। কোন প্রাণী হইতে তিনি উদ্বেজিত হন না। তিনি বিজনকাননে অবস্থান করিলেও হিংস্রজন্তুগণ তাঁহাকে আক্রমণ করে না।

অনপেক্ষঃ শুচির্দক্ষ, উদাসীনো গতব্যথঃ।
সর্ব্বারম্ভপরিত্যাগী, যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ ॥ ১৬ ॥

যঃ অনপেক্ষঃ, শুচিঃ, দক্ষঃ, উদাসীনঃ, গতব্যথঃ, সর্ব্বারম্ভপরিত্যাগী, মদ্ভক্তঃ সঃ মে প্রিয়ঃ ॥ ১৬ ॥

যিনি অনায়াসলব্ধ বস্তুতেও নিস্পৃহ, শুচি, দক্ষ, উদাসীন, ব্যথারহিত, সর্ব্বকর্ম্মপরিত্যাগী, এতাদৃশ ভক্তই আমার প্রিয় ॥ ১৬ ॥

16. He who is unconcerned, pure, expert, impartial, untroubled, renouncing fruits of all actions, such a devotee is dear to Me.

---

মহাভারতে উক্ত হইয়াছে ;—

"অভয়ং সর্ব্বভূতেভ্যো, দত্ত্বা যশ্চরতে মুনিঃ।
ন তস্য সর্ব্বভূতেভ্যো, ভয়মুৎপদ্যতে ক্বচিৎ ॥

যে মুনি সমস্ত ভূতে অভয় প্রদান করিয়া যথেচ্ছ বিচরণ করে, প্রাণিজাত হইতে কোথাও তাঁহার ভয় হয় না, অর্থাৎ কেহই তাঁহার অপকার করে না।

ভগবান্ পতঞ্জলি বলিয়াছেন ;—

"অহিংসা প্রতিষ্ঠায়াং তৎসন্নিধৌ বৈরত্যাগঃ ॥ ৩৫ সাধনপাদঃ ॥

চিত্ত হিংসাদি দোষশূন্য হইলে দীর্ঘকালে তদবস্থ চিত্তে অহিংসাবৃত্তির দৃঢ়তা হয়, তাহাকে অহিংসা প্রতিষ্ঠা বলা যায়, যাহার চিত্ত ঈদৃশ সগুণসম্পন্ন তাহার কেহই শত্রু হয় না, সমভাবে বন্ধুরূপে তাহার নিকট স্বসৌহার্দ্য প্রদর্শন করিয়া যেন নিজে কৃতার্থম্মন্য হয়। মহাযোগী মহাদেব ভুজঙ্গগণে পরিবেষ্টিত থাকিয়া জগৎকে অহিংসা প্রতিষ্ঠাফলের শিক্ষা প্রদান করিয়াছেন।

ভক্ত ধ্রুব শ্বাপদকুলবেষ্টিত গহনবনে নিরাপদে অবস্থান করিয়াছিলেন। তপস্যার বলে বন্যজন্তুও বশীভূত হয়। উল্লাসিত হইলেই বিষণ্ণ হইতে হয়। তজ্জন্য ইষ্টলাভে আনন্দিত বা অভীষ্টবস্তু অপ্রাপ্তে দুঃখিত হন না। যিনি অদ্বৈতযোগবলের পরাকাষ্ঠায় সমস্ত বিশ্ব ব্রহ্মময় দর্শন করেন, সচেতন বা অচেতন বস্তু তাঁহাকে উদ্বিগ্ন করিতে পারে না। এইরূপ অক্ষরব্রহ্মোপাসক অদ্বৈতযোগী ভগবান্ বাসুদেবের একান্ত অনুগৃহীত ॥ ১৫ ॥

15. The Lord continues to describe the proofs of His divine favor. He says in effect "O Arjuna! when I see an embodied soul by whom not even a worm is injured and who in return is not troubled by any living eibng and who is free from the agitations of joy, sorrow, fear and anxiety,

when I see such a man I know he is My devotee. *Harsha*—A feeling of encouragement which one feels when he gains the object of his desire. *Amarsha*—A feeling of disappointment which one feels when he loses the object of his desire. *Bhai*—Literally fear. *Udbega*—Anxiety caused by any object animate or inanimate.

স্বামী॥ কিঞ্চ অনপেক্ষঃ ইতি। অনপেক্ষঃ—যদৃচ্ছয়া অপি উপস্থিতে অর্থে নিস্পৃহঃ, শুচিঃ—বাহ্যাভ্যন্তর শৌচ সম্পন্নঃ, দক্ষঃ—অনলসঃ, উদাসীনঃ—পক্ষপাতরহিতঃ, গতব্যথঃ—আধিশূন্যঃ, সর্ব্বান্ দৃষ্টাদৃষ্টার্থান্, আরম্ভান্—উদ্যমান্ পরিত্যক্তুং শীলং যস্য সঃ, এবংভূতঃ সন্ যঃ মদ্ভক্তঃ সঃ মে প্রিয়ঃ॥ ১৬॥

জ্ঞানিনোবিশেষণমিত্যাহ অনপেক্ষ ইতি; জ্ঞানিগণের আর কি কি গুণ থাকে তাহা কীর্ত্তন করিতেছেন। অনপেক্ষঃ=দেহেন্দ্রিয় বিষয় সম্বন্ধাদিষপেক্ষা যস্য নাস্তি; যিনি নিজ দেহ ও ইন্দ্রিয়াদির বিষয় সকলেও নিস্পৃহ। সর্ব্বেষু ভোগোপকরণেষু যদৃচ্ছোপনীতেষ্বপি নিস্পৃহঃ; অনায়াসলব্ধ বস্তুতেও নিস্পৃহ। শুচিঃ=বাহ্যাভ্যান্তরেণ চ শৌচেন সম্পন্নঃ; শৌচকার্য্যাদিদ্বারা যাঁহার দেহেন্দ্রিয় ও মন শুদ্ধ হইয়াছে। অথবা শাস্ত্রবিহিত দ্রব্য বর্দ্ধিত কায়ঃ; সাত্ত্বিক আহারাদিদ্বারা যাঁহার শরীর বর্দ্ধিত হইয়াছে। দক্ষঃ=প্রত্যুৎপন্নেষু কার্য্যেষু সদ্যো যথাবৎ প্রতিপত্তুং সমর্থঃ; প্রত্যুৎপন্নমতিদ্বারা কার্য্য উপস্থিত হইবামাত্র তাহা সুসম্পন্ন করিবার শক্তিবিশিষ্ট ব্যক্তি। অথবা অনলসঃ; আলস্যশূন্যঃ। অথবা শাস্ত্রীয় ক্রিয়োপাদান সমর্থঃ; ধর্ম্মশাস্ত্রবিহিত কার্য্যাদি করিবার শক্তিসম্পন্ন ব্যক্তি। উদাসীনঃ=কস্যচিন্মিত্রাদেঃ পক্ষং ন ভজতে; কোনও পক্ষ অবলম্বন করেন না, পক্ষপাত রহিত। গতব্যথঃ=নির্গতব্যথো; গতভয়ঃ; পরৈস্তাড্যমানস্যাপি গতানোৎপন্না ব্যথা যস্য সঃ; অন্য-দ্বারা পীড়িত হইলেও যিনি ব্যথিত হন না। সর্ব্বারম্ভপরিত্যাগী=আরভ্যন্তে ইতি আরম্ভা ইহামুত্র ফলভোগার্থানি কামহেতূনি কর্ম্মাণি সর্ব্বারম্ভাস্তান্ পরিত্যক্তুং শীলমস্যেতি; ফল-ভোগের আশায় যিনি কোন কর্ম্মের অনুষ্ঠান করেন না। শাস্ত্রীয় ব্যতিরিক্ত সর্ব্বকর্ম্মারম্ভ-পরিত্যাগী যঃ; যিনি শাস্ত্রীয় কর্ম্ম ব্যতিরেকে অন্য কর্ম্মের অনুষ্ঠান করেন না।

জ্ঞানবান্ মহাত্মাগণের আরও কয়েকটী বিশেষ গুণের কথা এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। দেহধারণ জন্য অনায়াসলব্ধ কন্দফলমূলের প্রতিও যিনি নিস্পৃহ, শৌচের কথা আমরা পূর্ব্বেই উল্লেখ করিয়াছি। শৌচগুণটী নিয়মের অন্তর্গত, শৌচগুণ দৃঢ় হইলে আত্মশরীরে ঘৃণা ও পরের সহিত সংসর্গ ত্যাগ হয়।

মহাযোগী পাতঞ্জলি বলিয়াছেন;—

„শৌচাৎস্বাঙ্গ জুগুপ্সা পরৈরসংসর্গ॥ ৪০॥ সাধনপাদে।

উক্ত শৌচ দ্বিবিধ, বাহ্য ও আভ্যন্তরীণ। মৃত্তিকা জলাদিদ্বারা বাহ্য শৌচ এবং সত্ত্ব বৃদ্ধিকর গুণাবলীদ্বারা মনের নির্ম্মলতা সাধনরূপ আভ্যন্তরীণ শৌচ যাঁহার সম্পন্ন হইয়াছে

যো ন হৃষ্যতি ন দ্বেষ্টি, ন শোচতি ন কাঙ্ক্ষতি।
শুভাশুভপরিত্যাগী, ভক্তিমান্ যঃ স মে প্রিয়ঃ ॥ ১৭ ॥

যঃ ন হৃষ্যতি, ন দ্বেষ্টি, ন শোচতি, ন কাঙ্ক্ষতি, শুভাশুভপরিত্যাগী যঃ ভক্তিমান্ সঃ মে প্রিয় ॥ ১৭ ॥

যিনি হৃষ্ট অথবা দ্বেষযুক্ত নহেন, যিনি শোক করেন না, আকাঙ্ক্ষা করেন না, যিনি শুভাশুভ কর্ম্ম পরিত্যাগ করেন এতাদৃশ ভক্তিমান্ পুরুষ আমার প্রিয় ॥ ১৭ ॥

17. He who neither rejoiceth, nor grieveth, nor sorroweth, nor desireth, and he who renounceth good and evil such a devotee is dear to Me.

---

তিনিই শুচি ব্যক্তি। যিনি কর্ম্মানুষ্ঠানে তৎপর অর্থাৎ সুযোগ উপস্থিত হইবামাত্রেই তৎকার্য্য সম্পন্ন করেন, যিনি শত্রু মিত্র কোন পক্ষই অবলম্বন করেন না। শত্রুকর্ত্তৃক তাড়িত হইলেও যাঁহার মনে বিদ্বেষভাব উপস্থিত হয় না। পরোপকার ও ধর্ম্মানুষ্ঠান ব্যতীত যিনি কোন প্রকার কর্ম্মের অনুষ্ঠান করেন না, এবম্ভূত ব্যক্তি ভগবানের প্রিয় ॥ ১৬ ॥

16. The Lord continues the description of the Maha´tma´ who has secured His favor.

*Anapeksha*—Unconcerned even for the bare necessaries of life ie one who wants nothing. *Shuchi*—Pure in body and mind. Body made pure by ablutions, and mind by removing evil thoughts and hatred. *Daksha*—Prompt in giving help to the distressed and in doing good to others. *Uda´shina*—Impartial, not leaning to any particular party. *Gathabyatha*—One who feels no distress even when chastised by his enemies. *Sharba´rambha Pariteya´gi*—One who has renounced all actions done for fruits.

ত্যাগী॥ কিঞ্চ যঃ ইতি। প্রিয়ং প্রাপ্য যঃ ন হৃষ্যতি, অপ্রিয়ং প্রাপ্য যঃ ন দ্বেষ্টি, ইষ্টার্থনাশে সতি যঃ ন শোচতি, অপ্রাপ্তং অর্থং য ন কাঙ্ক্ষতি, শুভাশুভে—পুণ্যপাপে পরিত্যক্তুং শীলং যস্য সঃ, এবংভূতঃ ভূত্বা যঃ মদ্ভক্তিমান্ সঃ মে প্রিয়ঃ ॥ ১৭ ॥

সম দুঃখ সুখ ইত্যেতদ্বিবৃণোতি য ইতি, ত্রয়োদশ শ্লোকের সম দুঃখ সুখ ইত্যাদি পদের এইস্থলে বিস্তার করিতেছেন।

সমঃ শত্রৌ চ মিত্রে চ, তথা মানাপমানয়োঃ।
শীতোষ্ণ সুখদুঃখেষু, সমঃ সঙ্গবিবর্জ্জিতঃ ॥ ১৮ ॥

শত্রৌ চ মিত্রে, তথা মানাপমানয়োঃ সমঃ, শীতোষ্ণ, সুখ দুঃখেষু সমঃ, সঙ্গবিবর্জ্জিতঃ ॥ ১৮ ॥

যিনি শত্রু এবং মিত্রে তথা মান এবং অপমানে সমজ্ঞানী, যাঁহার নিকট শীতোষ্ণ সুখ দুঃখ সমান এবং যিনি সঙ্গরহিত ॥ ১৮ ॥

18. He who is alike to foe and friend, alike in honor and dishonor, in cold and heat, in pleasure and pain and who is devoid of attachments.

---

ন হৃষ্যতি=ন হৃষ্যতীষ্ট প্রাপ্তৌ; অভীষ্টবস্তু লাভে আনন্দিত হন না। ন দ্বেষ্টি=ন দ্বেষ্ট্যনিষ্ট প্রাপ্তৌ; অনিষ্ট প্রাপ্তে নিরানন্দ হন না। ন শোচতি=ভার্য্যা পুত্র বিত্তক্ষয়াদি কর্ম্ম তৎপ্রাপ্য ন শোচতি; স্ত্রী পুত্র বিত্তাদি বিয়োগে শোকসন্তপ্ত হন না। ন কাঙ্ক্ষতি=ভার্য্যা বিত্তাদি তৎ অপ্রাপ্তং ন কাঙ্ক্ষতি; স্ত্রী বিত্তাদি পাইবার জন্য কামনা করেন না। শুভাশুভ পরিত্যাগী=পাপবৎ পুণ্যস্যাপি বন্ধহেতুত্বাবিশেষাদুভয় পরিত্যাগী; পাপের ন্যায় পুণ্যকেও পুনর্জ্জন্মের কারণ জানিয়া পরিত্যাগ করেন। সুখসাধন দুঃখসাধনে কর্ম্মণী পরিত্যক্তুং শীলং যস্য সঃ; সুখ প্রাপ্তি ও দুঃখ প্রাপ্তির কারণ কর্ম্ম ইহা জানিয়া পরিত্যাগ করেন।

ত্রয়োদশ শ্লোকে "সমদুঃখসুখক্ষমী" পদের বিস্তার করিয়া বলিলেন যে, তিনি অভীষ্ট পদার্থ লাভে সন্তুষ্ট অথবা অভীষ্ট অপ্রাপ্তে দুঃখিত হন না, স্ত্রী পুত্র বিত্তাদি বিনাশজনিত শোকে তিনি সন্তপ্ত হন না, এবং আনন্দের হেতু স্ত্রী পুত্রাদিরও কামনা করেন না। ষোড়শ শ্লোকের লিখিত "সর্ব্বারম্ভপরিত্যাগী" পদের বিস্তার করিয়া বলিলেন যে, সেই মহাত্মা পাপ পুণ্য উভয়কেই সংসারবন্ধন কারণ জানিয়া পরিত্যাগ করেন। এতাদৃশ ভক্তিমান্ মহাত্মা ভগবানের প্রিয় ॥ ১৭ ॥

17. The Lord expands the phrase "The same in pain and pleasure" in verse 13 by the words "neither rejoiceth nor grieveth, nor sorroweth nor desireth" in this verse. The Maha'tma' does not rejoice when he obtains the object of his desire nor does he grieve when he fails to secure his object. He does not feel sorrow when his dear objects such as wife, son, property &c leave him. If he has not got these objects he does not covet

for them. The Lord then expands the phrase "Renouncing fruits of all actions" in verse 16 by the words "Renounceth good and evil," in this verse. He abandons good deeds in the same way as he shuns evil as both have the power of binding him down. This refers to Shannya'shies who have retired from the world and whose only work is prayer.

স্বামী॥ কিঞ্চ সমঃ ইতি। শত্রৌ মিত্রে চ সমঃ—একরূপঃ, মানাপমানয়োঃ অপি তথা—সমঃ এব, হর্ষ বিষাদশূন্যঃ ইত্যর্থঃ। শীতোষ্ণয়োঃ সুখদুঃখয়োঃ চ সমঃ, সঙ্গবিবর্জ্জিতঃ—ক্বচিৎ অপি অনাসক্তঃ॥ ১৮॥

অদ্বেষ্টেত্যাদিনা দ্বেষাদিবিশেষাভাব উক্তঃ সম্প্রতি সর্ব্বত্রৈবাবিকৃতচিত্তত্বমুচ্যতে সম ইতি; অগ্রে সর্ব্বভূতে দ্বেষভাবরহিত বলিয়া এইক্ষণে তাহার বিস্তারপূর্ব্বক সর্ব্বত্র অবিকৃতচিত্তের বিষয় কীর্ত্তন করিতেছেন।

শত্রৌ চ মিত্রে চ সমঃ=শত্রু ও মিত্রের প্রতি একরূপ ভাব; অর্থাৎ শত্রুর প্রতি বিদ্বেষ নাই এবং মিত্রের প্রতি ভালবাসা নাই। মান অপমানয়োঃ সমঃ=হর্ষ বিষাদশূন্যঃ; পূজা পরিভবয়োঃ সমঃ; সম্মান অপমানে সমান। সঙ্গবিবর্জ্জিতঃ=ক্বচিদপ্যনাসক্তঃ; কোন বিষয়ে আসক্তি নাই।

ত্রয়োদশ শ্লোকে "অদ্বেষ্টা সর্ব্বভূতানাং" উক্ত হইয়াছে এইক্ষণে তাহার বিস্তার করিতেছেন। প্রকৃত ভক্ত যে কেবল সকল ভূতের প্রতি বিদ্বেষরহিত তাহা নহে, যে তাঁহাকে বিদ্বেষ করে তাহার প্রতিও তিনি বিদ্বেষশূন্য। শত্রুর প্রতি যে কেবল বিদ্বেষশূন্য এমত নহে, মিত্রের প্রতি তাঁহার যেরূপ ভাব শত্রুর প্রতিও তিনি তদ্রূপ। গীতার এইটী অতি মহোচ্চ ভাব। দ্বেষ হিংসা পরিপূর্ণ এই মর্ত্ত্যলোকে যিনি এইরূপ ভাবে অবস্থিত তিনিই বাস্তবিক দেবতা। মান, অপমান, শীত, উষ্ণ, সুখ, দুঃখ ইত্যাদি দ্বন্দ্বরহিত। শত্রু মিত্র মান অপমান ও সুখ দুঃখ সমস্তই নিজ কর্ম্মফলজনিত ইহা জানিয়া যিনি ধৈর্য্যপূর্ব্বক সহ্য করিতে পারেন তিনিই বাস্তবিক ভগবদ্ভক্ত। সচেতন স্ত্রী আদির ও অচেতন চন্দনাদির মুগ্ধকর লাবণ্য সৌরভে যিনি নিরাসক্ত তিনিই ভগবানের প্রিয়॥ ১৮॥

18. In verse 13 the Lord said that the true devotee is devoid of hatred towards all nature. In this verse He expatiates on this idea. The devotee is not only devoid of hatred towards all nature but towards his enemy. He is not only devoid of hatred or ill feeling towards his enemy, but he looks on his enemy in the same light as he does on a friend. An enemy and a friend are equal to him. *Shangabibarjitha* is literally devoid of all attachments towards earthly objects which tie down the spiritual nature of man, preventing its upward flight.

তুল্য নিন্দা স্তুতির্মৌনী, সন্তুষ্টো যেন কেনচিৎ।
অনিকেতঃ স্থিরমতি, র্ভক্তিমান্ মে প্রিয়ো নরঃ ॥ ১৯ ॥

---

তুল্য নিন্দা স্তুতিঃ, মৌনি, যেন কেনচিৎ সন্তুষ্টঃ, অনিকেতঃ, স্থির-মতিঃ, ভক্তিমান্ নরঃ মে প্রিয়ঃ ॥ ১৯ ॥

যিনি নিন্দা ও স্তবে সমজ্ঞানী, মৌনী, যৎকিঞ্চিন্মাত্রে সন্তুষ্ট, গৃহাদিবিহীন, স্থিরবুদ্ধি এতাদৃশ ভক্ত মানব আমার প্রিয় ॥ ১৯ ॥

19. To whom praise and reproach are equal, who is of little speech, content with whatever cometh, homeless, of a steady mind such a devoted man is dear to Me.

---

স্বামী ॥ কিঞ্চ তুল্যা নিন্দা স্তুতিঃ চ যস্য সঃ, মৌনী—সংযতবাক্, যেন কেনচিৎ—যথা লব্ধেন সন্তুষ্টঃ, অনিকেতঃ—নিয়ত বাসশূন্যঃ, স্থিরমতিঃ—ব্যবস্থিত চিত্তঃ, এবম্ভূতঃ মদ্ভক্তিমান্ যঃ সঃ নরঃ মম প্রিয়ঃ ॥ ১৯ ॥

বাগ্‌যতত্বাদি বিশেষণমপি জ্ঞাননিষ্ঠস্যাস্তীত্যাহ তুল্যেতি ; জ্ঞাননিষ্ঠ মহাত্মাগণের যে বাক্যের সংযমাদি গুণ আছে তাহা বলিতেছেন যিনি নিন্দা ও স্তবে ইত্যাদি।

নিন্দা=দোষকথনং ; নিন্দাবাদ। স্তুতিঃ=গুণকথনং ; স্তুতিবাদ। তুল্যে=সমানে নিন্দা স্তুতি যস্য সঃ ; নিন্দায় বা স্তুতিতে যাহার মনোবিকার উপস্থিত হয় না তাদৃশ। মৌনী=মৌনবান্, সংযতবাক্ ন তু শরীরযাত্রা নির্ব্বাহায় বাগ্ব্যাপারোপেক্ষিত এব ; মৌনী, দেহযাত্রা নির্ব্বাহ জন্য যে বাক্যের প্রয়োজন তাহা প্রয়োগ করিতেন। যেন কেনচিৎ সন্তুষ্টঃ=স্বপ্রযত্নমন্তরেণৈব বলবৎ প্রারব্ধকর্ম্মোপনীতেন শরীরস্থিতিহেতুমাত্রেণাশনাদিনা সন্তুষ্টঃ নিবৃত্তস্পৃহঃ ; স্বকীয় প্রযত্ন বিনা প্রারব্ধ ফলস্বরূপ নিজ দেহ রক্ষার জন্য যথা লব্ধ বস্তুতে সন্তুষ্ট। অনিকেতঃ=নিয়ত নিবাস রহিতঃ ; সর্ব্বদা বাসজন্য গৃহাদিরহিত. পরিব্রাজক। স্থিরমতিঃ=স্থিরা পরমার্থ বস্তুবিষয়া মতির্যস্য ; যাহার বুদ্ধি অনুক্ষণ মুক্তিপথে অগ্রসর হইতেছে। ভক্তিমান্ নরঃ মে প্রিয়=ঈদৃশো যো ভক্তিমান্ স মে প্রিয়ো নরঃ, অত্র পুনঃপুনর্ভক্তে রুপাদানং ভক্তিরেবাপবর্গস্য পুষ্কলং কারণমিতিদ্রঢ়য়িতুম্ ; ঈদৃশ ভক্ত আমার প্রিয়, পুনঃ পুনঃ ভক্তি শব্দের উল্লেখ করিয়া ভগবান্ ইহাই নির্দ্দেশ করিলেন যে অপবর্গ লাভের সর্ব্বপ্রধান উপায় ভক্তি।

জ্ঞানবান্ অক্ষরউপাসকগণের গুণ প্রথমে কীর্ত্তন করিতেছেন। ভগবান্ বলিলেন হে অর্জ্জুন! আমার নির্গুণ তত্ত্ব যে মহাত্মা উপলব্ধি করিয়াছেন তাঁহার কি কি নিদর্শন তাহা আমি কীর্ত্তন করিতেছি শ্রবণ কর। লোকে প্রকৃতির নিন্দা বা স্তুতি করিয়া থাকে তাহার

যে তু ধর্ম্মামৃতমিদং, যথোক্তং পর্য্যুপাসতে।
শ্রদ্দধানা মৎপরমা, ভক্তাস্তেঽতীব মে প্রিয়াঃ ॥ ২০ ॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে ভক্তিযোগো
নাম দ্বাদশোঽধ্যায়ঃ ॥ ১২ ॥

---

যে তু শ্রদ্দধানাঃ, মৎপরমাঃ, যথোক্তং ইদং ধর্ম্মামৃতং পর্য্যুপাসতে, তে ভক্তাঃ মে অতীব প্রিয়াঃ ॥ ২০ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে দ্বাদশোঽধ্যায়ঃ ॥ ১২ ॥

যাঁহারা শ্রদ্ধাবান্ ও মৎপরায়ণ হইয়া পূর্ব্বোক্ত এই ধর্ম্মামৃতের অনুষ্ঠান করেন সেই ভক্তগণ আমার অতীব প্রিয় ॥ ২০ ।

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারতগ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে
বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে যোগশাস্ত্রে
ব্রহ্মবিদ্যায় ভক্তিযোগ নামক দ্বাদশ অধ্যায় সমাপ্ত ॥ ১২ ॥

20. Those who imbued with faith and thinking Me their highest goal, perform the above described religion which leads to immortality are devotees who are most dear to Me.

HERE ENDETH BOOK XII OF THE BHAGABATHA GITHA
ENTITLED BHACKTI-YOG OR THE RELIGION
BY DEVOTION.

সহিত আমার কোন সংশ্রব নাই ইহা মনে করিয়া তিনি নিন্দা ও স্তুতিকে সমজ্ঞান করেন। নিজ দেহ রক্ষার জন্য যে বাক্যের আবশ্যক তাহা ব্যতীত যিনি অধিক বাক্য ব্যয় করেন না। মৌনী শব্দ দ্বারা এককালে বাক্‌রুদ্ধ ইহা বুঝাইবে না। পুণ্যধাম বারাণসী-ক্ষেত্রে ভগবান্ ত্রৈলঙ্গস্বামী যে মৌনী ছিলেন তাহা পাঠকমাত্রেই অবগত আছেন। তিনি এককালে বাক্য ব্যয় করিতেন না এমত নহে, কারণ সময়ে সময়ে দুই তিনটী বাক্য প্রয়োগ করিতেন। নিজ দেহ রক্ষার জন্য বিনা যত্নে যাহা কিছু পাওয়া যাইত তাহাতেই তিনি সন্তুষ্ট থাকিতেন।

শ্রুতি বলিয়াছেন ;—

যেনকেনচিদাচ্ছন্নো যেনকেনাচিদাশ্রিতঃ।
যত্র ক্বচন শায়ীস্যাত্তং দেবা ব্রাহ্মণং বিদুঃ॥

বস্ত্রের প্রজোন নাই যে কোন বল্কলাদিদ্বারা বসনের কার্য্য এবং গৃহাদির প্রয়োজন নাই বৃক্ষতল আশ্রয় করিয়া ও সুশয্যায় নিস্পৃহ হইয়া ভূতল শয্যায় শয়ন করিয়া যিনি পরিতৃপ্ত থাকেন দেবতারা তাদৃশ মহাত্মাকেই ব্রাহ্মণ বলিয়া কীর্ত্তন করিয়াছেন। যাঁহার নিয়মিত বাসগৃহ নাই অর্থাৎ যিনি পরিব্রাজক সন্ন্যাসী অথবা যিনি বাসগৃহাদিতে অনাসক্ত, যাঁহার অন্তঃকরণ নিরন্তর পরমার্থ বিষয়ে নিবিষ্ট এতাদৃশ মহাত্মাই আমার ভক্ত ॥ ১৯॥

19. *Mauni* does not mean one who does not speak at all, but who speaks little. He is satisfied with whatever comes to his reach for the support of his body. He has no fixed abode to live in. Steady mind—A mind always aspiring for things spiritual.

স্বামী॥ উক্তং ধর্ম্মজাতং সফলমুপসংহরতি যে তু ইতি। যথোক্তং—উক্ত প্রকারং ধর্ম্মং এব অমৃতং অমৃতত্ব সাধনত্বাৎ, ধর্ম্ম্যামৃতং ইতি কেচিৎ পঠন্তি। যে তৎ উপাসতে—অনুতিষ্ঠতি শ্রদ্ধাং কুর্ব্বন্তঃ মৎপরমাঃ চ সন্তঃ মদ্ভক্তাঃ তে অতীব মে প্রিয়াঃ ইতি।

দুঃখমব্যক্ত বর্ত্মৈ, তদ্বত্তবিঘ্ন মতোবুধঃ।
সুখং কৃষ্ণপদাম্ভোজং, ভক্তি সংপথবান্ ভজেৎ॥ ২০॥

ইতি শ্রীধরস্বামিকৃত টীকায়াং ভক্তিযোগোনাম দ্বাদশোঽধ্যায়ঃ॥ ১২॥

অদ্বেষ্টা সর্ব্বভূতানামিত্যাদিনা ক্ষরস্যোপাসকানাং নিবৃত্ত সর্ব্বৈষণানাং সন্ন্যাসীনাং পরমার্থজ্ঞাননিষ্ঠানাং ধর্ম্মজাতং প্রক্রান্তমুপসংহ্রিয়ত ইতি যেঃ্মিতি; সর্ব্বাসক্তিপরিশূন্য পরমার্থজ্ঞান নিষ্ঠাসম্পন্ন অক্ষর ব্রহ্মোপাসকগণের অনুষ্ঠিত ধর্ম্ম সর্ব্বভূতের অদ্বেষ্টা ইত্যাদি দ্বারা কীর্ত্তন করিয়া তাহা এইক্ষণ উপসংহার করিতেছেন।

যথোক্তং=অদ্বেষ্টা সর্ব্বভূতানামিত্যাদিনা ; সর্ব্বপ্রাণীর অদ্বেষ্টা ইত্যাদি। ধর্ম্ম্যামৃতং=ধর্ম্মাদানপেতং ধর্ম্ম্যঞ্চ তদমৃতঞ্চ তদমৃতত্বহেতুত্বাৎ ; ধর্ম্ম হইতে উৎপন্ন ধর্ম্মকর্ম্মানুষ্ঠান মুক্তির সাধনভূত বলিয়া ধর্ম্ম্যামৃত নামে কথিত হইয়াছে। ধর্ম্মরূপমমৃতং অমৃতসাধনত্বাৎ অমৃতবদাস্বাদ্যত্বাদ্বা ; ধর্ম্মরূপ অমৃত, নির্ব্বাণমুক্তির হেতু বলিয়া কিম্বা ইহার রসাস্বাদন অত্যন্ত মধুর বলিয়া ইহাকে অমৃত বলিয়াছেন। ধর্ম্ম্যঞ্চামৃতঞ্চেতি ধর্ম্ম্যামৃতং ; এইরূপ ধর্ম্মানুষ্ঠান অমৃত ফলপ্রদ বলিয়া ধর্ম্ম্যামৃত বলা হইল। মৎপরমাঃ শ্রদ্দধানাঃ=যথোক্তঽক্ষরাত্মা পরমো নিরতিশয়ো গতির্যেষাং তে মৎপরমাঃ মদ্ভক্তশ্চ উত্তমাং পরমার্থজ্ঞানলক্ষণাং ভক্তিমাশ্রিতঃ ; পূর্ব্ব কথিত মতে অক্ষরব্রহ্ম যাঁহাদিগের চরমগতি বলিয়া নির্দ্দেশ হইয়াছে এবং যাঁহারা উক্ত অক্ষরপরব্রহ্মের আশ্রিত ও ভক্ত। মৎপরমাঃ ভক্তাঃ মাং নিরুপাধিকং ব্রহ্ম ভজমানাঃ ; বাসুদেবের নির্গুণাত্মা উপাসকগণ। অহং ভগবান্ অক্ষরাত্মা বাসুদেব এব

পরমঃ প্রাপ্তব্যা নিরতিশয়া গতির্যেষাং; আমি ভগবান্ বাসুদেব, আমার অক্ষর আত্মা যাঁহাদিগের পরমপ্রাপ্তব্য কিম্বা পরমগতি হইয়াছে। পর্য্যুপাসতে=অনুতিষ্ঠন্তি; অনুষ্ঠান করিয়া থাকেন। ভক্তাঃ=মাং নিরুপাধিকং ব্রহ্ম ভজমানাঃ; আমি নির্গুণব্রহ্ম আমাকে যাঁহারা ভক্তিসহকারে ভজনা করিয়া থাকেন সেই উপাসকগণ। মে অতীব প্রিয়াঃ=ভগবতো বিষ্ণোঃ পরমেশ্বরস্যাতীব প্রিয়া ভবন্তি; ভগবান্ বিষ্ণুর অত্যন্ত প্রিয়পাত্র হন। ইদং ধর্ম্মামৃতং মুমুক্ষুণা যত্নতোঽনুষ্ঠেয়ং বিষ্ণোঃ প্রিয়ং পরংধাম জিগমিষুণেতি বাক্যার্থঃ; এই ধর্ম্মামৃত যত্নপূর্ব্বক মুমুক্ষুগণ অনুষ্ঠান করিলে বাসুদেবের পরমধাম অর্থাৎ বৈকুণ্ঠে ভক্তগণ গমন করিতে সমর্থ হন।

অক্ষরোপাসকগণের যে সমস্ত স্বভাবসিদ্ধ গুণ তাহা ভগবান্ অদ্বেষ্টা সর্ব্বভূতানাং ইত্যাদি হইতে অর্থাৎ ত্রয়োদশ শ্লোক হইতে আরম্ভ করিয়া "স্থিরমতির্ভক্তিমান্" ইত্যাদি ঊনবিংশ শ্লোকদ্বারা কীর্ত্তন করিলেন। অন্য কোন সাধনক্রিয়া ব্যতিরেকে কেবল অক্ষর উপাসনাদ্বারা ভক্ত এই সমস্ত গুণ লাভ করিয়া থাকেন।

শ্রুতি বলিয়াছেন;—

উৎপন্নাত্মাববোধস্য, হ্যদ্বেষ্টৃত্যাদয়োগুণাঃ।
অযত্নতো ভবন্ত্যেব, ন তু সাধনরূপিণঃ॥

এই ৭ সাতটী শ্লোকের লিখিত ধর্ম্মগুলিকে ভগবান্ "ধর্ম্মামৃত" নামে অভিহিত করিয়াছেন, কারণ ইহার অনুষ্ঠানদ্বারা জ্ঞানী ব্যক্তি চরমে মুক্তিলাভ করিতে সমর্থ হন। সপ্তমাধ্যায়ের সপ্তদশ শ্লোকে ভগবান্ "প্রিয়োহিজ্ঞানিনঃ" ইত্যাদিদ্বারা বলিয়াছেন যে আর্ত্তাদি চতুর্ব্বিধ ব্যক্তির মধ্যে আত্মজ্ঞানীই শ্রেষ্ঠ। কারণ তাঁহারা আত্মার স্বরূপ এবং ভগবান্ জ্ঞানিগণের ও জ্ঞানিগণ ভগবানের অত্যন্ত প্রিয়। পুনঃ পুনঃ ভক্তি শব্দ ব্যবহার করিয়া ভগবান্ ইহাই নির্দ্দেশ করিলেন যে, মুক্তিপথে অগ্রসর হইবার প্রধান উপায় ভক্তি। সপ্তম অধ্যায় হইতে দ্বাদশ অধ্যায় পর্য্যন্ত মধ্য ষট্ক বলিয়া থাকে। সোপাধিক ব্রহ্মোপাসনার পরিপাকাবস্থায়, কিপ্রকারে শ্রবণ মনন নিদিধ্যাসনের ক্রমবিকাশদ্বারা, ভক্তিমান্ মহাত্মারা অক্ষরপরব্রহ্মকে লাভ করিয়া থাকেন, ভক্ত কিপ্রকারে উপাসনা করিবেন, অযাচিত হইয়াও ভক্তগণ ভগবানের নিকট কত অনুগ্রহ প্রাপ্ত হইয়া থাকেন, ভগবানের কৃপাবলে কিপ্রকারে ভক্ত সমগ্র বিশ্বে ভগবানের অপরিসীম বিভূতি অবলোকন করিয়া পরিণামে তাঁহাকে দর্শন করিতে সমর্থ হন এই সমস্ত "তৎ" পদার্থের গূঢ় বিষয় ভগবান্ বিশদরূপে এই মধ্য ষট্কে ব্যাখ্যা করিলেন॥ ২০॥

ইতি "গীতার্থ প্রবোধ" নামক দ্বাদশ অধ্যায় সমাপ্ত॥ ১২॥

20. The devotees referred to in these eight verses are the worshippers of the God without attributes. Amirtha-Dharma is literally the nectar of religion. These Maha'tma's who drink deep of this nectar

attain immortality ie they eventually go to the Thapaloka whence their souls never return. This Nectar of Religion is described from verse 13 to verse 19 in all seven verses. These embrace Religious doctrines of the highest nature unexcelled by any thing propounded by man. Their spirituality, colossus-like, towers above all the lessons which have yet been preached for the salvation of man. If any thing was ever revealed by God for the good of man, these lines may justly be called God's Revelation.

HERE ENDS BOOK XII OF THE ENGLISH COMMENTARY ON BHAGABATHA GITHA.

# শ্রীমদ্ভগবদ্গীতা।

"সর্ব্বোপনিষদো গাবো, দোগ্ধা গোপালনন্দনঃ।
পার্থো বৎসঃ সুধীর্ভোক্তা, দুগ্ধং গীতামৃতং মহৎ ॥"

মূল, অন্বয়, শ্রীধরস্বামি-কৃত টীকা ও বাঙ্গালা
এবং ইংরেজী অনুবাদ সমেত।

শ্রীকালীপ্রসন্ন সরকার বি, এ, কর্ত্তৃক শাঙ্করভাষ্য, মধুসূদন সরস্বতীকৃত
টীকার মর্ম্ম গ্রহণপূর্ব্বক সঙ্কলিত গীতার্থপ্রবোধনামক টীকার
সহিত ত্রয়োদশ অধ্যায় হইতে অষ্টাদশ অধ্যায় পর্য্যন্ত ॥

## তৃতীয় খণ্ড।


শ্রীকালীপ্রসন্ন সরকার কর্ত্তৃক
প্রকাশিত।

ফরিদপুর—সঞ্জয়-যন্ত্রে
শ্রীআনন্দবিহারী চক্রবর্ত্তী দ্বারা মুদ্রিত।

১৮২৩ শক।

মূল্য ২৲ দুই টাকা মাত্র।